প্রামাণ্যং শক্যং প্রত্যাখ্যাতুম্। ন চানুমানগম্যং শাস্ত্রপ্রামাণ্যং যেনান্যত্র দৃষ্টং নিদর্শনমপেক্ষেত। তস্মাৎ সিদ্ধং ব্রহ্মণঃ শাস্ত্রপ্রমাণকত্বম্। ৬

অত্রাপরে প্রত্যবতিষ্ঠন্তে। যদ্যপি শাস্ত্রপ্রমাণকং ব্রহ্ম, তথাপি প্রতিপত্তিবিধিবিষয়তয়ৈব শাস্ত্রেণ ব্রহ্ম সমর্প্যতে,

---

ইব তদর্থাবগমমাত্রাদেব কশ্চিৎ পুরুষার্থ উপলভ্যতে, তেনৈষপদসন্দর্ভঃ সাকাঙ্ক্ষ এবাস্তে পুরুষার্থমুদীক্ষমাণঃ। "বর্হিষিঃ রজতং ন দেয়ম্" ইত্যয়মপি নিষেধবিধিঃ স্বনিষেধ্যস্য নিন্দামপেক্ষতে। ন হ্যন্যথা ততশ্চেতনঃ শক্যো নিবর্ত্তয়িতুম্। তদ্‌যদি দূরতোঽপি ন নিন্দামবাপ্স্যৎ, ততো নিষেধবিধিরেব রজতনিষেধে চ নিন্দায়াঞ্চ দর্ব্বিহোমবৎ সামর্থ্যদ্বয়মকল্পয়িষ্যৎ। তদেবমুক্তগুয়োঃ সোঽরোদীৎ ইতি চ "বর্হিষি রজতং ন দেয়ম্" ইতি চ পদসন্দর্ভয়োর্লক্ষ্যমাণনিন্দাদ্বারেণ নষ্টাশ্ব-দগ্ধরথবৎ পরস্পরং সমন্বয়ঃ। ন ত্বেবং বেদান্তেষু পুরুষার্থাপেক্ষা, তদর্থাবগমাদেবানপেক্ষাৎ পরমপুরুষার্থলাভাদিত্যুক্তম্। নমু বিধ্যসংস্পর্শিনো বেদস্যাংশস্য ন প্রামাণ্যং দৃষ্টমিতি কথং বেদান্তানাং তদস্পৃশাং তত্ত্ববিষয়ীত্যত আহ— "ন চানুমানগম্য" মিতি। অবাধিতানধিগতাসন্দিগ্ধবোধজনকত্বং হি প্রমাণত্বং প্রমাণানাম্। তচ্চ স্বত ইত্যুপপাদিতম্। যদ্যপি চৈবামীদৃগ্বোধজনকত্বং কার্য্যার্থাপত্তিসমধিগম্যং, তথাপি তদ্বোধোপজননে মানান্তরং নাপেক্ষন্তে, নাপীমামেবার্থাপত্তিং, পরস্পরাশ্রয়প্রসঙ্গাদিতি স্বত ইত্যুক্তম্। ঈদৃগ্বোধনজনকত্বঞ্চ কার্য্য ইব বিধীনাং, বেদান্তানাং ব্রহ্মণ্যস্তীতি দৃষ্টান্তানপেক্ষং তেষাং ব্রহ্মণি প্রামাণ্যং সিদ্ধং ভবতি। অন্যথা নেন্দ্রিয়ান্তরাণাং রূপপ্রকাশনং দৃষ্টমিতি চক্ষুরপি ন রূপং প্রকাশয়েদিতি প্রকৃতমুপসংহরতি—"তস্মাৎ" ইতি। ৬

আচার্য্যদেশীয়ানাং মতমুত্থাপয়তি।—"অত্রাপরে প্রত্যবতিষ্ঠন্ত" ইতি।

অজ্ঞাতসঙ্গতিত্বেন শাস্ত্রত্বেনার্থবত্তয়া।
মননাদিপ্রতীত্যা চ কার্য্যার্থাৎ ব্রহ্মনিশ্চয়ঃ॥

---

এসকল কথা বলিতেই পার না। [ ন চ…পেক্ষেত ] অধিকন্তু শাস্ত্রের প্রামাণ্য অনুমানগম্য নহে, যে উদাহরণ প্রভৃতি দেখাইয়া বুঝাইতে হইবে। ফলপর্য্যবসায়ী শাস্ত্রের প্রামাণ্য ফলের দ্বারাই নিশ্চিত হয়; তাহাতে অনুমানাদির অপেক্ষা থাকে না। অতএব, ব্রহ্ম যে কেবলমাত্র শাস্ত্রপ্রমাণক অর্থাৎ কেবলই শাস্ত্রবেদ্য, অনুমানগম্য নহেন, তাহা উক্ত প্রকার বিচার দ্বারা সুসিদ্ধ হইতেছে। ৬

[ অত্র…তিষ্ঠন্তে ] ব্রহ্মের শাস্ত্রপ্রমাণকত্বসম্বন্ধে অপর সম্প্রদায় ( মীমাংসকগণ ) এইরূপ আপত্তি উত্থাপন করেন। যে, [ যদ্যপি…সমর্প্যতে ] যদিও ব্রহ্ম শাস্ত্ররূপ প্রমাণের প্রমেয় হন, হউন; কিন্তু বেদান্তশাস্ত্র তাঁহাকে স্বতন্ত্ররূপে সমর্পণ বা প্রতিপাদন করে না। কর্ম্মবিধির অথবা উপাসনাবিধির

যথা যূপাহবনীয়াদীন্যলৌকিকান্যপি বিধিশেষতয়া শাস্ত্রেণ সমর্প্যন্তে, তদ্বৎ। কুত এতৎ? প্রবৃত্তিনিবৃত্তিপ্রয়োজনত্বাৎ শাস্ত্রস্য। তথাহি, শাস্ত্রতাৎপর্য্যবিদামনুক্রমণম্—"দৃষ্টো হি তস্যার্থঃ কর্ম্মাববোধনং নাম," "চোদনেতি ক্রিয়ায়াঃ প্রবর্ত্তকং

---

তথাহি, ন খলু বেদান্তাঃ সিদ্ধব্রহ্মরূপপরা ভবিতুমর্হন্তি, তত্রাবিদিতসঙ্গতিত্বাৎ। যত্র হি শব্দা লোকেন প্রযুজ্যন্তে, তত্র তেষাং সঙ্গতিগ্রহঃ। ন চাহেয়মনুপাদেয়ং রূপমাত্রং কশ্চিদ্বিবক্ষতি প্রেক্ষাবান্; তস্যাবুভুৎসিতত্বাৎ; অবুভুৎসিতাববোধনে চ প্রেক্ষাবত্তাবিঘাতাৎ। তস্মাৎ প্রতিপিৎসিতং প্রতিপিপাদয়িষন্নয়ং লোকঃ প্রবৃত্তিনিবৃত্তিহেতুভূতমেবার্থং প্রতিপাদয়েৎ। কার্য্যঞ্চাবগতং তদ্ধেতুরিতি তদেব বোধয়েৎ। এবঞ্চ বৃদ্ধব্যবহারপ্রয়োগাৎ পদানাং কার্য্যপরতামবগচ্ছতি।

---

অঙ্গরূপেই তাঁহাকে সমর্পণ করে। [যথা⋯তদ্বৎ] যেমন যূপ ও আহবনীয় প্রভৃতি (৩) অলৌকিক পদার্থ সকল—অপ্রসিদ্ধ বা লোকের অজ্ঞাত বস্তুসকল বিধিশাস্ত্রের অঙ্গরূপ শাস্ত্রান্তরের দ্বারা সমর্পিত হয়—লোকের জ্ঞানগম্য হয়, তদ্রূপ ব্রহ্মও উপাসনাবিধির অথবা কর্ম্মবোধক বিধির অঙ্গভাবপ্রাপ্ত বেদান্ত শাস্ত্রের দ্বারা সমর্পিত হন অর্থাৎ কর্ম্মকর্ত্তার জ্ঞানগোচর হন। [কুতএতৎ] এ কথা কোথা হইতে বলি? [প্রবৃত্তি ⋯শাস্ত্রস্য] এই জন্য বলি, প্রবৃত্তি ও নিবৃত্তি, এই দুইএর অন্যতর পথে লইয়া যাওয়াই শাস্ত্রের প্রয়োজন। শাস্ত্র, হয় প্রবৃত্ত করাইবে, না হয় নিবৃত্ত করাইবে। প্রবৃত্তি নিবৃত্তি ছাড়া কেবল জ্ঞান বা কেবলমাত্র বস্তুর স্বরূপ জ্ঞাপন, শাস্ত্রের উদ্দেশ্য নহে।

[তথাহি⋯অনুক্রমণম্] শাস্ত্রতাৎপর্য্যবিৎ পণ্ডিতগণ ঐরূপ কথাই বলিয়াছেন। [দৃষ্টোহি⋯ইতি চ] "ক্রিয়াবিষয়ক বোধ জন্মানই শাস্ত্রের অর্থ, (প্রধান উদ্দেশ্য), ইহাই সর্ব্বত্র দৃষ্ট হয়, অর্থাৎ শাস্ত্র কেবল ক্রিয়ারই উপদেশ করে, নিষ্ক্রিয়তার উপদেশ করে না।" (৪) "চোদনা কি? না, ক্রিয়াপ্রবর্ত্তক

---

(৩) যূপ ও আহবনীয় প্রভৃতি নাম ও তৎপ্রতিপাদ্য বস্তু লোকব্যবহারের গোচর নহে, কিন্তু শাস্ত্রীয় ব্যবহারের গোচর, অর্থাৎ শাস্ত্র না পড়িলে ঐ সকল বস্তু জানা যায় না। শাস্ত্র ঐ সকল বস্তু কর্ম্মবিধির অঙ্গ বলিয়াই বলিয়াছেন, কর্ম্মাঙ্গ না হইলে শাস্ত্র উহা কদাচ বলিতেন না। কাজেই বলিতে হইতেছে, সিদ্ধবস্তু সকল বা প্রত্যক্ষানুমানযোগ্য পদার্থরাশি কর্ম্মাঙ্গ বলিয়াই উপস্থিত হয়। শাস্ত্রে বিধি আছে, যূপে পশু বাঁধিবে। ইহাতে জানিবার আকাঙ্ক্ষা হয় যে যূপ কি? শাস্ত্রও তৎপূরণার্থে বলিয়াছেন, যূপ অষ্টাস্রীকৃত কাষ্ঠবিশেষ। এইরূপ ব্রহ্ম জানিবে বা আত্মাকে জানিবে, এতদ্রূপ বিধি উপাসনার্থ উক্ত হয়। তাহাতেও আকাঙ্ক্ষা হয়, যে, ব্রহ্ম কি? বেদান্ত তাহারই পূরণার্থ বলেন, "অহং ব্রহ্ম" ইত্যাদি।

(৪) এ-টী মীমাংসাভাষ্যের কথা। কথাটীর সংক্ষিপ্ত অর্থ, একমাত্র ধর্ম্মই বেদার্থ।

বচনং, তস্য জ্ঞানমুপদেশঃ, তদ্ভূতানাং ক্রিয়ার্থেন সমাম্নায়ঃ, আম্নায়স্য ক্রিয়ার্থত্বাদানর্থক্যমতদর্থানাম্", ইতি চ।

---

তত্র কিঞ্চিৎ সাক্ষাৎকার্য্যাভিধায়কং, কিঞ্চিৎ কার্য্যার্থ-স্বার্থাভিধায়কম্; ন তু, ভূতার্থপরতা পদানাম্। অপি চ, নরান্তরস্য ব্যুৎপন্নস্যার্থপ্রত্যয়মনুমায়, তস্য চ শব্দভাবাভাবানুবিধানমবগম্য, শব্দস্য তদ্বিষয়বোধকত্বং নিশ্চেতব্যম্। ন চ ভূতার্থরূপমাত্রপ্রত্যয়ে পরনরবর্ত্তিনি কিঞ্চিল্লিঙ্গমস্তি। কার্য্যপ্রত্যয়ে তু নরান্তরবর্ত্তিনি প্রবৃত্তিনিবৃত্তী স্তো হেতু—ইত্যজ্ঞাতসঙ্গতিত্বান্ন ব্রহ্মরূপপরা বেদান্তাঃ। অপি চ বেদান্তানাং বেদত্বাৎ শাস্ত্রত্বপ্রসিদ্ধিরস্তি; প্রবৃত্তিনিবৃত্তিপরাণাঞ্চ সন্দর্ভাণাং শাস্ত্রত্বম্। যথাহুঃ—

প্রবৃত্তির্ব্বা নিবৃত্তির্ব্বা নিত্যেন কৃতকেন বা।
পুংসাং যেনোপদিশ্যেত তচ্ছাস্ত্রমভিধীয়তে॥" ইতি।

তস্মাচ্ছাস্ত্রত্বপ্রসিদ্ধ্যা ব্যাহতমেষাং স্বরূপপরত্বম্। অপি চ, ন ব্রহ্মরূপপ্রতিপাদনপরাণামেষামর্থবত্ত্বং পশ্যামঃ। ন চ 'রজ্জুরিয়ং ন ভুজঙ্গঃ' ইতি যথাকথঞ্চিল্লক্ষণয়া বাক্যার্থতত্ত্বনিশ্চয়ে যথা ভয়কম্পাদিনিবৃত্তিঃ, এবং তত্ত্বমসীতিবাক্যার্থাবগমাৎ নিবৃত্তির্ভবতি সাংসারিকাণাং ধর্ম্মাণাম্; শ্রুতবাক্যার্থস্যাপি পুংসস্তেষাং তাদবস্থ্যাৎ। অপি চ, যদি শ্রুতব্রহ্মণো ভবতি সাংসারিকধর্ম্মনিবৃত্তিঃ, কস্মাৎ পুনঃ শ্রবণস্যোপরি মননাদয়ঃ শ্রূয়ন্তে? তস্মাৎ তেষাং বৈয়র্থ্যপ্রসঙ্গাদপি ন ব্রহ্মস্বরূপপরা বেদান্তাঃ, কিন্তু আত্মপ্রতিপত্তিবিষয়কার্য্যপরাঃ। তচ্চ কার্য্যং স্বাত্মনি নিয়োজ্যং নিযুঞ্জানং নিয়োগ ইতি চ, মানান্তরাপূর্ব্বতয়া অপূর্ব্বমিতি চাখ্যায়তে। ন চ বিষয়ানুষ্ঠানং বিনা তৎসিদ্ধিরিতি স্বসিদ্ধ্যর্থং তদেব কার্য্যং স্ববিষয়স্য করণস্যাত্মজ্ঞানস্যানুষ্ঠানমাক্ষিপতি। যথা চ কার্য্যং স্ববিষয়াধীননিরূপণমিতি জ্ঞানেন বিষয়েণ নিরূপ্যতে এবং জ্ঞানমপি স্ববিষয়মাত্মানমন্তরেণ অশক্যনিরূপণমিতি তন্নিরূপণায় তাদৃশমাত্মানমাক্ষিপতি, তদেব কার্য্যম্। যথাহুঃ—'যত্তু, তৎসিদ্ধ্যর্থমুপাদীয়তে আক্ষিপ্যতে, তদপি বিধেয়মিতি তন্ত্রে ব্যবহার ইতি। বিধেয়তা চ নিয়োগবিষয়স্য জ্ঞানস্য ভাবার্থতয়া অনুষ্ঠেয়তা; তদ্বিষয়স্য ত্বাত্মনঃ স্বরূপসত্তা-

---

বাক্য।" (৫) "তাহার অর্থাৎ ক্রিয়ার বা ধর্ম্মের জ্ঞান জন্মানই উপদেশ। অর্থাৎ ধর্ম্মজ্ঞাপক বিধিবাক্যই অপৌরুষেয় উপদেশ, অন্য সকল বাক্য অনুবাদ মাত্র। (৬) "সেই হেতু, প্রসিদ্ধার্থবোধক পদ সকলকে ক্রিয়াবোধক বিধিবাক্যের সহিত মিলিত করিয়া একযোগে উচ্চারণ ও অন্বয় করিতে হয়।"

---

(৫) এ-টী মীমাংসাভাষ্যের কথা। জৈমিনি মুনি ধর্ম্মলক্ষণ বলিয়াছেন, সেই লক্ষণে চোদনা-শব্দ আছে, শবরস্বামী তাহার ব্যাখ্যা প্রসঙ্গে বলিয়াছেন, চোদনা ও চোদক বাক্য একই কথা। ধর্ম্মপ্রবৃত্তিজনক বেদবাক্য, বিধিবাক্য, চোদক বাক্য বা চোদনা, এ সকল সমানার্থক শব্দ। অভিপ্রায় এই যে, যে বাক্যে ক্রিয়াজ্ঞান হয় না, ধর্ম্মপ্রবৃত্তি জন্মে না, সে বাক্যের যথাশ্রুত অর্থ অগ্রাহ্য। (৬) এ-টী জৈমিনি মুনির কথা।

অতঃ পুরুষং ক্বচিদ্বিষয়বিশেষে প্রবর্ত্তয়ৎ কুতশ্চিদ্বিষয়বিশেষা-ন্নিবর্ত্তয়চ্চার্থবচ্ছাস্ত্রম্; তচ্ছেষতয়া চান্যদপ্যুপযুক্তম্, তৎসামান্যা-দ্বেদান্তানামপি তথৈবার্থবত্ত্বং স্যাৎ। সতি চ বিধিপরত্বে, যথা

---

বিনিশ্চিতিঃ, আরোপিততত্ত্বাবস্য তত্ত্বস্য নিরূপকত্বে তেন তন্নিরূপিতং ন স্যাৎ। তস্মাৎ তাদৃগাত্মপ্রতিপত্তিবিধিপরেভ্যো বেদান্তেভ্যস্তাদৃগাত্মবিনিশ্চয়ঃ। তদেতৎ-সর্ব্বমাহ—"যদ্যপি" ইতি। বিধিপরেভ্যোঽপি বস্তুতত্ত্ববিনিশ্চয় ইত্যত্র নিদর্শন-মুক্তং—"যথা যূপ" ইতি। যূপে পশুং বধ্নাতীতি বন্ধনায় বিনিযুক্তে যূপে তস্যা-লৌকিকত্বাৎ, 'কোঽসৌ, যূপঃ' ইত্যপেক্ষিতে "খাদিরোযূপোভবতি, যূপং তক্ষতি, যূপমষ্টাস্রীকরোতি" ইত্যাদিভির্ব্বাক্যৈস্তক্ষণাদিবিধিপরৈরপি সংস্কারাবিষ্টং বিশিষ্ট-সংস্থানং দারু যূপ ইতি গম্যতে। এবমাহবনীয়াদয়োঽপ্যবগন্তব্যাঃ। প্রবৃত্তি-নিবৃত্তিপরস্য শাস্ত্রত্বং, ন স্বরূপপরস্য, কার্য্য এব সম্বন্ধো ন স্বরূপে-ইতি হেতুদ্বয়ং ভাষ্যবাক্যেনোপপাদিতম্ "প্রবৃত্তিনিবৃত্তিপ্রয়োজনত্বাৎ" ইত্যাদিনা "তৎ-সামান্যাদ্বেদান্তানামপি তথৈবার্থবত্ত্বং স্যাৎ" ইত্যন্তেন। ন চ স্বতন্ত্রং কার্য্যং-নিযোজ্যমধিকারিণমনুষ্ঠাতারমন্তরেণেতি নিযোজ্যভেদমাহ—"সতি চ বিধিপরত্বে" ইতি। "ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি" ইতি সিদ্ধবদর্থবাদাবগতস্যাপি ব্রহ্মভবনস্য নিযোজ্যবিশেষাকাঙ্ক্ষায়াং ব্রহ্মবুভূষোর্নিযোজ্যবিশেষস্য রাত্রিসত্রন্যায়েন প্রতি-লম্ভঃ। পিণ্ডপিতৃযজ্ঞন্যায়েন তু স্বর্গকামস্য নিযোজ্যস্য কল্পনায়ামর্থবাদস্যাসম-

---

(৭) "যখন ক্রিয়াই আম্নায়ের অর্থাৎ বেদের অর্থ, তখন ইহাও স্বীকার্য্য যে, যাহা ক্রিয়াপ্রতিপাদক নহে, তাহার অর্থ তাহা নহে, অর্থাৎ তাহার যথাশ্রুত আক্ষরিক অর্থ ত্যাগ করিয়া তাৎপর্য্যার্থই গ্রহণ করিতে হয়।" (৮)

[ অতঃ···স্যাৎ ] শাস্ত্রতাৎপর্য্যবিৎ আচার্য্যগণের অভিপ্রায়ে যখন, অধি-কারি-পুরুষকে বিষয়বিশেষে প্রবৃত্ত করায়, অথবা বিষয়-বিশেষ হইতে নিবৃত্ত করায় শাস্ত্রের সার্থকতা স্থির হইয়াছে, তখন ইহাও স্থির হইয়াছে যে, বিধি-নিষেধ লইয়াই শাস্ত্র, অন্য সকল তাহার অঙ্গ বা পরিপোষক মাত্র। অপিচ, কর্ম্ম-কাণ্ডও শাস্ত্র আর জ্ঞানকাণ্ডও শাস্ত্র; সুতরাং কর্ম্মশাস্ত্রের দৃষ্টান্তে জ্ঞানকাণ্ড বেদান্তশাস্ত্রের অর্থও ঐরূপেই নির্ণয় করা উচিত, অর্থাৎ বেদান্তশাস্ত্রকেও বিধিপর বলা উচিত। [ সতি চ···যুক্তম্ ] বেদান্তশাস্ত্রও যদি বিধিপর হয়, তাহা হইলে,

---

(৭) এ-টীও মীমাংসাশাস্ত্রের সূত্র। এ সূত্রটীর সংক্ষিপ্ত অর্থ এই যে, বেদে যে সকল সিদ্ধবস্তু অভিহিত হইয়াছে, সে সমস্তই ক্রিয়াঙ্গ এবং ক্রিয়ার জন্যই সে সকলের উল্লেখ হইয়াছে, সুতরাং সে সকল অনুবাদমাত্র, মুখ্য উপদেশ বা অজ্ঞাতজ্ঞাপক বাক্য নহে।

(৮) এ-টীও জৈমিনী সূত্রের কথা।

স্বর্গাদিকামস্যাগ্নিহোত্রাদিসাধনং বিধীয়তে, এবমমৃতত্বকামস্য ব্রহ্মজ্ঞানং বিধীয়ত ইতি যুক্তম্ । ৭

নন্বিহ জিজ্ঞাস্যবৈলক্ষণ্যমুক্তং, কর্ম্মকাণ্ডে ভব্যোধর্ম্মোজিজ্ঞাস্যঃ, ইহ তু ভূতং নিত্যনির্ব্বৃত্তং ব্রহ্ম জিজ্ঞাস্যমিতি। অত্র ধর্ম্মজ্ঞান-ফলাদনুষ্ঠানাপেক্ষাদ্বিলক্ষণং ব্রহ্মজ্ঞানফলং ভবিতুমর্হতি। নার্হ-ত্যেবং ভবিতুং, কার্য্যবিধিপ্রযুক্তস্যৈব ব্রহ্মণঃ প্রতিপাদ্য-মানত্বাৎ। "আত্মা বা অরে দ্রষ্টব্যঃ", "য আত্মাপহতপাপ্মা, সোঽন্বেষ্টব্যঃ স বিজিজ্ঞাসিতব্যঃ" "আত্মেত্যেবোপাসীত",

---

বেতার্থতয়া অত্যন্তপরোক্ষা বৃত্তিঃ স্যাদিতি। ব্রহ্মভাবশ্চামৃতত্বমিতি "অমৃতত্ব-কামস্য" ইত্যুক্তম্। অমৃতত্বং চামৃতত্বাদেব, ন কৃতকত্বেন শক্যমনিত্যমনুমাতুম্; আগমবিরোধাদিতি ভাবঃ। ৭

উক্তেন ধর্ম্মব্রহ্মজ্ঞানয়োর্বৈলক্ষণ্যেন বিধ্যবিষয়ত্বং চোদয়তি—"নন্বু" ইতি। পরিহরতি।—"নার্হত্যেবম্" ইতি। অত্র চাত্মদর্শনং ন বিধেয়ম্। তদ্ধি দৃশেরুপ-লব্ধিবচনত্বাৎ শ্রাবণং বা স্যাৎ প্রত্যক্ষং বা। তত্র শ্রাবণং ন বিধেয়ং, স্বাধ্যায়-

---

কর্ম্মকাণ্ডে যেমন স্বর্গকামী অধিকারিপুরুষের উদ্দেশে তৎসাধনীভূত অগ্নিহোত্রাদি কর্ম্ম বিহিত আছে, বেদান্তশাস্ত্রেও তেমনই মোক্ষকামী পুরুষের উদ্দেশে ব্রহ্ম-জ্ঞান বিহিত হইয়াছে, একথা বলাই যুক্তিসঙ্গত হয়। ৭

[ নন্বিহ…মর্হতি ] যদি বল, পূর্ব্বেই ত বলিয়াছ, যে, উত্তর কাণ্ডের ( জ্ঞান-কাণ্ডের ) জিজ্ঞাস্য বিষয় পৃথক্ ;—কর্ম্মকাণ্ডের জিজ্ঞাস্য ধর্ম্ম, আর জ্ঞানকাণ্ডের জিজ্ঞাস্য ব্রহ্ম, তাহা নিত্যসিদ্ধ; সুতরাং জিজ্ঞাস্যভেদ ও ফলভেদ থাকায় কর্ম্মকাণ্ড হইতে এ কাণ্ডের নিশ্চয়ই পার্থক্য আছে, অতএব উক্ত উভয় কাণ্ডের সিদ্ধান্তও পৃথক্ হওয়াই উচিত অর্থাৎ অনুষ্ঠানসাপেক্ষ ধর্ম্ম-ফল হইতে ব্রহ্মজ্ঞানের ফল ভিন্ন বা পৃথক্ হওয়াই উচিত। আমরা বলি, [ নার্হত্যেবং…ভবিতুং ] এই প্রকার হইতে পারে না। কেন-না, বেদান্ত-শাস্ত্রেও ক্রিয়াবিধির অঙ্গরূপেই—ব্রহ্মকে প্রতিপাদন করে—উপাসনা-ক্রিয়ার কর্ম্মরূপেই ব্রহ্মকে বুঝায়, স্বতন্ত্র ভাবে নহে। যথা—"আত্মদর্শন বা আত্মজ্ঞান উৎপাদন করিবে।" "আত্মা নিষ্পাপ, তিনিই অন্বেষণীয়।" "তাঁহাকেই জানিবে।" "আত্মাই ব্রহ্ম",—এইরূপে উপাসনা করিবে। আত্মাকেই, লোক, গন্তব্য রূপে উপাসনা করিবে।" "ব্রহ্মজ্ঞ ব্যক্তি ব্রহ্ম হয়।" ( ৯ ) এই সকল বিধান বা বিধিবাক্য আছে

---

( ৯ ) অভিপ্রায় এই যে, "করিবে" প্রভৃতি কথার দ্বারা কর্ত্তব্যতা ও ক্রিয়াপ্রতীতি হয়, সুতরাং ব্রহ্মও তাহার আশ্রয় বা অবলম্বনরূপে বুদ্ধিগোচর হন।

"আত্মানমেব লোকমুপাসীত", "ব্রহ্ম বেদ, ব্রহ্মৈব ভবতি"; ইত্যাদিষু হি বিধানেষু সৎস্থ কোঽসাবাত্মা কিং তদ্ ব্রহ্মেত্যাকাঙ্ক্ষায়াং তৎস্বরূপসমর্পণেন সর্ব্বে বেদান্তা উপযুক্তাঃ—নিত্যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্বগতো নিত্যতৃপ্তোনিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবো বিজ্ঞানমানন্দং ব্রহ্মেত্যেবমাদয়ঃ। তদুপাসনাচ্চ শাস্ত্রদৃষ্টোঽদৃষ্টো মোক্ষঃ ফলং ভবিষ্যতি। কর্ত্তব্যবিধ্যননুপ্রবেশে তু বস্তুমাত্রকথনে হানোপাদানাসম্ভবাৎ সপ্তদ্বীপা বসুমতী, রাজাঽসৌ গচ্ছতীত্যাদিবাক্যবদ্ বেদান্তবাক্যানামানর্থক্যমেব স্যাৎ। ননু

---

বিধিনৈবাস্য প্রাপিতত্বাৎ, কর্ম্মশ্রবণবৎ। নাপি লৌকিকং প্রত্যক্ষং, তস্য নৈসর্গিকত্বাৎ। ন চৌপনিষদাত্মবিষয়ং ভাবনাধেয়বৈশদ্যং বিধেয়ং, তস্যোপাসনাবিধানাদেব বাজিনবদনুনিষ্পাদিতত্বাৎ। তস্মাদৌপনিষদাত্মোপাসনা অমৃতত্বকামং নিযোজ্যং

---

বলিয়া জানিতে ইচ্ছা হয় যে, আত্মা কি? ব্রহ্ম কি? ব্রহ্ম কিংস্বরূপ? এতদ্বিধ আকাঙ্ক্ষা জন্মে। পরে, তাঁহার স্বরূপবোধক বাক্যসকল সেই আকাঙ্ক্ষার প্রপূরণ করিয়া চরিতার্থ হয়। যথা—ব্রহ্ম সর্ব্বজ্ঞ, সর্ব্বগত, নিত্যতৃপ্ত, নিত্যশুদ্ধ, নিত্যবুদ্ধ ও নিত্যমুক্ত। তিনি বিজ্ঞানঘন ও আনন্দঘন। এইরূপ যত বাক্য আছে, সমস্তই মূলবিধিসমুত্থাপ্য আকাঙ্ক্ষার প্রপূরণার্থে সেই সেই পদার্থের স্বরূপ সমর্পণ করে মাত্র, অন্য কিছু করে না। [ তদু···ভবিষ্যতি ] তাঁহার উপাসনা করিলে বা ঐরূপে উপাসনা করিলে শাস্ত্রোক্ত অলৌকিক মোক্ষফল লব্ধ হয়। [ কর্ত্তব্য··· স্যাৎ ] এ শাস্ত্রে যদি বিধির অনুপ্রবেশ না থাকে—ক্রিয়াসংস্রব না থাকে—ব্রহ্ম যদি উপাসনা ক্রিয়ার অঙ্গ ( অবলম্বন ) না হন,—তাহা হইলে কেবলমাত্র বস্তু উপদেশের ফল কি? যে কথা বা যে উপদেশ শুনিলে কোনরূপ ত্যাগবুদ্ধি অথবা গ্রহণবুদ্ধি না হয়, সে কথা বা সে উপদেশ অবশ্যই ব্যর্থ। 'পৃথিবী সপ্তদ্বীপা' এবং 'রাজা যাইতেছেন', এইরূপ কথা বলিবার প্রয়োজন কি? ঐরূপ কথা শুনিলে বা বলিলে কোনও ফল হয় না। ঐ উক্তি যেমন নিষ্ফল, কর্ত্তব্যতাজ্ঞানের অনুৎপাদক, বিধিসংস্রব-রহিত "ব্রহ্ম সর্ব্বজ্ঞ" ইত্যাদি বাক্যও তদ্রূপ নিষ্ফল বা নিষ্প্রয়োজনীয়। (১০)

[ ননু বস্তু···বস্তুং স্যাৎ ] যদি বল, কেবলমাত্র বস্তু উপদেশ করিলেও—

---

(১০) এ সকল কথায় সার সিদ্ধান্ত এই যে, সিদ্ধবস্তু সকল ক্রিয়াবিশেষের অঙ্গ বা আশ্রয়রূপে অনূদিত হয়, স্বতন্ত্র ভাবে উপদিষ্ট হয় না। ব্রহ্ম যখন সিদ্ধ বস্তু,—তখন এ শাস্ত্রে তিনি অবশ্যই উপাসনাক্রিয়ার অঙ্গ বা আলম্বনরূপে গৃহীত হইয়াছেন, এবং তদ্রূপ উপাসনারও মোক্ষফল জন্মিয়া থাকে।

বস্তুমাত্রকথনেঽপি 'রজ্জুরিয়ং, নাঽয়ং সর্পঃ' ইত্যাদৌ ভ্রান্তিজনিতভীতিনিবর্ত্তনেনার্থবত্ত্বং দৃষ্টং, তথেহাপ্যসংসার্য্যাত্মবস্তুকথনেন সংসারিত্বভ্রান্তিনিবর্ত্তনেনার্থবত্ত্বং স্যাৎ। স্যাদেতদেবম্, যদি রজ্জুস্বরূপশ্রবণ ইব সর্পভ্রান্তিঃ, সংসারিত্বভ্রান্তির্ব্রহ্মস্বরূপশ্রবণমাত্রেণ নিবর্ত্তেত, ন তু নিবর্ত্ততে। শ্রুতব্রহ্মণোঽপি যথাপূর্ব্বং সুখদুঃখাদিসংসারধর্ম্মদর্শনাৎ, "শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্যঃ" ইতি চ শ্রবণোত্তরকালয়োর্ম্মননিদিধ্যাসনয়োর্দ্দর্শনাৎ। তস্মাৎ প্রতিপত্তিবিধিবিষয়তয়ৈব শাস্ত্রপ্রমাণকং ব্রহ্মাভ্যুপগন্তব্যমিতি। ৮

---

প্রতি বিধীয়তে। দ্রষ্টব্য ইত্যাদয়স্তু বিধিসরূপাঃ, ন বিধয় ইতি। তদিদমুক্তং "তদুপাসনাচ্চ" ইতি। অর্থবত্তয়া মননাদিপ্রতীত্যা চেত্যস্য শেষঃ প্রপঞ্চো নিগদব্যাখ্যাতঃ। ৮

---

উপদিষ্টবাক্যে কর্ত্তব্যতাজ্ঞান না জন্মিলেও—রজ্জু সর্পের দৃষ্টান্তে আত্মবোধক বাক্যসমুদয়ের সাফল্য বা অর্থবত্তা হইতে পারে; যেমন "ইহা সর্প নহে, রজ্জু" এতন্মাত্র উপদেশের (বাক্যের) দ্বারা ভ্রান্তিজনিত ভয়কম্পাদি নিবৃত্ত হওয়ায় "ইহা সর্প নহে, রজ্জু" এই বাক্যের সার্থক্য হয়; তদ্রূপ, সংসারাতীত আত্মবস্তুর বোধক বেদান্তবাক্যের দ্বারাও আত্মার সংসারিত্বভ্রম বিদূরিত হওয়ায় তদ্বাক্যের সার্থক্য থাকিবে। [ স্যাদেতদেবং···দর্শনাৎ ], এ কথা বলিতে পারিতে, যদি রজ্জুস্বরূপ শ্রবণের পর সর্পভ্রান্তিনিবৃত্তির ন্যায় ব্রহ্মতত্ত্বশ্রবণের পরই সংসারিত্বভ্রম নিবৃত্ত হইত। দেখিতেছি, শতবার ব্রহ্মতত্ত্ব শ্রবণ করিলেও লোকের সংসারিত্বভ্রম যায় না, এবং পূর্ব্বের ন্যায় সুখদুঃখাদি সংসারধর্ম্মও থাকে। অপি চ, [ শ্রোতব্যো···গন্তব্যম্ ] শাস্ত্রেও শ্রবণের পর মননের ও নিদিধ্যাসনের বিধান আছে। এই সকল কারণে ব্রহ্ম জ্ঞানবিধির বা উপাসনাবিধির অঙ্গরূপে গৃহীত এবং ঐরূপেই তিনি শাস্ত্রপ্রমাণে প্রমিত ইহা স্বীকার করা অবশ্য কর্ত্তব্য (১১)। ৮

---

(১১) অর্থাৎ শাস্ত্র ঐরূপেই ব্রহ্মসমর্পণ করেন। এ সম্বন্ধে পরিষ্কার কথা এই যে, দ্রব্য ও দেবতা যেমন ক্রিয়াবিধির অঙ্গ, ব্রহ্মও তেমনি জ্ঞানবিধির বা উপাসনা-বিধির অঙ্গ। স্বর্গ যেমন ক্রিয়াসাধ্য, তদ্রূপ মুক্তিও ক্রিয়াসাধ্য। ক্রিয়াযোগ ব্যতীত কেবল জ্ঞানে মুক্তি হয় না।

অত্রাভিধীয়তে, ন, কর্ম্মব্রহ্মবিদ্যাফলয়োর্বৈলক্ষণ্যাৎ। শারীরং বাচিকং মানসঞ্চ কর্ম্ম শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধং ধর্ম্মাখ্যং, যদ্বিষয়া জিজ্ঞাসা "অথাতোধর্ম্মজিজ্ঞাসা" ইতি সূত্রিতা।

---

তদেকদেশিমতং দূষয়তি—"অত্রাভিধীয়তে"—"ন" একদেশিমতম্, কুতঃ? "কর্ম্মব্রহ্মবিদ্যাফলয়োর্বৈলক্ষণ্যাৎ"। পুণ্যাপুণ্যকর্ম্মফলে সুখদুঃখে, তত্র মনুষ্যলোকমারভ্য আব্রহ্মলোকাৎ সুখস্য তারতম্যমধিকোৎকর্ষঃ। এবং মনুষ্যলোকমারভ্য দুঃখতারতম্যমা চাবীচিলোকাৎ। তচ্চ সর্ব্বং কার্য্যঞ্চ বিনাশি চ। আত্যন্তিকং ত্বশরীরত্বমনতিশয়ং স্বভাবসিদ্ধতয়া নিত্যমকার্য্যমাত্মজ্ঞানস্য ফলম্। তদ্ধি ফলমিব ফলম্; অবিদ্যাপনয়মাত্রেণাবির্ভাবাৎ। এতদুক্তং ভবতি—ত্বয়াপ্যুপাসনাবিধিপরত্বং বেদান্তানামভ্যুপগচ্ছতা নিত্যশুদ্ধবুদ্ধত্বাদিরূপব্রহ্মাত্মতা জীবস্য স্বাভাবিকী বেদান্তগম্যাস্থীয়তে। সা চোপাসনাবিষয়স্য বিধের্ন ফলং, নিত্যত্বাদকার্য্যত্বাৎ। নাপ্যবিদ্যাপিধানাপনয়ঃ। তস্য স্ববিরোধিবিদ্যোদয়াদেব ভাবাৎ। নাপি বিদ্যোদয়ঃ। তস্যাপি শ্রবণমননপূর্ব্বকোপাসনাজনিতসংস্কারসচিবাদেব চেতসো ভাবাৎ। উপাসনাসংস্কারবদুপাসনাপূর্ব্বমপি চেতঃ সহকারীতি চেৎ; ন। দৃষ্টঞ্চ খলু নৈয়োগিকং ফলমৈহিকমপি, যথা চিত্রাকারীর্য্যাদিনিয়োগানামনিয়তনিয়তফলানাম্। গান্ধর্ব্বশাস্ত্রোপাসনাবাসনায়া ইবাপূর্ব্বানপেক্ষায়াঃ ষড়্জাদিসাক্ষাৎকারে বেদান্তার্থোপাসনাবাসনায়া জীবব্রহ্মভাবসাক্ষাৎকারেঽনপেক্ষায়া এব সামর্থ্যাৎ। তথা চামৃতীভাবং প্রত্যহেতুত্বাদুপাসনাপূর্ব্বস্য, নামৃতত্বকামস্তৎকার্য্যমববোদ্ধুমর্হতি; অন্যদিচ্ছত্যন্যৎ করোতীতি হি বিপ্রতিষিদ্ধম্। ন চ তৎকামঃ ক্রিয়ামেব কার্য্যমবগমিষ্যতি নাপূর্ব্বমিতি সাম্প্রতম্। তস্যা মানান্তরাদেব তৎসাধনত্বপ্রতীতের্ব্বিধের্বৈয়র্থ্যাৎ। ন চাবঘাতাদিবিধিতুল্যতা। তত্রাপি নিয়মাপূর্ব্বস্যান্যতোঽনবগতেঃ। ন চ ব্রহ্মভূয়াদন্যদমৃতত্বমার্থবাদিকং

---

[ অত্রাভিধীয়তে ] এ সম্বন্ধে অর্থাৎ এই সকল কথার প্রত্যুত্তরার্থ আমরা এক্ষণে এইরূপ বলিব।—[ ন…লক্ষণ্যাৎ ] আমরা বলিব, না—ওরূপ নহে। (১২) অর্থাৎ মুক্তি বিধিজন্য নহে; তাহা আত্মার স্বরূপ; সুতরাং সিদ্ধ,—সাধ্য নহে। এ কথা কেন বলি? না, কর্ম্মফলের সহিত ব্রহ্মজ্ঞানফলের অত্যন্ত ভিন্নতা আছে। [ শারীরং…মনুশ্রূয়তে ] কায়িক, বাচিক ও মানসিক কর্ম্ম বা ক্রিয়াসমূহ শ্রুতিতে ও স্মৃতিতে ধর্ম্ম-নামে প্রসিদ্ধ। সেই ধর্ম্মনামক ক্রিয়াসমূহের যাহা প্রকৃত স্বরূপ, তাহা বুঝাইবার জন্য জৈমিনি "অথাতো ধর্ম্মজিজ্ঞাসা" এই সূত্র রচনা

---

(১২) অর্থাৎ মীমাংসকগণের ঐ সকল কথা অর্থাৎ ঐরূপ নির্ণয় ( শাস্ত্রে মোক্ষকামী পুরুষের উদ্দেশে জ্ঞান বা গুণের বিধান হইয়াছে; তাহারই অবলম্বনের জন্য ব্রহ্ম বস্তু উপদিষ্ট হইয়াছে ) এইরূপ এইরূপ কথা সঙ্গত বা যুক্তিযুক্ত নহে।

অধর্ম্মোঽপি হিংসাদিঃ প্রতিষেধচোদনালক্ষণত্বাৎ জিজ্ঞাস্যঃ, পরিহারায়। তয়োশ্চোদনালক্ষণয়োরর্থানর্থয়োর্ধর্ম্মাধর্ম্ময়োঃ ফলে প্রত্যক্ষে সুখদুঃখে শরীরবাঙ্মনোভিরেবোপভুজ্যমানে বিষয়েন্দ্রিয়সংযোগজন্যে ব্রহ্মাদিষু স্থাবরান্তেষু প্রসিদ্ধে। মনুষ্যত্বাদারভ্য ব্রহ্মান্তেষু দেহবৎসু সুখতারতম্যমনুশ্রূয়তে। ৯

---

কিঞ্চিদস্তি, যেন তৎকাম উপাসনায়ামধিক্রিয়তে। বিশ্বজিন্ন্যায়েন তু স্বর্গকল্পনায়াং সাতিশয়ত্বং ক্ষয়িত্বঞ্চেতি ন নিত্যফলত্বমুপাসনায়াঃ। তস্মাদ্ব্রহ্মভূয়স্যাবিদ্যাপিধানাপনয়মাত্রেণাবির্ভাবাৎ, অবিদ্যাপনয়স্য চ বেদান্তার্থবিজ্ঞানাদবগতিপর্য্যন্তাদেব সম্ভবাৎ, উপাসনায়াঃ সংস্কারহেতুভাবস্য, সংস্কারস্য চ সাক্ষাৎকারোপজননে, মনঃসাচিব্যস্য চ মানান্তরসিদ্ধত্বাৎ, আত্মেত্যেবোপাসীতেতি ন বিধিঃ, অপি তু বিধিসরূপোঽয়ম্। যথোপাংশুযাজবাক্যে।" "বিষ্ণুরুপাংশু যষ্টব্যঃ" ইত্যাদয়োবিধিসরূপাঃ, ন বিধয় ইতি তাৎপর্য্যার্থঃ।

শ্রুতিস্মৃতিন্যায়সিদ্ধমিত্যুক্তং, তত্র শ্রুতিং দর্শয়তি—"তথা চ শ্রুতি" রিতি। ন্যায়মাহ—"অতএব" ইতি। যৎ কিল স্বাভাবিকং, তন্নিত্যং, যথা চৈতন্যং; স্বাভাবিকঞ্চেদং, তস্মান্নিত্যম্।

পরে হি দ্বয়ীং নিত্যতামাহুঃ,—কূটস্থনিত্যতাং পরিণামিনিত্যতাঞ্চ। তত্র নিত্যমিত্যুক্তে মা ভূদস্য পরিণামিনিত্যতেত্যত আহ তত্র কিঞ্চিৎ ইতি পরিণামিনিত্যতা হি ন পারমার্থিকী। তথাহি—"তৎ সর্ব্বাত্মনা বা পরিণমেৎ" একদেশেন বা। সর্ব্বাত্মনা পরিণামে কথং ন তত্ত্বব্যাহতিঃ? একদেশপরিণামে বা স একদেশস্ততো ভিন্নো বাঽভিন্নো বা। ভিন্নশ্চেৎ, কথং

---

করিয়াছেন। অর্থাৎ ঐ সূত্রের জিজ্ঞাস্য বা বিচার্য্য বিষয় যে, ধর্ম্ম, তাহা কায়িক বাচিক বা মানসিক ক্রিয়াবিশেষ ভিন্ন অন্য কিছুই নহে। ধর্ম্মের ন্যায় অধর্ম্মও জিজ্ঞাস্য এবং তাহাও ঐ সূত্রে সূত্রিত হইয়াছে; কারণ ধর্ম্ম যেমন গ্রহণের জন্য বিচার্য্য, অধর্ম্মও তেমনই পরিহারের জন্য (ছাড়াইবার জন্য) বিচার্য্য। ধর্ম্ম যাগ দান প্রভৃতি ক্রিয়া-বিধান, ইহাতে যেমন ধর্ম্ম লক্ষিত হয়, তেমনই হিংসাদি অধর্ম্মও নিষেধ অনুসারে নির্ণীত হয়; সুতরাং শাস্ত্রের নিয়োগ (কর, বা করিও না এতদ্রূপ অনুমতি) উভয়েরই লক্ষণ, ইহা উক্ত সূত্রেই প্রতিপাদিত হইয়াছে। নিয়োগলক্ষণে লক্ষিত, উক্ত অর্থ ও অনর্থ নামক ধর্ম্মাধর্ম্মের ফল হইয়াছে সুখ ও দুঃখ। সেই সুখ দুঃখ ফল সর্ব্বজীবেরই প্রত্যক্ষসিদ্ধ। কেন-না, শরীর, বাক্য ও মনের দ্বারা উহার ভোগ হয়, এবং বিষয়ের সহিত ইন্দ্রিয়সংযোগ দ্বারা উহার জন্ম বা আবির্ভাব হইয়া থাকে। ব্রহ্মা হইতে স্থাবর পর্য্যন্ত সমস্ত জীবেই এ দ্বিবিধ ফল (সুখ ও দুঃখ) সুপরিচিত এবং শাস্ত্রেও শুনা যায় যে, ব্যক্তি-ভেদে ঐ উভয় প্রকার ফলেরই (সুখ দুঃখেরই) তারতম্য আছে।

ততশ্চ তদ্ধেতোর্ধর্ম্মস্য তারতম্যং গম্যতে। ধর্ম্মতারতম্যা-দধিকারিতারতম্যম্। প্রসিদ্ধঞ্চার্থিত্বসামর্থ্যাদিকৃতমধিকারিত্বতার-তম্যম্। তথা চ যাগাদ্যনুষ্ঠায়িনামেব বিদ্যাসমাধিবিশেষাদুত্তরেণ পথা গমনম্। কেবলৈরিষ্টাপূর্ত্তদত্তসাধনৈর্ধূমাদিক্রমেণ দক্ষিণেন পথা গমনম্। তত্রাপি সুখতারতম্যং তৎসাধনতারতম্যঞ্চ শাস্ত্রাৎ "যাবৎসম্পাতমুষিত্বা" ইত্যস্মাৎ গম্যতে। তথা মনুষ্যাদিষু নারকি-

---

তস্য পরিণামঃ? ন হ্যন্যস্মিন্ পরিণমমানেঽন্যঃ পরিণমতে, অতিপ্রসঙ্গাৎ। অভেদে বা কথং ন সর্ব্বাত্মনা পরিণামঃ? ভিন্নাভিন্নং তদিতি চেৎ; তথাহি—তদেব কারণাত্মনা অভিন্নং, ভিন্নঞ্চ কার্য্যাত্মতা,—কটকাদয় ইবা-ভিন্না হাটকাত্মনা, ভিন্নাশ্চ কটকাদ্যাত্মনা। ন চ ভেদাভেদয়োর্ব্বিরোধান্নৈ-কত্র সমবায় ইতি যুক্তম্; বিরুদ্ধমিতি নঃ ক্ব সম্প্রত্যয়ঃ, যৎ প্রমাণবিপর্য্যয়েণ বর্ত্ততে। যত্তু যথা প্রমাণেনাবগম্যতে, তস্য তথাভাব এব। কুণ্ডলমিদং সুবর্ণমিতি সামানাধিকরণ্যপ্রত্যয়ে ব্যক্তং ভেদাভেদৌ চকাস্তঃ। তথাহি আত্যন্তিকেঽভেদে অন্যতরস্য দ্বিরবভাসপ্রসঙ্গঃ; ভেদে চাত্যন্তিকে ন সামানাধিকরণ্যং, গবাশ্ববৎ। আধারাধেয়ভাবে একাশ্রয়ত্বে বা ন সামানাধিকরণ্যম্; ন হি ভবতি কুণ্ডং বদরমিতি। নাপ্যেকাসনস্থয়োশ্চৈত্রমৈত্রয়োশ্চৈত্রো মৈত্র ইতি। সোঽয়মবাধিতোঽসন্দিগ্ধঃ সর্ব্বজনীনঃ সামানাধিকরণ্যপ্রত্যয় এব কার্য্যকার-ণয়োর্ভেদাভেদৌ ব্যবস্থাপয়তি। তথা চ কার্য্যাণাং কারণাত্মত্বাৎ, কারণস্য চ সদ্রূপস্য সর্ব্বত্রানুগমাৎ, সদ্রূপেণাভেদঃ কার্য্যস্য জগতঃ, ভেদঃ কার্য্যরূপেণ গোঘটাদিনেতি। যথাহুঃ—

কার্য্যরূপেণ নানাত্বমভেদঃ কারণাত্মনা।
হেমাত্মনা যথাভেদঃ কুণ্ডলাদ্যাত্মনা ভিদা॥ ইতি।

অত্রোচ্যতে। কঃ পুনরয়ং ভেদো নাম, যঃ সহাভেদেনৈকত্র ভবেৎ। পরস্পরাভাব ইতি চেৎ, কিময়ং কার্য্যকারণয়োঃ কটকহাটকয়োরস্তি ন বা। ন চেৎ, একত্বমেবাস্তি, ন চ ভেদঃ। অস্তি চেৎ'ভেদ এব, নাভেদঃ। ন চ ভাবা-ভাবয়োরবিরোধঃ সহাবস্থানাসম্ভবাৎ। সম্ভবে বা কটকবর্দ্ধমানকয়োরপি তত্ত্বেনাভেদপ্রসঙ্গঃ, ভেদস্যাভেদাবিরোধাৎ। অপি চ, কটকস্য হাটকাদভেদে যথা হাটকাত্মনা কটকমুকুটকুণ্ডলাদয়ো ন ভিদ্যন্তে, এবং কটকাত্মনাপি ন ভিদ্যেরন্, কটকস্য হাটকাদভেদাৎ। তথা চ হাটকমেব বস্তু সৎ, ন কটকা-

---

[ ততশ্চ···তারতম্যম্ ] সুখের তারতম্য ( অল্লাধিক্য ) থাকায় তাহার মূল-কারণ ধর্ম্মেরও তারতম্য এবং ধর্ম্মের তারতম্য থাকায় তদুপার্জ্জক কর্ম্মী পুরুষেরও অধিকারের তারতম্য অনুমিত হয়। আর অর্থিত্ব ও সামর্থ্য প্রভৃতি তারতম্যা-

স্থাবরান্তেষু সুখলবশ্চোদনালক্ষণধর্ম্মসাধ্য এবেতি গম্যতে তারতম্যেন বর্ত্তমানঃ। তথোর্দ্ধ্বংগতেষ্বধোগতেষু চ দেহবৎসু দুঃখতারতম্যদর্শনাৎ তদ্ধেতোরধর্ম্মস্য প্রতিষেধচোদনালক্ষণস্য তদনুষ্ঠায়িনাঞ্চ তারতম্যং গম্যতে। এবমবিদ্যাদিদোষবতাং ধর্ম্মাধর্ম্মতারতম্যনিমিত্তং শরীরোপাদানপূর্ব্বকং সুখদুঃখতারতম্যমনিত্যং

---

দয়ঃ, ভেদস্যাপ্রতিভাসনাৎ। অথ হাটকত্বেনৈবাভেদো ন কটকত্বেন, তেন তু ভেদ এব কুণ্ডলাদেঃ। যদি হাটকাদভিন্নঃ কটকঃ, কথময়ং কুণ্ডলাদিষু নানুবর্ত্ততে। নানুবর্ত্ততে চেৎ; কথং হাটকাদভিন্নঃ কটকঃ। যে হি যস্মিন্ননুবর্ত্তমানে ব্যাবর্ত্তন্তে, তে ততো ভিন্না এব, যথা সূত্রাৎ কুসুমভেদাঃ। নানুবর্ত্তন্তে চানুবর্ত্তমানেঽপি হাটকত্বে কুণ্ডলাদয়ঃ। তস্মাৎ তেঽপি হাটকাদ্ভিন্না এবেতি। সত্তানুবৃত্ত্যা চ সর্ব্ববস্ত্বনুগমে ইদমিহ নেদমিদমস্মান্নেদমিদমিদানীং নেদমিদমেবং নেদমিতি বিভাগো ন স্যাৎ। কস্যচিৎ ক্বচিৎ কদাচিৎ কথঞ্চিদ্বিবেকহেতোরভাবাৎ। অপিচ, দূরাৎ কনকমিত্যবগতে, ন তস্য কুণ্ডলাদয়ো বিশেষা জিজ্ঞাস্যেরন্, কনকাদভেদাত্তেষাং; তস্য চ জ্ঞাতত্বাৎ। অথ ভেদোঽপ্যস্তি কনকাৎ কুণ্ডলাদীনামিতি কনকাবগমেঽপ্যজ্ঞাতাস্তে। নন্বভেদোঽপ্যস্তীতি কিং ন জ্ঞাতাঃ, প্রত্যুত জ্ঞানমেব তেষাং যুক্তং, কারণাভাবে হি কার্য্যাভাব ঔৎসর্গিকঃ। স চ কারণসত্তয়াঽপোদ্যতে। অস্তি চাভেদে কারণসত্তেতি কনকে জ্ঞাতে জ্ঞাতা এব কুণ্ডলাদয় ইতি তজ্জিজ্ঞাসাজ্ঞানানি চানর্থকানি স্যুঃ। তেন যস্মিন্ গৃহ্যমাণে যন্ন গৃহ্যতে, তত্ততো-

---

নুসারেই যে, অধিকারের প্রভেদ হয়, তাহা প্রসিদ্ধ। (১৩) [ তথাচ··· প্রসিদ্ধং ] যাহারা জ্ঞানপূর্ব্বক বা উপাসনা সহকারে যজ্ঞাদি কর্ম্ম করে, ঐ উপাসনার—চিত্তস্থৈর্য্যরূপ সমাধির প্রভাবে তাহারা উত্তরমার্গে গমন করে। (১৪) আর যাহারা কেবল ইষ্ট, পূর্ত্ত ও দত্ত কর্ম্ম করে, তাহারা ধূমাদিক্রমে দক্ষিণমার্গে

---

(১৩) সুখ দুঃখ সকলের সমান নহে, কামনাও সমান নহে। সকলে সকল ফল পায় না, সকলে সকল কার্য্যে ক্ষমবান্‌ও হয় না, চিত্ত ও সুখসাধক দ্রব্যও সকলের সমান থাকে না। আকাঙ্ক্ষা থাকিলেও সকলে সকল বিষয় উপার্জ্জন করিতে পারে না। ইহা দেখিয়া নিশ্চয় হয়, অধিকারী বা ধর্ম্ম করিবার লোক একরূপ নহে এবং তাহাদের অনুষ্ঠেয় ধর্ম্মও একরূপ হয় না। সুখ দুঃখের তারতম্যই তম্মূলকার ধর্ম্মাধর্ম্মতারতম্যের অনুমাপক, ধর্ম্মাধর্ম্মের তারতম্য থাকাই তাহার অনুষ্ঠাতৃ পুরুষের তারতম্য বা প্রভেদ থাকার অনুমাপক। ফলিতার্থ এই যে, ধর্ম্ম একরূপ নহে, এবং সকলেই সকল ধর্ম্ম উপার্জ্জন করিতে সক্ষম হয় না।

(১৪) উত্তরমার্গ=দেবযান-পথ বা ক্রমমুক্তিস্থান। প্রথমে সৌরতেজঃপ্রাপ্তি, তৎপরে সূর্য্যলোকে গতি, তথা হইতে ব্রহ্মলোকে, ব্রহ্মলোকে ভোগান্তে মুক্তি। এইরূপ-ক্রম-গতির নাম বিভিন্ন অতিবাহিক পুরুষের সাহায্যে ক্রমমুক্তিস্থানলাভ, উত্তরমার্গগতি ও দেবযান গতি একই।

সংসাররূপং শ্রুতিস্মৃতিন্যায়প্রসিদ্ধম্। তথা চ শ্রুতিঃ—"ন হ বৈ সশরীরস্য সতঃ প্রিয়াপ্রিয়য়োরপহতিরস্তি" ইতি যথাবর্ণিতং সংসাররূপমনুবদতি। "অশরীরং বাব সন্তং ন প্রিয়াপ্রিয়ে স্পৃশতঃ" ইতি প্রিয়াপ্রিয়স্পর্শনপ্রতিষেধাচ্চোদনালক্ষণধর্ম্মকার্য্যত্বং মোক্ষাখ্যস্যাশরীরত্বস্য প্রতিষিধ্যত ইতি গম্যতে।

---

ভিদ্যতে। যথা করভে গৃহ্যমাণেঽগৃহ্যমাণো রাসভঃ করভাৎ। গৃহ্যমাণে চ দূরতো হেম্নি, ন গৃহ্যন্তে তস্য ভেদাঃ কুণ্ডলাদয়ঃ, তস্মাত্তে হেম্নো ভিদ্যন্তে। কথং তর্হি হেমকুণ্ডলমিতি সামানাধিকরণ্যমিতি চেৎ, ন হ্যাধারাধেয়ভাবে সমানাশ্রয়ত্বে বা সামানাধিকরণ্যমিত্যুক্তম্। অথানুবৃত্তিব্যাবৃত্তিব্যবস্থা চ হেম্নি জ্ঞাতে কুণ্ডলাদিজিজ্ঞাসা চ কথম্। ন খল্বভেদ ঐকান্তিকেঽনৈকান্তিকে চৈতদুভয়মুপপদ্যতে ইত্যুক্তম্। তস্মাদ্ভেদাভেদয়োরন্যতরস্মিন্নবহেয়েঽভেদোপাদানৈব ভেদকল্পনা, ন ভেদোপাদানা অভেদকল্পনেতি যুক্তম্। ভিদ্য-

---

চন্দ্রাদিলোকে গমন করে। (১৫) সেই সেই প্রাপ্য লোকের সুখ ও তৎপ্রাপক কর্ম্মসমূহ যে, অত্যন্ত তারতম্যবিশিষ্ট, ইহা "যাবৎ সম্পাতমুষিত্বা" ইত্যাদি শাস্ত্রের দ্বারা জানা যায়। (সর্ব্বত্রই সুখের উৎকর্ষাপকর্ষ আছে; সুতরাং তৎপ্রাপক কর্ম্মেরও তারতম্য আছে)। মনুষ্য প্রভৃতি উচ্চ জীব অধম নারকী জীব ও অত্যন্ত অধম স্থাবর জীব, সকলেই উক্ত ক্রমে অর্থাৎ অল্লাধিকপ্রকারে কিছু না কিছু সুখ অনুভব করিয়া থাকে, এবং তাহাদের সে সুখ বা সেরূপ সুখভোগ বৈধকর্ম্মের (ধর্ম্মের) ফল ভিন্ন আর কিছুই নহে। কি ঊর্দ্ধলোকবাসী, কি মধ্যলোকবাসী, কি অধোলোকবাসী, সকলেরই অল্পাধিক পরিমাণ দুঃখ আছে, পরন্তু তাহাদের সে দুঃখ বা তদ্রূপ দুঃখভোগ নিষেধবিধিগম্য অধর্ম্মের (হিংসাদির) ফল ভিন্ন অন্য কিছুই নহে। সিদ্ধান্ত হইল যে, সুখ দুঃখের প্রভেদ থাকায় কথিত প্রকারে অবিদ্যাদি (১৬) দোষদূষিত দেহধারী জীবের ধর্ম্মাধর্ম্মের তারতম্য বা প্রভেদ থাকাতেই তাহাদের দেহ-গ্রহণনিবন্ধন সুখ-দুঃখের তারতম্য ঘটিয়া থাকে। ঈদৃশ

---

(১৫) অগ্নিহোত্র, তপস্যা, সত্যনিষ্ঠা, বেদাভ্যাস, অতিথিসৎকার, বলিকর্ম্ম বা সর্ব্বভূতের ও দেবতার উদ্দেশে অন্ন দান,—এই সকল কর্ম্ম "ইষ্ট" নামে বিখ্যাত। সর্ব্বভূতের উপকারার্থ বাপী, কূপ, তড়াগ ও পুষ্করিণী খনন, দেবালয়াদিপ্রতিষ্ঠা, অন্নসত্র বা ধর্ম্মশালা স্থাপন, উপবন স্থাপন বা বৃক্ষপ্রতিষ্ঠা,—এই সকল কর্ম্মের নাম "পূর্ত্ত"। অভয়দান বা শরণাগত রক্ষা, হিংসাত্যাগ, যজ্ঞাদি উপলক্ষ্য ব্যতিরেকে ধন দান,—এ সকল "দত্তকর্ম্ম" নামে খ্যাত। এ সকল কার্য্যে জ্ঞানের, সমাধির বা উপাসনার যোগ নাই; তজ্জন্য এতৎকর্ম্মকারীরা দক্ষিণমার্গে গমন করে অর্থাৎ চন্দ্রাদিলোকে বা স্বর্গলোকে গমন করে। স্বর্গলোকগতির ক্রম এই গ্রন্থের অন্যস্থানে লিখিত হইবে। স্বর্গলোকগামীরা ভোগান্তে পুনর্ব্বার মর্ত্ত্যলোকে ফিরিয়া আইসে, ইহা শ্রুতি ও স্মৃতিযুক্তি উভয় প্রমাণেই প্রমাণিত হয়।

(১৬) অবিদ্যা, কাম, কর্ম্ম, রাগ, দ্বেষ, অভিনিবেশ প্রভৃতি।

ধর্ম্মকার্য্যত্বে হি প্রিয়াপ্রিয়স্পর্শনপ্রতিষেধো নোপপদ্যতে। অশরীরত্বমেব ধর্ম্মকার্য্যমিতি চেৎ, ন, তস্য স্বাভাবিকত্বাৎ।

"অশরীরং শরীরেষু অনবস্থেষ্ববস্থিতম্।
মহান্তং বিভুমাত্মানং মত্বা ধীরো ন শোচতি॥"

"অপ্রাণো হ্যমনাঃ শুভ্রঃ" "অসঙ্গো হ্যয়ং পুরুষঃ" ইত্যাদি শ্রুতিভ্যঃ। অত এবানুষ্ঠেয়ফলবিলক্ষণং মোক্ষাখ্যমশরীরত্বং নিত্যমিতি সিদ্ধম্।

তত্র কিঞ্চিৎ পরিণামি নিত্যং স্যাৎ, যথা যস্মিন্ বিক্রিয়-

---

মানতন্ত্রত্বাদ্ভেদস্য। ভিদ্যমানানাঞ্চ প্রত্যেকমেকত্বাৎ, একাভাবে চানাশ্রয়স্য ভেদস্যাযোগাৎ, একস্য চ ভেদানধীনত্বাৎ, নায়ময়মিতি চ ভেদগ্রহস্য প্রতিযোগি-গ্রহসাপেক্ষত্বাৎ একত্বগ্রহস্য চান্যানপেক্ষত্বাদভেদোপাদানৈবানির্ব্বচনীয়ভেদকল্পনেতি সাম্প্রতম্। তথা চ শ্রুতিঃ—"মৃত্তিকেত্যেব সত্যম্" ইতি। তস্মাৎ কূটস্থ-নিত্যতৈব পারমার্থিকী, ন পরিণামিনিত্যতেতি সিদ্ধম্। "ব্যোমবৎ" ইতি চ দৃষ্টান্তঃ

---

বিচিত্র সুখ-দুঃখ সমন্বিত সংসারই শ্রুতি-স্মৃতি-ও যুক্তি দ্বারা প্রমাণিত ও সমর্থিত। [ তথাহি···অনুবদতি ] শ্রুতি এই যে, "শরীরাভিমানী আত্মা প্রিয় অপ্রিয়ের হস্ত হইতে পরিত্রাণ পায় না।" ইত্যাদি শ্রুতিবচন পূর্ব্ববর্ণিত সংসারেরই স্বরূপ অনুবাদ করিতেছেন। [ অশরীরং··গম্যতে ] পক্ষান্তরে জীব অশরীর হইলে পর, তাহাকে প্রিয় ও অপ্রিয়, পুণ্য ও পাপ, সুখ অথবা দুঃখ, এ সকল স্পর্শ করে না।" এই শ্রুতিতে অশরীর আত্মায় প্রিয়াপ্রিয়স্পর্শ-নিষেধ থাকায় স্থির হইতেছে যে, মোক্ষনামক অশরীর ভাব চোদনালক্ষণ ধর্ম্মের ( বিধিবোধিত কর্ম্মের ) কার্য্য বা উৎপাদ্য নহে।

[ ধর্ম্ম··নোপপদ্যতে ] অশরীরে অর্থাৎ মোক্ষে ধর্ম্মকার্য্যতা আছে, বলিলে, পূর্ব্বোক্ত প্রিয়াপ্রিয় স্পর্শনিষেধ—পুণ্য পাপ না থাকার কথা—অযুক্ত ও অসঙ্গত হইয়া পড়ে। [ অশরীরত্ব · শ্রুতিভ্যঃ ] যদি বল, অশরীরত্বই ধর্ম্মের কার্য্য বা ফল—ধর্ম্মের দ্বারাই অশরীরতা ( মোক্ষ ) জন্মে,—তাহাও বলিতে পার না। কেন-না, তাহা ( অশরীরত্ব ) স্বাভাবিক বা স্বতঃসিদ্ধ। তাহা জন্মে না, সর্ব্বদা বা সর্ব্বকালেই তাহা আছে। এ সিদ্ধান্ত—"ধীর ব্যক্তি অনিত্য অস্থির বহু দেহে অবস্থিত এক, নিত্য, মহান্ পরম বিভু অশরীর আত্মাকে ( আপনাকে ) মনন করিয়া—মনের দ্বারা অবগত হইয়া—শোকশূন্য বা শোকোপলক্ষিত-সংসারশূন্য হন।" "অপ্রাণ, অমন ও শুভ্র অর্থাৎ পুণ্যপাপের অতীত!" "এই পুরুষ বা আত্মা অসঙ্গস্বভাব অর্থাৎ পাপপুণ্যে অলিপ্ত।" ইত্যাদি বহু শ্রুতির দ্বারা লব্ধ হয়। [ অতএব···সিদ্ধম্ ] প্রদর্শিত শ্রুতি ও যুক্তির দ্বারা ইহাই সিদ্ধ হইতেছে যে, মোক্ষনামক আত্যন্তিক অশরীরত্ব স্বতঃসিদ্ধ—তাহা সর্ব্বদা বা সর্ব্বকালই

মাণেঽপি তদেবেদমিতি বুদ্ধির্ন বিহন্যতে; যথা পৃথিব্যাদি জগন্নিত্যত্ববাদিনাম্; যথা চ সাংখ্যানাং গুণাঃ। ইদন্তু পারমার্থিকং কূটস্থং নিত্যং ব্যোমবৎ সর্ব্বব্যাপি সর্ব্ববিক্রিয়ারহিতং নিত্যতৃপ্তং নিরবয়বং স্বয়ং জ্যোতিঃস্বভাবং, যত্র ধর্ম্মাধর্ম্মৌ সহ কার্য্যেণ কালত্রয়ঞ্চ নোপাবর্ত্ততে, তদশরীরং মোক্ষাখ্যম্। "অন্যত্র ধর্ম্মাদন্যত্রাধর্ম্মাদন্যত্রাস্মাৎ কৃতাকৃতাৎ। অন্যত্র ভূতাচ্চ ভব্যাচ্চ" ইত্যাদিশ্রুতিভ্যঃ। অতস্তদ্‌ব্রহ্ম, যস্যেয়ং জিজ্ঞাসা প্রস্তুতা। তদ্‌যদি কর্ত্তব্যশেষত্বেনোপ-

পরসিদ্ধঃ; অস্মন্মতে তস্যাপি কার্য্যত্বেনানিত্যত্বাৎ। অত্র চ "কূটস্থনিত্যম্" ইতি নির্ব্বর্ত্ত্যকর্ম্মতামপাকরোতি; "সর্ব্বব্যাপি" ইতি প্রাপ্যকর্ম্মতাম্; "সর্ব্ববিক্রিয়া-রহিতম্" ইতি বিকার্য্যকর্ম্মতাম্, "নিরবয়বম্" ইতি সংস্কার্য্যকর্ম্মতাম্। ব্রীহীণাং খলু প্রোক্ষণেন সংস্কারাখ্যোঽংশো যথা জন্যতে, নৈবং ব্রহ্মণি কশ্চিদংশঃ ক্রিয়াধেয়োঽস্তি, অনবয়বত্বাৎ, অনংশত্বাদিত্যর্থঃ। পুরুষার্থতামাহ—"নিত্যতৃপ্তম্" ইতি। তৃপ্ত্যা দুঃখরহিতং সুখমুপলক্ষয়তি। ক্ষুদ্দুঃখনিবৃত্তিসহিতং হি সুখং তৃপ্তিঃ। সুখং চাপ্রতীয়মানং ন পুরুষার্থ ইত্যত আহ—"স্বয়ংজ্যোতিঃ" ইতি। তদেবং স্বমতেন মোক্ষাখ্যং ফলং নিত্যং শ্রুত্যাদিভিরুপপাদ্য ক্রিয়ানিষ্পাদ্যস্য তু মোক্ষস্যানিত্যত্বং প্রসঞ্জয়তি—"তদ্‌যদি" ইতি। ন চাগমবাধঃ। আগমস্যোক্তেন প্রকারেণোপপত্তেঃ।

আছে (১৭)—তজ্জন্য তাহা অনুষ্ঠেয় কর্ম্মের ফল বা উৎপাদ্য নহে—কর্ম্ম ও কর্ম্ম-ফল হইতে তাহা অত্যন্ত ভিন্ন।

[ তত্র···শ্রুতিভ্যঃ ] নিত্য দ্বিবিধ,—এক পরিণামী নিত্য, অপর কূটস্থ নিত্য। বিকৃত হইলেও—অন্যভাব প্রাপ্ত হইলেও, যাহাতে "ইহা সেই বস্তুই" এতদ্রূপ বুদ্ধি থাকে, তাহা পরিণামী নিত্য। সাঙ্খ্যের প্রকৃতি ও জগন্নিত্যতাবাদীর জগৎ, উভয়ই পরিণামিনিত্য। ( পরিণামি পদার্থের নিত্যতা, প্রত্যভিজ্ঞাকল্পিত অর্থাৎ সাদৃশ্য-মূলক ভ্রম, সুতরাং সে নিত্যতা প্রকৃত বা পারমার্থিক নিত্যতা নহে )। (১৮) মোক্ষ-নামক অশরীরত্ব সেরূপ নিত্য নহে; অশরীরত্ব আত্মার স্বরূপ ও কূটস্থ-নিত্য। (কূটস্থ নিত্য ও নির্ব্বিকার-নিত্য সমান কথা)। তাহার হেতু এই যে, ইনি আকাশের ন্যায় বিভু অর্থাৎ সর্ব্বব্যাপী—সর্ব্বপ্রকার-বিকার-রহিত—নিত্যতৃপ্ত—নিরবয়ব

(১৭) সিদ্ধ থাকিলেও তদ্বিষয়ক জ্ঞানের অভাবেই কিছু ভ্রম প্রমাদ উপস্থিত হইয়া থাকে। একবার জানিতে পারিলেই সমস্ত ভ্রম বিদূরিত হইয়া যায়।

(১৮) প্রত্যভিজ্ঞা=দৃষ্ট পদার্থে 'সোঽহং' জ্ঞান। ইহা স্মৃতি জ্ঞানের সদৃশ। পূর্ব্বদৃষ্ট বস্তুর প্রত্যক্ষকরণের নাম প্রত্যভিজ্ঞা, অনুপস্থিত থাকিলে স্মৃতি।

দিশ্যতে, তেন চ কর্ত্তব্যেন সাধ্যশ্চেন্মোক্ষোঽভ্যুপগম্যতে, অনিত্য এব স্যাৎ। তত্রৈবং সতি যথোক্তকর্ম্মফলেষ্বেব তারতম্যাবস্থিতেষ্বনিত্যেষু কশ্চিদতিশয়ো মোক্ষ ইতি প্রসজ্যেত। নিত্যশ্চ মোক্ষঃ সর্ব্বৈর্মোক্ষবাদিভিরভ্যুপগম্যতে; অতো ন কর্ত্তব্যশেষত্বেন ব্রহ্মোপদেশো যুক্তঃ।

অপি চ, "ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি" "ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে" "আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কুতশ্চনেতি", "অভয়ং বৈ জনক! প্রাপ্তোঽসি" তদাত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মীতি, তস্মাৎ তৎ সর্ব্বমভবৎ, "তত্র কো মোহঃ

---

অপি চ, জ্ঞানজন্যাপূর্ব্বজনিতো মোক্ষো নৈয়োগিক ইত্যস্যার্থস্য সন্তি ভূয়স্যঃ শ্রুতয়ো নিবারিকা ইত্যাহ—"অপি চ ব্রহ্ম বেদ" ইতি। অবিদ্যাদ্বয়প্রতিবন্ধাপনয়মাত্রেণ চ বিদ্যায়া মোক্ষসাধনত্বং, ন স্বতঃ অপূর্ব্বোৎপাদেন চেত্যত্রাপি শ্রুতিমুদাহরতি—"ত্বং হি নঃ পিতা" ইতি। ন কেবলমস্মিন্নর্থে শ্রুত্যাদয়ঃ, অপি তু অক্ষপাদাচার্য্যসূত্রমপি ন্যায়মূলমস্তীত্যাহ—"তথা চাচার্য্যপ্রণীতম্"—ইতি। আচার্য্যশ্চোক্তলক্ষণঃ পুরাণে—

'আচিনোতি চ শাস্ত্রার্থমাচারে স্থাপয়ত্যপি।
স্বয়মাচরতে যস্মাদাচার্য্যস্তেন চোচ্যতে'॥ ইতি।

---

এবং স্বয়ংজ্যোতিঃস্বভাব অর্থাৎ স্বাধীন প্রকাশস্বরূপ; সুতরাং ইহাতে কোনও কালে ধর্ম্মাধর্ম্ম এতদুভয়ের কার্য্য সম্ভাবিত হয় না। তাহাই মোক্ষ নামক অশরীরত্ব—যাহা শ্রুতিতে "ধর্ম্মাতীত, অধর্ম্মাতীত, কার্য্যাতীত, অকার্য্যাতীত, ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানপদার্থাতীত" ইত্যাদিপ্রকারে অভিহিত হইয়াছে। [অতঃ…স্যাৎ] ঐ সকল হেতুতে নির্ণীত হয় যে, তাহাই ব্রহ্ম—যদ্বিষয়ক জিজ্ঞাসা বা বিচার এ শাস্ত্রে প্রক্রান্ত হইয়াছে। সেই জিজ্ঞাস্য ব্রহ্ম যদি শ্রুতিতে ক্রিয়াঙ্গরূপে উপদিষ্ট হইয়া থাকেন, এবং মোক্ষ যদি সেই ক্রিয়ার সাধ্য বা উৎপাদ্য ফল হয়, তাহা হইলে অবশ্যই স্বীকার করিতে হইবে যে, মোক্ষ অনিত্য। [তত্রৈবং…প্রসজ্যেত] ব্রহ্ম ক্রিয়াঙ্গ, মোক্ষ তাহার (সেই ক্রিয়া) উৎপাদ্য, এই কথার দ্বারা ইহাই পাওয়া যাইতেছে যে, অল্পাধিকভাবে ব্যবস্থিত অনিত্য কর্ম্মফলের মধ্যেই মোক্ষ এক প্রকার (উৎকৃষ্ট কর্ম্মফলমাত্র)। [নিত্যশ্চ…ভ্যুপগম্যতে] অথচ মোক্ষবাদী মাত্রেই মোক্ষকে নিত্য বলিয়া স্বীকার করেন, কেহই জন্য বলিয়া জানেন না। [অতো…যুক্তঃ] তদনুসারে ইহাই বলা উচিত যে, ব্রহ্ম ক্রিয়াবিধির অঙ্গ নহেন এবং শাস্ত্রেও তিনি ক্রিয়াঙ্গরূপে উপদিষ্ট হন নাই।

কঃ শোক একত্বমনুপশ্যতঃ” ইত্যেবমাদ্যাঃ শ্রুতয়ো ব্রহ্মবিদ্যানন্তরং মোক্ষং দর্শয়ন্ত্যো মধ্যে তৎকর্ত্তৃকং কার্য্যান্তরং বারয়ন্তি। তথা, “তদ্ধৈতৎ পশ্যন্নৃষির্ব্বামদেবঃ প্রতিপেদে—অহং মনুরভবং সূর্য্যশ্চ” ইতি ব্রহ্মদর্শন-সর্ব্বাত্মভাবয়োর্ম্মধ্যে কর্ত্তব্যান্তর-

---

তেন হি প্রণীতং সূত্রং—“দুঃখজন্মপ্রবৃত্তিদোষমিথ্যাজ্ঞানানামুত্তরোত্তরাপায়ে তদনন্তরাপায়াদপবর্গঃ” ইতি। পাঠাপেক্ষয়া কারণমুত্তরং, কার্য্যঞ্চ পূর্ব্বং। কারণাপায়ে কার্য্যাপায়ঃ, কফাপায় ইব কফোদ্ভবস্য জ্বরস্যাপায়ঃ। জন্মাপায়ে দুঃখাপায়ঃ, প্রবৃত্ত্যপায়ে জন্মাপায়ঃ, দোষাপায়ে প্রবৃত্ত্যপায়ঃ, মিথ্যাজ্ঞানাপায়ে দোষাপায়ঃ। মিথ্যাজ্ঞানং চাবিদ্যা, রাগাদ্যুপজননক্রমেণ দৃষ্টেনৈব সংসারস্য পরমং নিদানম্। সা চ তত্ত্বজ্ঞানেন ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানেনাবগতিপর্য্যন্তেন বিরোধিনা নিবর্ত্ত্যতে। ততোঽবিদ্যানিবৃত্ত্যা ব্রহ্মরূপাবির্ভাবো মোক্ষঃ ; ন তু বিদ্যাকার্য্যঃ, তজ্জনিতাপূর্ব্বকার্য্যো বেতি সূত্রার্থঃ। তত্ত্বজ্ঞানান্মিথ্যাজ্ঞানাপায় ইত্যেতাবন্মাত্রেণ সূত্রোপন্যাসঃ ; ন ত্বক্ষপাদসম্মতং তত্ত্বজ্ঞানমিহ সম্মতম্। তদনেনাচার্য্যান্তরসংবাদেনায়মর্থো দৃঢ়ীকৃতঃ। স্যাদেতৎ। নৈকত্ববিজ্ঞানং স্থিতবস্তুবিষয়ম্, যেন মিথ্যাজ্ঞানং ভেদাবভাসং নিবর্ত্তয়ন্ ন বিধিবিষয়ো ভবেৎ, অপিতু সম্পদাদিরূপম্। তথা চ বিধেঃ প্রাগপ্রাপ্তং পুরুষেচ্ছয়া কর্ত্তব্যং সৎ বিধিগোচরো ভবিষ্যতি। যথা বৃত্ত্যনন্তত্বেন মনসো বিশ্বদেবসাম্যাৎ বিশ্বান্ দেবান্ মনসি সম্পাদ্য মন আলম্বনমবিদ্যমানসমং কৃত্বা প্রাধান্যেন সম্পাদ্যানাং বিশ্বেষামেব দেবানামনুচিন্তনম্, তেন চানন্তলোকপ্রাপ্তিঃ। এবং চিদ্রূপসাম্যাজ্জীবস্য ব্রহ্মরূপতাং সম্পাদ্য জীবমালম্বনমবিদ্যমানসমং কৃত্বা প্রাধান্যেন ব্রহ্মানুচিন্তনম্, তেন চামৃতত্বফলপ্রাপ্তিঃ। অধ্যাসে ত্বালম্বনস্যৈব প্রাধান্যেনারোপিততদ্ভাবস্যানুচিন্তনম্, যথা “মনো ব্রহ্মেত্যুপাসীত” “আদিত্যো ব্রহ্মেত্যাদেশঃ” এবং জীবমব্রহ্ম ব্রহ্মেত্যুপাসীতেতি। ক্রিয়াবিশেষযোগাদ্বা। যথা “বায়ুর্ব্বাব সম্বর্গঃ। প্রাণো বাব সম্বর্গঃ”।

---

[ অপি…বারয়ন্তি ] আরও দেখ, “ব্রহ্মজ্ঞ পুরুষ ব্রহ্ম হন।” “পরাবর পরমাত্মার দর্শন পাইলে সমস্ত কর্ম্মফল ( পুণ্যপাপ ) ক্ষয় প্রাপ্ত হয়।” “ব্রহ্মানন্দ সাক্ষাৎকার হইলে কিছু হইতেই ভয় থাকে না।” “হে জনক! তুমি অভয় পদ পাইয়াছ।” “তিনি আপনাকে ‘আমিই ব্রহ্ম’ এইরূপে প্রত্যক্ষ করিয়াছিলেন, সেই জন্যই তিনি সর্ব্বময় হইয়াছিলেন।” “মোক্ষকালে বা স্বরূপাবস্থানকালে একত্বদর্শীর আবার শোক-মোহ কি? অর্থাৎ তৎকালে সুখদুঃখ কিছুই থাকে না।” এই সকল শ্রুতি ব্রহ্মজ্ঞানের পর মোক্ষ হয়, এবং জ্ঞান ও মোক্ষের মধ্যবর্ত্তী তাহার কার্য্যান্তর থাকে না, এই তত্ত্বই ব্যক্ত করিতেছে। [ তথা…গম্যতে ] এতদ্ভিন্ন, ব্রহ্মজ্ঞান ও সার্ব্বাত্ম্যপ্রাপ্তির মধ্যে কার্য্যান্তর না থাকায় “বামদেব ঋষি আত্মসাক্ষাৎকারের পর বুঝিয়াছিলেন, আমিই মনু, এবং আমি সূর্য্য হইয়াছিলাম”, ইত্যাদি অন্যান্য

বারণায়োদাহার্য্যম্ ; যথা তিষ্ঠন্ গায়তীতি তিষ্ঠতি-গায়ত্যোর্ম্মধ্যে তৎকর্ত্তৃকং কার্য্যান্তরং নাস্তীতি গম্যতে। "ত্বং হি নঃ পিতা, যোঽস্মাকমবিদ্যায়াঃ পরং পারং তারয়সি, শ্রুতং হ্যেব মে ভগবদ্দৃশেভ্যস্তরতি শোকমাত্মবিদিতি, সোঽহং ভগবঃ শোচামি, তম্মা ভগবাঞ্ছোকস্য পারন্তারয়ত্বিতি। তস্মৈ মৃদিতকষায়ায় তমসঃ পারং দর্শয়তি ভগবান্ সনৎকুমারঃ" ইতি চৈবমাদ্যাঃ শ্রুতয়ো মোক্ষপ্রতিবন্ধনিবৃত্তিমাত্রমেবাত্মজ্ঞানস্য ফলং দর্শয়ন্তি। তথা চাচার্য্যপ্রণীতং ন্যায়োপবৃংহিতং সূত্রম্—"দুঃখজন্মপ্রবৃত্তিদোষমিথ্যাজ্ঞানানামুত্ত-

---

বাহ্যা খলু বায়ুদেবতা বহ্ন্যাদীন্ সংবৃংক্তে। মহাপ্রলয়সময়ে হি বায়ুর্ব্বহ্ন্যাদীন্ সংবৃজ্য সংহৃত্যাত্মনি স্থাপয়তি। যথাহ দ্রবিড়াচার্য্যঃ—"সংহরণাদ্বা সংবরণাদ্বা স্বাত্মীভাবাদ্বা বায়ুঃ সংবর্গ" ইতি। অধ্যাত্মঞ্চ প্রাণঃ সংবর্গ ইতি। স হি সর্ব্বাণি বাগাদীনি সংবৃংক্তে। প্রয়াণকালে হি স এব সর্ব্বাণীন্দ্রিয়াণি সংগৃহ্যোৎক্রামতীতি। সেয়ং সংবর্গদৃষ্টির্ব্বায়ৌ প্রাণে চ দশাশাগতং জগদ্দর্শয়তি যথা, এবং জীবাত্মনি বৃংহণক্রিয়য়া ব্রহ্মদৃষ্টিরমৃতত্বায় ফলায় কল্পত ইতি। তদেতেষু ত্রিষপি পক্ষেষ্বাত্মদর্শনোপাসনাদয়ঃ প্রধানকর্ম্মাণ্যপূর্ব্ববিষয়ত্বাৎ স্তুতশস্ত্রবৎ। আত্মা তু দ্রব্যং কর্ম্মণি গুণভূত ইতি সংস্কারো বাত্মনো দর্শনং বিধীয়তে। যথা দর্শপূর্ণমাসপ্রকরণে পত্ন্যবেক্ষিতমাজ্যং ভবতীতি সমাম্নাতং, প্রকরণিনা চ গৃহীতমুপাংশুযাগাঙ্গভূতাজ্যদ্রব্যসংস্কারতয়াবেক্ষণং গুণকর্ম্ম বিধীয়তে, এবং কর্ত্তৃত্বেন ক্রত্বঙ্গভূতে আত্মনি

---

শ্রুতিও উদাহরণ পক্ষে দিতে হইবে। যেমন 'দাঁড়াইয়া গান করিতেছে' বলিলে স্থিতি ক্রিয়া ও গান, এই দু'এর মধ্যে কার্য্যান্তরের অভাব বা কার্য্যান্তর না থাকা বুঝা যায়, ইহাও সেইরূপ। [ ত্বং হি···দর্শয়ন্তি ] অপিচ, "তুমিই আমাদের পিতা; যে তুমি আমাদিগকে অবিদ্যার পরপার দর্শন করাইতেছ।" "হে ভগবন্, আমি ঋষিদিগের নিকট শুনিয়াছি, আত্মজ্ঞ ব্যক্তি শোক হইতে উত্তীর্ণ হন। হে ঐশ্বর্য্যশালিন্, আমি অত্যন্ত শোকসন্তপ্ত; আমাকে আপনি শোক হইতে উত্তীর্ণ করুন। ভগবান্ সনৎকুমার, সেই মৃদিত-কষায় অর্থাৎ শুদ্ধচিত্ত ব্রাহ্মণকে অজ্ঞানের পর পার দেখাইলেন।" এই সকল শ্রুতি কেবলমাত্র মুক্তিপ্রতিবন্ধক অজ্ঞানের নিবৃত্তি হওয়াই আত্মজ্ঞানের ফল বলিয়া উল্লেখ করিয়াছেন। (ফলিতার্থ এই যে, আত্মজ্ঞানের দ্বারা মুক্তিনামক কোন পদার্থ জন্মে না। মুক্তি নিত্যই আছে, অজ্ঞানে কেবল তাহা আবৃত করিয়া রাখিয়াছে; আত্মজ্ঞান সেই আবরণ বিদূরিত করিয়া দেয়; মুক্তি তখন আপনা আপনি প্রকাশ পায়)। [ তথাচ ··ভবতি ] এ কথা অক্ষপাদ আচার্য্যের (গৌতমের) যুক্তিপূর্ণ সূত্রেও আছে। যথা—"দুঃখ, জন্ম, প্রবৃত্তি, দোষ ও মিথ্যাজ্ঞান, এ

রোত্তরাপায়ে তদনন্তরাপায়াদপবর্গঃ” ইতি। মিথ্যাজ্ঞানাপায়শ্চ ব্রহ্মাত্মৈক্যবিজ্ঞানাদ্ভবতি।

ন চেদং ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানং সম্পদ্রূপং, যথা, “অনন্তং বৈ মনোঽনন্তা বৈ বিশ্বেদেবাঃ অনন্তমেব স তেন লোকং জয়তি” ইতি। ন চাধ্যাসরূপং, যথা, “মনো ব্রহ্মেত্যুপাসীত”, “আদিত্যো ব্রহ্মেত্যাদেশঃ” ইতি মন-আদিত্যাদিষু ব্রহ্মদৃষ্ট্যধ্যাসঃ। নাপি

---

“আত্মা বা অরে দ্রষ্টব্যঃ” ইতি দর্শনং গুণকর্ম্ম বিধীয়তে। ‘যৈস্তু দ্রব্যং চিকীর্ষ্যতে, গুণস্তত্র প্রতীয়তে’ ইতি ন্যায়াৎ। ১২

অত আহ—“ন চেদং ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানম্” ইতি। কুতঃ, “সম্পদাদিরূপে হি ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানে” ইতি। দর্শপূর্ণমাসপ্রকরণে হি সমাম্নাতমাজ্যাবেক্ষণং তদঙ্গভূতাজ্যসংস্কার ইতি যুজ্যতে। ন চ “আত্মা বা অরে দ্রষ্টব্যঃ” ইত্যাদি কস্যচিৎ

---

সকল উত্তরোত্তরক্রমে বিনষ্ট হইলেই অপবর্গ ( মোক্ষ ) হয়। ( ১৯ ) মিথ্যাজ্ঞান নষ্ট হইবার একমাত্র উপায় ব্রহ্মজ্ঞান।

[ ন চেদং…জয়তি ] ব্রহ্মাত্মৈক্য-জ্ঞান,—“মনের বৃত্তি অনন্ত, বিশ্বদেবতাও অনন্ত, সুতরাং বিশ্বদেবতাই মন” এরূপ সম্পৎ উপাসনা (২০) নহে। [ ন চা… ধ্যাসঃ ] অধ্যাস জ্ঞানও নহে। “মনঃই ব্রহ্ম, এইরূপে উপাসনা করিবেক।” “আদিত্যই ব্রহ্ম, এই উপদেশ আছে”, ইত্যাদি শ্রুতিতে যেমন মনে ও আদিত্যে ব্রহ্মদৃষ্টি অর্পণ করিবার ব্যবস্থা আছে, জীব-ব্রহ্মস্থলে সেরূপ নহে। (২১) [ নাপি…রূপম্ ] ঐ জ্ঞান ক্রিয়াসাম্যঘটিত ধ্যানরূপীও নহে। “বায়ু সংবরণ

---

(১৯) আমি মানব, আমি সুন্দর, ইত্যাদি মিথ্যাজ্ঞান বিদূরিত হইলে তন্মূলক রাগ দ্বেষাদি দোষ নষ্ট হয়। দ্বেষের অভাব হইলে ধর্ম্মাধর্ম্মরূপ প্রবৃত্তির পরিক্ষয় হয়; প্রবৃত্তিবিনাশ হইলে পুনর্জন্ম বা শরীরসম্বন্ধ হয় না; শরীরসম্বন্ধ উচ্ছেদ হইলেই দুঃখভোগ উপশান্ত হয়। দুঃখধ্বংস ও মোক্ষ একই কথা।

(২০) যৎকিঞ্চিৎ সাম্য বা সাদৃশ্য দৃষ্টে কোন এক উৎকৃষ্ট বস্তুর সহিত তদপেক্ষা নিকৃষ্ট বস্তুর অভেদ-চিন্তা সুস্থির হইলে তাহা সম্পৎ জ্ঞান ও সম্পদ্ উপাসনা নামে অভিহিত হয়। মনোবৃত্তি অসংখ্য, বিশ্বদেব দেবতাও অসংখ্য, অতএব অসংখ্যতারূপ সাদৃশ্য লইয়া মনকে বিশ্বদেব-দেবতা-জ্ঞান করা সম্পৎ জ্ঞান। এরূপ উপাসনার ফলাধিক্য আছে। জীব ব্রহ্ম বা ব্রহ্মের সহিত জীবের অভেদ,—ইহা সেরূপ উপাসনা অর্থাৎ চেতনাসাদৃশ্য লইয়া সম্পৎ-উপাসনা, ইহা বলিতে পারা যায় না।

(২১) মনই ব্রহ্ম, সূর্য্যই ব্রহ্ম, এতদ্রূপ অনুধ্যানের নাম প্রতীক-উপাসনা ও অধ্যাসরূপিণী উপাসনা। পূর্ব্বোক্ত সম্পৎ-উপাসনার সহিত এ উপাসনার ( প্রতীক উপাসনার ) প্রভেদ এই যে, সম্পৎ-উপাসনায় ধ্যানের আলম্বন তিরস্কৃত ও অপ্রধান থাকে; কিন্তু প্রতীক উপাসনায় তাহার বিপর্য্যয় অর্থাৎ প্রতীক উপাসনায় অবলম্বনের প্রাবল্য বা প্রাধান্য থাকে।

বিশিষ্টক্রিয়াযোগনিমিত্তং, "বায়ুর্ব্বাব সম্বর্গঃ, প্রাণো বাব সম্বর্গঃ" ইত্যাদিবৎ। নাপ্যাজ্যাবেক্ষণবৎ কর্ম্মাঙ্গসংস্কাররূপম্। সম্পদাদিরূপে হি ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানেঽভ্যুপগম্যমানে "তত্ত্বমসি" "অহং ব্রহ্মাস্মি" "অয়মাত্মা ব্রহ্ম" ইত্যেবমাদীনাং বাক্যানাং ব্রহ্মাত্মৈকত্ববস্তুপ্রতিপাদনপরঃ পদসমন্বয়ঃ পীড্যেত, "ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ" ইতি চৈবমাদীন্যবিদ্যানিবৃত্তিফলশ্রবণান্যুপরুধ্যেরন্। "ব্রহ্ম বেদ ব্রহ্মৈব ভবতি" ইতি চৈবমা-

---

প্রকরণে সমাম্নাতম্; ন চানারভ্যাধীতমপি; "যস্য পর্ণময়ী জুহূর্ভবতি" ইত্যব্যভিচরিতক্রতুসম্বন্ধজুহূদ্বারেণ জুহূপদং ক্রতুং স্মারয়ৎ বাক্যেন যথা পর্ণতায়াঃ ক্রতুশেষভাবমাপাদয়তি, এবমাত্মা নাব্যভিচরিতক্রতুসম্বন্ধঃ, যেন তদ্দর্শনং

---

করেন বলিয়া সংবর্গ, প্রাণও সংবরণ করেন বলিয়া সংবর্গ।" এই শ্রুতিতে যেমন, সংবর্গ নামক জ্ঞান বিহিত, জীবই ব্রহ্ম, ইহা সেরূপ জ্ঞান বা ধ্যান নহে। (২২) হবিঃসংস্কার যেমন যজ্ঞকার্য্যের অঙ্গ, ব্রহ্মজ্ঞান সেরূপও নহে। (২৩) [ সম্পদাদি···পদ্যেবন্ ] ব্রহ্মজ্ঞানকে—জীবব্রহ্মের অভেদজ্ঞানকে—পূর্ব্বোক্ত প্রকার সম্পৎ-জ্ঞান অথবা উপাসনার্থ অধ্যস্ত বা আরোপিত জ্ঞান বলিতে গেলে, "তত্ত্বমসি" ও "অহংব্রহ্মাস্মি" প্রভৃতি শ্রুতিবাক্যের অভেদবোধকতা থাকে না, এবং পদসমন্বয়ও (২৪) ( জীব-ব্রহ্মের ঐক্য অর্থে তাৎপর্য্য-নির্ণয় ) ভঙ্গ হইয়া যায়। অপিচ, 'ব্রহ্মজ্ঞান হইলে হৃদ্‌গ্রন্থি বিনষ্ট হয়, সংশয় সকল বিদূরিত হয়' ইত্যাদিবিধ ফলশ্রুতি অর্থাৎ অজ্ঞাননিবৃত্তি হওয়ার কথা মিথ্যা হইয়া যায়। এতদ্ভিন্ন "ব্রহ্মজ্ঞ পুরুষ ব্রহ্ম হন" এইরূপ এইরূপ ব্রহ্ম-ভাব-প্রাপ্তিবোধক বচনসমূহের অর্থসামঞ্জস্যও থাকে না। অর্থাৎ ঐরূপ ঐরূপ বাক্যের অর্থ অযুক্ত

---

(২২) ক্রিয়াসম্বন্ধদৃষ্টে বা ক্রিয়াসাদৃশ্য লইয়া ধ্যানপ্রবাহ উত্থাপিত করার নাম সংবর্গ বিদ্যা বা সংবর্গ ধ্যান। বায়ু প্রলয়কালে অগ্নিপ্রভৃতির সংহার করে, প্রাণও সুপ্তিকালে বাক্ প্রভৃতির সংহার করে, এই সংহরণ ক্রিয়ার সমানতা অনুসারে, প্রাণের সহিত বায়ুর অভেদচিন্তন রূপ ধ্যান করিবার বিধি আছে, কিন্তু জীব-ব্রহ্মস্থলে সেরূপ ধ্যান বা সেরূপ ধ্যানবিধি সম্ভব হয় না।

(২৩) অর্থাৎ আত্মার সংস্কারার্থ আপনাকে ব্রহ্মভাবে ভাবনা করিবেক, এরূপ তাৎপর্য্যও নহে।

(২৪) পদসমন্বয় অর্থাৎ "তৎ ত্বম্ অসি" ইত্যাদিস্থলে অভেদবোধক তুল্যবিভক্তির দ্বারা জীব ব্রহ্মের অভিন্নতা নিশ্চয়। হৃদ্‌গ্রন্থি অর্থাৎ চিন্মনস্তাদাত্ম্যরূপ অহংগ্রন্থি। অথবা মনের রাগাদিরূপ গ্রন্থি। জ্ঞান অজ্ঞান নষ্ট করে, অন্য কিছু করে না। ব্রহ্মজ্ঞান যদি সম্পৎজ্ঞান অথবা অন্য কোন পূর্ব্বোক্ত প্রকারের জ্ঞান হইত, তাহা হইলে তাহার অজ্ঞাননিবৃত্তিরূপ ফল হওয়ার কথা থাকিত না।

দীনি তদ্ভাবাপত্তিবচনানি সম্পদাদিপক্ষে ন সামঞ্জস্যেনোপপদ্যেরন্। তস্মান্ন সম্পদাদিরূপং ব্রহ্মাত্মৈকত্ববিজ্ঞানম্। অতো ন পুরুষব্যাপারতন্ত্রা ব্রহ্মবিদ্যা, কিং তর্হি? প্রত্যক্ষাদিপ্রমাণবিষয়-বস্তুজ্ঞানবৎ বস্তুতন্ত্রৈব। এবংভূতস্য চ ব্রহ্মণস্তজ্জ্ঞানস্য বা ন কয়াচিদ্ যুক্ত্যা শক্যঃ কার্য্যানুপ্রবেশঃ কল্পয়িতুম্। ১৩

ন চ বিদিক্রিয়াকর্ম্মত্বেন কার্য্যানুপ্রবেশো ব্রহ্মণঃ, "অন্যদেব তদ্বিদিতাদথো অবিদিতাদধি" ইতি বিদিক্রিয়াকর্ম্মত্বপ্রতিষেধাৎ। "যেনেদং সর্ব্বং বিজানাতি, তং কেন বিজানীয়াৎ" ইতি চ। তথোপাস্তিক্রিয়াকর্ম্মত্বপ্রতিষেধোঽপি ভবতি "যদ্বাচানভ্যু-

---

ক্রত্বঙ্গং সৎ আত্মানং ক্রত্বর্থং সংস্কুর্য্যাৎ। তেন যদ্যয়ং বিধিস্তথাপি সুবর্ণং ভার্য্যমিতিবৎ বিনিয়োগভঙ্গেন প্রধানকর্ম্মৈবাপূর্ব্ববিষয়ত্বান্ন গুণকর্ম্মেতি স্থবীয়স্তয়ৈতদ্দূষণমনভিধায় সর্ব্বপক্ষসাধারণং দূষণমুক্তম্। তদতিরোহিতার্থতয়া ন ব্যাখ্যাতম্। ১৩

কিঞ্চ, জ্ঞানক্রিয়াবিষয়ত্ববিধানমস্য বহুশ্রুতিবিরুদ্ধমিত্যাহ—"ন চ বিদিক্রিয়া" ইতি। শঙ্কতে।—"অবিষয়ত্বে" ইতি। ততশ্চ শাস্তিকর্ম্মণি বেতালোদয় ইতি ভাবঃ। নিরাকরোতি "ন"। কুতঃ? "অবিদ্যাকল্পিতভেদনিবৃত্তিবিষয়ত্বাৎ" ইতি।

---

হইয়া পড়ে। [ তস্মান্ন ··তন্ত্রৈব ] এইরূপ এইরূপ কারণে, ব্রহ্মাত্মবিজ্ঞানকে বা জীবব্রহ্মের অভেদ জ্ঞানকে পূর্ব্ব প্রদর্শিত সম্পৎ-জ্ঞান বা অধ্যস্তাদি-জ্ঞান বলা যায় না, এবং তৎকারণে তাহাকে পুরুষব্যাপারের অধীন বলাও যায় না। অর্থাৎ তাহা ইচ্ছা-নিষ্পাদ্য নহে। প্রত্যক্ষাদি প্রমাণের বিষয়ীভূত বস্তুর জ্ঞান যেমন বস্তু স্বরূপের অধীন, তদ্রূপ ব্রহ্মজ্ঞানও ব্রহ্মবস্তুর অধীন। [ এবং··· কল্পয়িতুম্ ] অতএব যুক্তির দ্বারাও তাদৃশ ব্রহ্মকে অথবা তাদৃশ ব্রহ্মজ্ঞানকে ক্রিয়াঙ্গ বলিয়া কল্পনা করা যায় না। ১৩।

[ ন চ···ইতি চ ] ব্রহ্ম বিদি ক্রিয়ার অর্থাৎ জ্ঞানরূপ ক্রিয়ার কর্ম্ম ( ব্যাপ্য ), এ কথা কিছুতেই বলিতে পার না। কেন-না, "তিনি বিদিত অবিদিত উভয় হইতে ভিন্ন—কার্য্যকারণের অতীত" এবং "যাঁহার দ্বারা সমুদায় জানা যাইতেছে, তাঁহাকে আবার কি দিয়া জানিবে?" ইত্যাদি ইত্যাদি শাস্ত্রের দ্বারা ব্রহ্মের বিদি-ক্রিয়ার কর্ম্মতা ( জ্ঞানবৃত্তির ব্যাপ্যতা ) নাই বলিয়া কথিত হইয়াছে। [ তথা···ইতি ] তাঁহাতে যেমন বিদি-কর্ম্মের ( জ্ঞান-ক্রিয়ার ব্যাপ্তি ) নিষেধ আছে, তেমনি, উপাস্তিকর্ম্মতাও নিষিদ্ধ আছে। অর্থাৎ তিনি উপাসনা-নামক মানস ক্রিয়ারও অবিষয়। কেন-না, শাস্ত্রে ব্রহ্মপদার্থের "তিনি বাক্যের

দিতং, যেন বাগভ্যুদ্যতে" ইত্যাদ্যবিষয়ত্বং ব্রহ্মণ উপন্যস্য "তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি, নেদং যদিদমুপাসতে" ইতি। অবিষয়ত্বে ব্রহ্মণঃ শাস্ত্রযোনিত্বানুপপত্তিরিতি চেৎ; ন, অবিদ্যাকল্পিতভেদ-নিবৃত্তিপরত্বাচ্ছাস্ত্রস্য। ন হি শাস্ত্রমিদন্তয়া বিষয়ভূতং ব্রহ্ম প্রতি-পিপাদয়িষতি। কিং তর্হি? প্রত্যগাত্মত্বেনাবিষয়তয়া প্রতিপাদয়-দবিদ্যাকল্পিতং বেদ্যবেদিতৃবেদনাদিভেদমপনয়তি। তথা চ শাস্ত্রম্—

"যস্যামতং তস্য মতং মতং যস্য ন বেদ সঃ। অবিজ্ঞাতং

---

সর্ব্বমেব হি বাক্যং নেদন্তয়া বস্তুভেদং বোধয়িতুমর্হতি, ন হীক্ষুক্ষীরগুড়াদীনাং মধুররসভেদঃ শক্য আখ্যাতুম্। এবমন্যত্রাপি সর্ব্বত্র দ্রষ্টব্যম্। তেন প্রমাণান্তরসিদ্ধে লৌকিক এবার্থে যদা গতিরীদৃশী শব্দস্য, তদা কৈব কথা প্রত্যগাত্মন্যলৌকিকে। অদূরবিপ্রকর্ষেণ তু কথঞ্চিৎ প্রতিপাদনমিহাপি সমানম্। ত্বং-পদার্থো হি প্রমাতা প্রমাণাধীনয়া প্রমিত্যা প্রমেয়ং ঘটাদি ব্যাপ্নোতীত্যবিদ্যাবিলসিতম্। তদস্যাবিষয়ী-ভূতোদাসীনতৎ-পদার্থপ্রত্যগাত্মসামানাধিকরণ্যেন প্রমাতৃত্বাভাবাৎ তন্নিবৃত্তৌ প্রমাণাদয়স্তিস্রো বিধা নিবর্ত্তন্তে। ন হি পক্ব‍্বস্তুত্বে পাক্যপাকপচনানি বস্তুসন্তি ভবিতুমর্হন্তীতি। তথাহি—

---

দ্বারা উক্ত হন না—প্রব্যক্ত হন না—অথচ বাক্য তাঁহার দ্বারা উদিত হয়।" অবিষয়ত্ব অর্থাৎ ইন্দ্রিয়াগ্রাহ্যতা উপদেশ করিয়া অবশেষে বলিয়াছেন, "তুমি তাঁহাকেই ব্রহ্ম বলিয়া জান, যিনি ইদন্তারূপে (এই, অমুক, অথবা অন্য কোন প্রকারে) উপাসিত হন না।" [অবিষয়ত্বে…নয়তি] যদি বল, ব্রহ্ম অবিষয়ই হন—তাহা হইলে তাঁহার শাস্ত্রযোনিত্ব উপপন্ন হয় কৈ? অর্থাৎ ব্রহ্ম কেবল শাস্ত্ররূপ প্রমাণের গম্য—একমাত্র শাস্ত্রেরই বিষয়—এ কথা কিরূপে উপপন্ন হইতে পারে? এ আপত্তির প্রত্যুত্তর এই—বিবেচনা করিয়া দেখ, শাস্ত্রের কৃত্য কি? শাস্ত্র কি করে? শাস্ত্র কেবল অবিদ্যাকল্পিত নানাত্ব জ্ঞানকে নিবৃত্ত করে—নিষেধ করে—অন্য কিছু করে না। শাস্ত্র তাঁহাকে ইদংরূপে (এই ইত্যাকারে) প্রতিপাদন করিতে ইচ্ছা করে না। শাস্ত্র এইমাত্র প্রতিপাদন করে যে, ব্রহ্মপদার্থ প্রত্যগভিন্ন; সুতরাং ইদং-জ্ঞানের অবিষয়। তাঁহাতে অবিদ্যাকল্পিত জ্ঞেয়তা প্রভৃতি ভেদের সম্পর্কও নাই। এ সম্বন্ধে [তথাচ… চৈবমাদিঃ] "যাহার নিকট তিনি অমত অর্থাৎ মানস-ক্রিয়ার অগোচর, তাহারই নিকট তিনি মত অর্থাৎ জ্ঞাত। আর যাহার নিকট তিনি মত অর্থাৎ যে ব্যক্তি বলে, আমি ব্রহ্ম জানি, বাস্তবকল্পে সে তাঁহাকে জানে না। অতএব

বিজানতাং বিজ্ঞাতমবিজানতাম্”। “ন দৃষ্টের্দ্রষ্টারং পশ্যের্ন শ্রুতেঃ শ্রোতারং শৃণুয়াঃ, ন বিজ্ঞাতের্বিজ্ঞাতারং বিজানীয়াঃ” ইতি চৈবমাদি। অতোঽবিদ্যাকল্পিতসংসারিত্বনিবর্ত্তনেন নিত্যমুক্তাত্ম-স্বরূপসমর্পণান্ন মোক্ষস্যানিত্যত্বদোষঃ।

যস্য তূৎপাদ্যো মোক্ষঃ, তস্য বাচিকং মানসং কায়িকং বা কার্য্যমপেক্ষত ইতি যুক্তম্; তথা বিকার্যত্বে চ। তয়োঃ পক্ষ-

---

“বিগলিতপরাগ্‌বৃত্ত্যর্থত্বং পদস্য তদস্তদা
ত্বমিতি হি পদেনৈকার্থত্বে ত্বমিত্যপি যৎ পদম্।
তদপি চ তদা গত্বৈকার্থ্যং বিশুদ্ধচিদাত্মতাং
ত্যজতি সকলান্ কর্ত্তৃত্বাদীন্ পদার্থমলান্নিজান্” ॥

ইত্যান্তরশ্লোকঃ। অত্রৈবার্থে শ্রুতীরুদাহরতি—“তথা চ শাস্ত্রং, যস্যামতম্” ইতি। প্রকৃতমুপসংহরতি—“অতোঽবিদ্যাকল্পিত” ইতি।

পরপক্ষে মোক্ষস্যানিত্যতামাপাদয়তি—“যস্য তু” ইতি। কার্য্যমপূর্ব্বং যাগাদিব্যাপারজন্যং, তদপেক্ষতে মোক্ষঃ স্বোৎপত্তাবিতি। “তয়োঃ পক্ষয়োঃ” ইতি, নির্ব্বর্ত্ত্যবিকার্য্যয়োঃ। ক্ষণিকং জ্ঞানমাত্মেতি বৌদ্ধাঃ। তথা চ বিশুদ্ধ-বিজ্ঞানোৎপাদো মোক্ষ ইতি নির্ব্বর্ত্ত্যো মোক্ষঃ। অন্যেষাস্তু সংসাররূপাবস্থামপহায়

---

বিজ্ঞের নিকট তিনি অবিজ্ঞাতস্বরূপ এবং অবিজ্ঞের নিকট বিজ্ঞাতস্বরূপ।” (২৫) “যিনি দৃষ্টির দ্রষ্টা—জ্ঞানের জ্ঞাতা, তাঁহাকে জানা যায় না অর্থাৎ তিনি জ্ঞান-বৃত্তির অবিষয়। যিনি শ্রবণের শ্রবণ—তাঁহাকে শুনাও যায় না।” (২৬) এই-রূপ অনেক শাস্ত্র আছে। [অতঃ…দোষঃ] অতএব, তত্ত্বজ্ঞানের দ্বারাই অবিদ্যা-কল্পিত সংশয় বিনিবৃত্ত বা বিদূরিত হয়; সংসারনিবৃত্তি হইলেই আত্মার নিত্য-মুক্ততা প্রকাশ পায়; সুতরাং মোক্ষতত্ত্বে অনিত্যত্ব দোষ হয় না। (২৭)।

[যস্য…মনিত্যত্বম্] যাঁহারা বলেন, মোক্ষ উৎপাদ্য, তাঁহাদেরই মতে মোক্ষে কায়িক বাচিক বা মানসিক ক্রিয়ার অপেক্ষা থাকে। বিকার্য্যপক্ষেও ঐরূপ। পরন্তু উৎপাদ্য ও বিকার্য্য এই দুই পক্ষেই মোক্ষতত্ত্ব অনিত্য হইয়া পড়ে।

---

(২৫) অর্থাৎ তিনি শাব্দজ্ঞানেরও অবিষয়। অভিপ্রায় এই যে, বেদান্তাদি শ্রবণ করিলে মনোমধ্যে যে বৃত্তি “জ্ঞান” হয়, ব্রহ্ম সে বৃত্তির প্রকাশ্য নহেন। কেন-না তিনি স্বপ্রকাশ।

(২৬) অর্থাৎ যাঁহারা বলেন, ব্রহ্ম জানি, বস্তুতঃ তাঁহারা ব্রহ্ম জানেন না। যাঁহারা জানেন, ব্রহ্ম জ্ঞানের অবিষয়, প্রকৃতপ্রস্তাবে তাঁহারাই ব্রহ্মজ্ঞ।

(২৭) অর্থাৎ যাহা ছিল, তাহাই আবরণ অভাবে প্রকাশিত হইল মাত্র, জন্মিল না। যাহা জন্মিল না, তাহা অনিত্য হইবে কেন?

যদপ্যুক্তং কর্ত্তব্যবিধ্যনুপ্রবেশমন্তরেণ বস্তুমাত্রমুচ্যমানমনর্থকং স্যাৎ—সপ্তদ্বীপা বসুমতীত্যাদিবদিতি, তৎ পরিহৃতম্; 'রজ্জুরিয়ং, নায়ং সর্পঃ' ইতি বস্তুমাত্রকথনেঽপি প্রয়োজনস্য দৃষ্টত্বাৎ।

ননু শ্রুতব্রহ্মণোঽপি যথাপূর্ব্বং সংসারিত্বদর্শনান্ন রজ্জুস্বরূপকথনবদর্থবত্ত্বমিত্যুক্তম্। অত্রোচ্যতে—নাবগতব্রহ্মাত্মভাবস্য যথাপূর্ব্বং সংসারিত্বং শক্যং দর্শয়িতুম্, বেদপ্রমাণজনিতব্রহ্মাত্মভাববিরোধাৎ। ন হি শরীরাদ্যাত্মাভিমানিনো দুঃখভয়াদিমত্ত্বং দৃষ্টমিতি তস্যৈব বেদপ্রমাণজনিতব্রহ্মাত্মাবগমে তদভিমাননিবৃত্তৌ

---

বিষয়াবক্রিয়ার্থতয়া ক্রিয়ার্থতয়া চ পূর্ব্বোত্তরপক্ষৌ; ন তুপনিষদ্বিষয়ৌ। উপনিষদাং স্বয়ম্পুরুষার্থ-ব্রহ্মরূপাবগমপর্য্যবসানাদিত্যর্থঃ। যদপ্যৌপনিষদাত্মজ্ঞানমপুরুষার্থং মন্যমানেনোক্তং—কর্ত্তব্যবিধ্যনুপ্রবেশমন্তরেণেতি। অত্র নিগূঢ়াভিসন্ধিঃ পূর্ব্বোক্তং পরিহারং স্মারয়তি।—"তৎ পরিহৃতম্" ইতি।

অত্রাক্ষেপ্তা স্বোক্তমর্থং স্মারয়তি।—"ননু শ্রুতব্রহ্মণোঽপি" ইতি। নিগূঢ়মভিসন্ধিং সমাধাতোদ্ঘাটয়তি—"অত্রোচ্যতে। নাবগতব্রহ্মাত্মভাবস্য" ইতি। সত্যং, ন ব্রহ্মজ্ঞানমাত্রং সাংসারিকধর্ম্মনিবৃত্তিকারণম্, অপি তু সাক্ষাৎকারপর্য্যন্তম্।

---

উদাহরণস্থল। [যদপ্যুক্তং…দৃষ্টত্বাৎ] আরও যে বলিয়াছিলে, কর্ত্তব্যতাবোধের সংস্রব ব্যতীত "সপ্তদ্বীপা পৃথিবী" এতাবন্মাত্র উপদেশের ন্যায় কেবল বস্তুমাত্রের উপদেশ করা নিষ্ফল বা নিষ্প্রয়োজন, সে কথাও প্রোক্ত বিচারের দ্বারা নিবারিত হইল। অপিচ, তুমিও "ইহা রজ্জু,—সর্প নহে", এতাবন্মাত্র বস্তু-উপদেশের সাফল্য বা সপ্রয়োজনতা দেখিয়াছ।

[ননু…মিত্যুক্তম্] যদি বল, যে ব্যক্তি বারংবার ব্রহ্ম শ্রবণ করিয়াছে, এরূপ ব্যক্তিকেও পূর্ব্বের ন্যায় সংসারী থাকিতে দেখা যায়, এ কথা ত পূর্ব্বেই বলা হইয়াছে; সুতরাং ব্রহ্মোপদেশ আর রজ্জূপদেশ তুল্য হইতে পারে না। [অত্রোচ্যতে] ঐ কথারও প্রত্যুত্তর দিতেছি;—[নাবগত…সুখস্তবতি] যে পুরুষ অসন্দিগ্ধরূপে ব্রহ্মাত্মতত্ত্ব অবগত হইয়াছে, সে পুরুষকে তুমি পূর্ব্বের ন্যায় সংসারী দেখাইতে পারিবে না। [যদি বল পারিব, তাহা অসম্ভব।] কেন-না, বেদপ্রমাণজনিত ব্রহ্মাত্মজ্ঞান ত মিথ্যাজ্ঞানজনিত সংসারিত্বের বিরোধী। তুমি ইহাই দেখাইতে পারিবে যে, যখন শরীরাদিতে আত্মাভিমান (শরীরাদিতে আমার ও আমি এতদ্রূপ জ্ঞান) থাকে, তখনই সে দুঃখভয়াদিযুক্ত থাকে; আবার সেই পুরুষই যখন বেদ প্রমাণের দ্বারা ব্রহ্মাত্মভাব অবগত হয়, তখন আর

তদেব মিথ্যাজ্ঞাননিমিত্তং দুঃখভয়াদিমত্ত্বং ভবতীতি শক্যং দর্শয়িতুম্। ন হি ধনিনো গৃহস্থস্য ধনাভিমানিনো ধনাপহারনিমিত্তং দুঃখং দৃষ্টমিতি তস্যৈব প্রব্রজিতস্য ধনাভিমানরহিতস্য তদেব ধনাপহারনিমিত্তং দুঃখং ভবতি। ন চ কুণ্ডলিনো গৃহস্থস্য কুণ্ডলিত্বাভিমাননিমিত্তং সুখং দৃষ্টমিতি তস্যৈব কুণ্ডলবিমুক্তস্য কুণ্ডলিত্বাভিমানহীনস্য তদেব কুণ্ডলিত্বনিমিত্তং সুখং ভবতি। তদুক্তং শ্রুত্যা, "অশরীরং বাব সন্তং ন প্রিয়াপ্রিয়ে স্পৃশতঃ" ইতি।

শরীরে পতিতেঽশরীরত্বং স্যান্ন জীবত ইতি চেৎ ; ন, সশরীরত্বস্য মিথ্যাজ্ঞাননিমিত্তত্বাৎ। ন হ্যাত্মনঃ শরীরাত্মাভিমানলক্ষণং

---

ব্রহ্মসাক্ষাৎকারশ্চান্তঃকরণবৃত্তিভেদঃ শ্রবণমননাদিজনিতসংস্কারসচিবমনোজন্মা ষড়্জাদিভেদসাক্ষাৎকার ইব গান্ধর্ব্বশাস্ত্রশ্রবণাভ্যাসসংস্কৃতমনোযোনিঃ। স চ নিখিলপ্রপঞ্চ-মহেন্দ্রজালসাক্ষাৎকারং সমূলমুন্মূলয়ন্নাত্মানমপি প্রপঞ্চত্বাবিশেষাদুন্মূলয়তীত্যুপপাদিতমধস্তাৎ। তস্মাদ্রজ্জুস্বরূপকথনতুল্যতৈবাত্রেতি সিদ্ধম্। অত্র চ বেদপ্রমাণমূলতয়া বেদপ্রমাণজনিতেত্যুক্তম্। অত্রৈব সুখদুঃখানুৎপাদভেদেন নিদর্শনদ্বয়মাহ।—"ন হি ধনিনঃ" ইতি। শ্রুতিমত্রোদাহরতি।—"তদুক্ত"মিতি।

চোদয়তি।—"শরীরে পতিতে" ইতি। পরিহরতি।—"ন সশরীরত্বস্য" ইতি। যদি বাস্তবং সশরীরত্বং ভবেৎ, ন জীবতস্তন্নিবর্ত্তেত। মিথ্যাজ্ঞাননিমিত্তন্তু তৎ।

---

তাহার সে অভিমান থাকে না ; সুতরাং তখন তন্মূলক সংসারিত্বও থাকে না, অসংসারিত্বই হয়। ধনাভিমানী (এ ধন আমার, এতদ্রূপ বুদ্ধিবিশিষ্ট) ধনী গৃহস্থের ধন নষ্ট হইলে তাহার তন্নিমিত্ত দুঃখ হয়, কিন্তু সেই গৃহস্থই যখন সন্ন্যাসী হয়—ধনাভিমান ত্যাগ করে, তখন আর তাহার ধনাপহারজনিত দুঃখ কখনও হয় না। কুণ্ডলধারী গৃহস্থকে কুণ্ডলিত্বাভিমানহেতুক কুণ্ডলধারণের সুখ অনুভব করিতে দৃষ্ট হইয়াছে বলিয়া, সেই ব্যক্তিই যখন কুণ্ডলের সহিত কুণ্ডলিত্বাভিমান ত্যাগ করে, তখনও কি আর তাহার কুণ্ডলধারণের সুখ থাকে? তখন তাহার তদ্বিষয়ক সুখ দুঃখ কিছুই থাকে না। [তদুক্তং…ইতি] শ্রুতিও এ কথা বলিয়াছেন। যথা—"কি প্রিয় কি অপ্রিয়, অশরীর অর্থাৎ শরীরাভিমানশূন্য ব্যক্তিকে স্পর্শ করে না।"

[শরীরে...কল্পয়িতুম্] যদি বল, শরীরপতনের পর অশরীর হয়, জীবিত থাকিতে হয় না; তাহাও বলিতে পার না; কেন-না, সশরীরত্বের কারণ মিথ্যাজ্ঞান; তাহার অভাবই অশরীরত্ব; সুতরাং তাহা জীবৎ-অবস্থাতেও হইতে পারে। শরীরাত্মজ্ঞানরূপ মিথ্যাজ্ঞান ব্যতীত অন্য

মিথ্যাজ্ঞানং মুক্ত্বা অন্যতঃ সশরীরত্বং শক্যং কল্পয়িতুম্। নিত্যমশরীরত্বং অকর্ম্মনিমিত্তত্বাদিত্যবোচাম। তৎকৃতধর্ম্মাধর্ম্মনিমিত্তং সশরীরত্বমিতি চেৎ; ন, শরীরসম্বন্ধস্যাসিদ্ধত্বাৎ, ধর্ম্মাধর্ম্ময়োরাত্মকৃতত্বাসিদ্ধেঃ। শরীরসম্বন্ধস্য ধর্ম্মাধর্ম্ময়োস্তৎকৃতত্বস্য চেতরেতরাশ্রয়ত্বপ্রসঙ্গাৎ অন্ধপরম্পরৈষানাদিত্বকল্পনা। ক্রিয়াসমবায়া-

তচ্চোৎপন্নতত্ত্বজ্ঞানেন জীবতাপি শক্যং নিবর্ত্তয়িতুম্। যৎ পুনরশরীরত্বং, তদস্য স্বভাব ইতি ন শক্যং নিবর্ত্তয়িতুং, স্বভাবহানেন ভাববিনাশপ্রসঙ্গাদিত্যাহ।—"নিত্যমশরীরত্ব" মিতি। স্যাদেতৎ। ন মিথ্যাজ্ঞাননিমিত্তং সশরীরত্বম্, অপি তু ধর্ম্মাধর্ম্মনিমিত্তং, তচ্চ স্বকারণধর্ম্মাধর্ম্মনিবৃত্তিমন্তরেণ ন নিবর্ত্ততে। তন্নিবৃত্তৌ চ প্রায়ণমেবেতি ন জীবতোঽশরীরত্বমিতি শঙ্কতে।—"তৎকৃত" ইতি। তদিত্যাত্মানং পরামৃশতি। নিরাকরোতি।—"ন, শরীরসম্বন্ধস্য" ইতি। ন তাবদাত্মা সাক্ষাদ্ধর্ম্মাধর্ম্মৌ কর্ত্তুমর্হতি। বাগ্বুদ্ধিশরীরারম্ভজনিতৌ হি তৌ নাসতি শরীরসম্বন্ধে ভবতঃ। তাভ্যাস্তু শরীরসম্বন্ধং রোচয়মানো ব্যক্তং পরস্পরাশ্রয়ং দোষমাবহতি। তদিদমাহ।—"শরীরসম্বন্ধস্য" ইতি। যদ্যুচ্যেত সত্যমস্তি পরস্পরাশ্রয়ঃ, ন ত্বেষ দোষঃ, অনাদিত্বাৎ বীজাঙ্কুরবৎ, ইত্যত আহ।—"অন্ধপরম্পরৈষাঽনাদিত্ব-

কোনরূপ সশরীরত্বের কারণ কল্পনা করিতে পারা যায় না। (৪৫) [নিত্য… বোচাম] এই অশরীরত্ব যে, নিত্য এবং কর্ম্মনিমিত্তক (ধর্ম্মাধর্ম্মজনিত) নহে, এ কথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। (৪৬) [তৎকৃত…রুপপত্তেঃ] যদি বল, আত্মকৃত ধর্ম্মাধর্ম্মই আত্মার শরীর সম্বন্ধের কারণ, অর্থাৎ ধর্ম্মাধর্ম্মের দ্বারাই আত্মা সশরীর হইয়াছে; বস্তুতঃ তাহাও সত্য নহে। কেন-না, আত্মার সহিত শরীরের কোনরূপ বাস্তব সম্বন্ধ থাকাই অসিদ্ধ; সুতরাং তন্মূলক ধর্ম্মাধর্ম্ম যে আত্মকৃত, তাহাও অসিদ্ধ। অর্থাৎ কোনও প্রমাণেই আত্মার শরীরসম্বন্ধ থাকা ও ধর্ম্মাধর্ম্মের প্রতি কর্ত্তৃত্ব থাকা সিদ্ধ হয় না। উহা সিদ্ধ করিতে গেলে "শরীর ব্যতীত ধর্ম্মাধর্ম্ম হয় না, আবার ধর্ম্মাধর্ম্ম ব্যতীতও শরীর হয় না" এতদ্রূপ অন্যোন্যাশ্রয় দোষ উপস্থিত হয়। (অন্যোন্যাশ্রয় দোষ সত্য সিদ্ধান্ত লাভের বিশেষ প্রতিবন্ধক)। এরূপ অন্যোন্যাশ্রয় দোষ পরিহারার্থ যে, অনাদিত্ব কল্পনা, তাহাও ফলতঃ অন্ধপরম্পরা—অন্ধ গুরুশিষ্য-পরম্পরাক্রমে প্রাপ্ত উপদেশ যেরূপ তত্ত্বনির্ণয়ের

(৪৫) শরীরে অহংবুদ্ধির নাম সশরীরত্ব, সুতরাং অহংভাব থাকা পর্য্যন্তই সশরীরত্ব। এরূপ সশরীরতা স্থূলদেহের বিষয় হইলেও লিঙ্গশরীরের আশ্রয়ে থাকে। যত দিন না মুক্তি হয়, ততদিন লিঙ্গশরীরের নাশ হয় না; অশরীর হওয়াও যায় না। ব্রহ্মাত্মজ্ঞান হইলে মিথ্যাজ্ঞানমূলক লিঙ্গশরীর থাকে না; সুতরাং তখন অশরীর হওয়া যায়। অতএব, তত্ত্বজ্ঞান ভিন্ন অন্য কোন উপায়েই অশরীরত্ব সিদ্ধ হয় না।

(৪৬) আত্মার বা আমার অশরীরত্বই স্বরূপ, অশরীরত্বই নিত্য, কিন্তু সশরীরত্ব কাল্পনিক বা অভিমান-মূলক, ইহা অত্যল্প প্রণিধান করিলেই বুঝা যাইতে পারে।

ভাবাচ্চাত্মনঃ কর্ত্তৃত্বানুপপত্তেঃ। সন্নিধানমাত্রেণ রাজপ্রভৃতীনাং দৃষ্টং কর্ত্তৃত্বমিতি চেৎ; ন, ধনদানাদ্যুপার্জ্জিত-ভৃত্যসম্বন্ধিত্বাৎ তেষাং কর্ত্তৃত্বোপপত্তেঃ। ন ত্বাত্মনো ধনদানাদিবচ্ছরীরাদিভিঃ স্ব-স্বামিসম্বন্ধনিমিত্তং কিঞ্চিচ্ছক্যং কল্পয়িতুম্। মিথ্যাভিমানস্তু প্রত্যক্ষঃ সম্বন্ধহেতুঃ। এতেন যজমানত্বমাত্মনো ব্যাখ্যাতম্।

অত্রাহুঃ—দেহাদিব্যতিরিক্তস্যাত্মন আত্মীয়ে দেহাদাবভিমানো

---

কল্পনা"। 'যস্তু মন্যতে নেয়মন্ধপরম্পরাতুল্যানাদিতা, ন হি যতো ধর্ম্মাধর্ম্মভেদাদাত্ম-শরীরসম্বন্ধভেদস্তত এব স ধর্ম্মাধর্ম্মভেদঃ, কিং ত্বেষ পূর্ব্বস্মাদাত্মশরীরসম্বন্ধাৎ পূর্ব্বধর্ম্মাধর্ম্মভেদজন্মনঃ, এষ ত্বাত্মশরীরসম্বন্ধোঽস্মাদ্ধর্ম্মাধর্ম্মভেদাদিতি, তং প্রত্যাহ।—"ক্রিয়াসমবায়াভাবা"দিতি। শঙ্কতে।—"সন্নিধানমাত্রেণ" ইতি। পরিহরতি।—"ন" ইতি। উপার্জ্জনং স্বীকরণম। ন ত্বিয়ং বিধা আত্মনীত্যাহ—"ন ত্বাত্মন" ইতি।

"যে তু দেহাদাবাত্মাভিমানো ন মিথ্যা, অপি তু গৌণঃ, মাণবকাদাববঃ সিংহাভিমান ইতি মন্যন্তে", তন্মতমুপন্যস্য দূষয়তি—"অত্রাহুঃ" ইতি প্রসিদ্ধো

---

অনুকূল হয় না, ইহাও তদ্রূপ। (বীজাঙ্কুরপ্রবাহের অনাদিত্ব কল্পনা প্রত্যক্ষমূলক, সুতরাং তাহা দোষাবহ হয় না)। অপিচ, আত্মার ক্রিয়াসম্বন্ধ না থাকায়ও অর্থাৎ আত্মা কিছু করেন না বলিয়াও তাঁহার কর্ত্তৃত্ব উপপন্ন হয় না। [সন্নিধান···হেতুঃ] যদি বল, [আত্মা কিছু করুন বা নাই করুন] সন্নিধান থাকাতেই তাঁহার কর্ত্তৃত্ব উপপন্ন হইতে পারে। যেমন রাজা অকর্ত্তা হইয়াও কর্ত্তা হন, সেইরূপ; না, একথাও বলিতে পার না। কারণ, ধনদানাদিকৃত সম্বন্ধ ভৃত্যভাব থাকায় ভৃত্যকৃত কার্য্যে রাজার কর্ত্তৃত্ব হইতে পারে, কিন্তু তাহা দেখিয়া শরীরাদিকৃত কার্য্যে আত্মার কর্ত্তৃত্ব কল্পনা করা যায় না; কেন-না, শরীরাদির সহিত আত্মার স্বস্বামিভাব-সম্বন্ধ (ভৃত্য-ভর্ত্তৃ সম্বন্ধ) নাই। শরীরাদির সহিত আত্মার যে সম্বন্ধ, মিথ্যাভিমানই তাহার মূল, ইহা প্রত্যক্ষসিদ্ধ। [এতেন···ব্যাখ্যাতম্] এতদ্দ্বারা আত্মার যাগকর্ত্তৃত্বাদিও ব্যাখ্যাত হইল (৪৭)।

[অত্রাহুঃ] এ বিষয়ে কেহ (৪৮) বলিয়া থাকেন, [দেহাদি···গৌণো] আত্মা দেহাদি হইতে সম্পূর্ণ ভিন্ন; তাঁহার যে দেহাদিবিষয়ক অভিমান (অহং

---

(৪৭) অর্থাৎ জীব ব্রহ্মজ্ঞ না হওয়া পর্য্যন্তই ভ্রান্তিকল্পিত দেহাদিসম্বন্ধের প্রভাবে বা ভ্রমবশতঃ 'অহং দেহী ব্রাহ্মণঃ' এতদ্রূপ কল্পনা করিয়া যাগযজ্ঞাদিবিষয়ক কর্ত্তৃত্ব অনুভব করিয়া থাকে।

(৪৮) প্রভাকরমতাবলম্বী।

গৌণঃ, ন মিথ্যেতি চেৎ; ন, প্রসিদ্ধবস্তুভেদস্য গৌণত্বমুখ্যত্বপ্রসিদ্ধেঃ। যস্য হি প্রসিদ্ধো বস্তুভেদঃ, যথা কেশরাদিমানাকৃতিবিশেষোঽন্বয়ব্যতিরেকাভ্যাং সিংহশব্দ-প্রত্যয়ভাক্ মুখ্যোঽন্যঃ প্রসিদ্ধঃ, ততশ্চান্যঃ পুরুষঃ প্রায়িকৈঃ ক্রৌর্য্যশৌর্য্যাদিভিঃ সিংহগুণৈঃ সম্পন্নঃ সিদ্ধঃ, তস্য তস্মিন্ পুরুষে সিংহশব্দপ্রত্যয়ৌ গৌণৌ ভবতঃ, নাপ্রসিদ্ধবস্তুভেদস্য। তস্য তু অন্যত্রান্যশব্দপ্রত্যয়ৌ ভ্রান্তিনিমিত্তাবেব ভবতঃ, ন গৌণৌ। যথা মন্দান্ধকারে স্থাণুরয়মিত্যগৃহ্যমাণবিশেষে পুরুষশব্দপ্রত্যয়ৌ স্থাণুবিষয়ৌ। যথা বা শুক্তিকায়ামকস্মাদ্রজতমিদমিতি নিশ্চিতৌ শব্দপ্রত্যয়ৌ। তদ্বৎ,

---

বস্তুভেদো যস্য পুরুষস্য, স তথোক্তঃ। উপপাদিতঞ্চৈতদস্মাভিরধ্যাসভাষ্যে ইতি নেহোপপাদ্যতে। যথা মন্দান্ধকারে স্থাণুরয়মিত্যগৃহ্যমাণবিশেষে বস্তুনি পুরুষাৎ সাংশয়িকৌ পুরুষশব্দপ্রত্যয়ৌ স্থাণুবিষয়ৌ। তত্র তু পুরুষত্বমনিয়তমপি সমারোপিতমেব। এবং সংশয়ে সমারোপিতমনিশ্চিতমুদাহৃত্য বিপর্য্যয়জ্ঞানে নিশ্চিতমুদাহরতি। "যথা বা শুক্তিকায়াম্" ইতি। শুক্লভাস্বরস্য দ্রব্যস্য পুরঃস্থিতস্য সতি

---

মন জ্ঞান), তাহা গৌণ, অর্থাৎ তাহা গুণ-নিমিত্তক—ভ্রান্তি-নিমিত্তক নহে। (৪৯) এ কথাও সঙ্গত নহে। কেন-না, নিয়ম আছে যে, যে লোক উভয় পদার্থেরই স্বরূপগত পার্থক্য অবগত আছে, তাহার পক্ষেই ঐ দুই পদার্থের মধ্যে গৌণশব্দ ব্যবহার ও তদর্থ গ্রহণ করা সম্ভব হয়, কিন্তু যে লোক সেরূপ জানে না, তাহার যে অন্যত্র অন্যশব্দ প্রয়োগ, তাহা ভ্রান্তি বলিয়া স্থির হইবে। যেমন সিংহে সিংহজ্ঞান ও পুরুষে পুরুষজ্ঞান থাকা সত্ত্বেও যদি শৌর্য্য ক্রৌর্য্য প্রভৃতি সিংহ-গুণ দেখিয়া পুরুষে সিংহ শব্দের প্রয়োগ এবং তদনুরূপ প্রত্যয় হয়, তাহা হইলেই তাহা গৌণ আখ্যা প্রাপ্ত হয়। (সিংহে সিংহজ্ঞান লুপ্ত হইয়া পুরুষজ্ঞান হইলে তাহা মিথ্যা বা ভ্রম হইবে, গৌণ হইবে না।) অপ্রসিদ্ধ বা অজ্ঞাততত্ত্ব বস্তুতে অন্য বস্তুর জ্ঞান হইলে তাহা গৌণ হইবে না, মিথ্যাই হইবে। [ যথা... ভবতঃ ] যেমন মন্দান্ধকারস্থ অজ্ঞাততত্ত্ব স্থাণুতে পুরুষজ্ঞান ও পুরুষশব্দ প্রয়োগ, অথবা যেমন শুক্তিরূপে অবিজ্ঞাত শুক্তিতে (৫০) হঠাৎ রজতজ্ঞান ও রজত-

---

(৪৯) এক জ্ঞাত বস্তুর গুণ অন্য জ্ঞাত বস্তুতে দৃষ্ট হইলে তদনুসারে তদ্বস্তুতে যে তদ্বস্তুর জ্ঞান ও নাম কল্পিত হয়, সে জ্ঞান ও সে নাম গৌণ অর্থাৎ গুণনিমিত্তক। ইহার দৃষ্টান্ত ভাষ্যব্যাখ্যায় ব্যক্ত আছে।

(৫০) স্থাণু=মুড়ো গাছ। শুক্তি=ঝিনুক।

দেহাদিসঙ্ঘাতেঽহমিতি নিরুপচারেণ শব্দপ্রত্যয়াবাত্মানাত্মাবিবেকিন উৎপদ্যমানৌ কথং গৌণৌ শক্যৌ বদিতুম্। আত্মানাত্মবিবেকিনামপি পণ্ডিতানামজাবিপালানামিবাবিবিক্তৌ শব্দপ্রত্যয়ৌ ভবতঃ। তস্মাৎ দেহাদিব্যতিরিক্তাত্মাস্তিত্ববাদিনাং দেহাদাবহম্প্রত্যয়ো মিথ্যৈব, ন গৌণঃ। তস্মান্মিথ্যাপ্রত্যয়নিমিত্তত্বাৎ সশরীরত্বস্য, সিদ্ধং জীবতোঽপি বিদুষোঽশরীরত্বম্। তথা ব্রহ্মবিদ্বিষয়া শ্রুতিঃ "তদ্‌যথা অহিনির্লয়নী বল্মীকে মৃতা প্রত্যস্তা শয়ীতৈবমেবেদং শরীরং শেতে। অথায়মশরীরোঽমৃতঃ অপ্রাণো

---

শুক্তিকারজতসাধারণ্যে যাবদত্র রজতবিনিশ্চয়ো ভবতি, তাবৎ কস্মাচ্ছুক্তিবিনিশ্চয় এব ন ভবতি। সংশয়ো বা দ্বেধা যুক্তঃ, সমানধর্ম্মধর্ম্মিণোর্দ্দর্শনাৎ উপলব্ধ্যনুপলব্ধ্যব্যবস্থাতো বিশেষদ্বয়স্মৃতেশ্চ সংস্কারোন্মেষহেতোঃ সাদৃশ্যস্য দ্বিষ্ঠত্বেনোভয়ত্র তুল্যমেতদিতি। অত উক্তম্।—"অকস্মাৎ" ইতি। অনেন দৃষ্টস্য হেতোঃ সমানত্বেঽপ্যদৃষ্টং হেতুরুক্তঃ। তচ্চ কার্য্যদর্শনোন্নেয়ত্বেনাসাধারণমিতি ভাবঃ। "আত্মা-

---

শব্দের প্রয়োগ, তেমনি দেহাদিসংঘাতে সাদৃশ্যাদি সম্বন্ধ ব্যতীত আত্মানাত্মবিবেকজ্ঞানশূন্য পুরুষের অবিবেকোৎপন্ন অহংশব্দ ও অহংজ্ঞানকে তুমি কি প্রকারে গৌণ বলিতে পার? এমন কি, যাঁহাদের বিবেকজ্ঞান বিদ্যমান আছে, তাঁহাদেরও অত্যন্ত অজ্ঞ গোপবালকাদির ন্যায় ঐরূপ অবিবিক্ত ভাবে জ্ঞান হইয়া থাকে এবং তদনুসারে তাঁহারা তদ্রূপ শব্দও উচ্চারণ করিয়া থাকেন। [তস্মাৎ…অশরীরত্বম্] সেই জন্যই বলিতে হয়, যাঁহারা আপনাকে দেহাদির অতিরিক্ত বলিয়া জানেন, তাঁহাদের যখন দেহাদির প্রতি অহংজ্ঞান তাঁহাদের সে জ্ঞান নিশ্চয়ই মিথ্যা বা ভ্রান্তি, কখনও গৌণ নহে। অতএব, সশরীরত্ব পদার্থ মিথ্যাজ্ঞানের বিজৃম্ভণ ভিন্ন অন্য কিছু নহে। যেহেতু সশরীরত্ব মিথ্যাজ্ঞানমূলক, সেই হেতু ব্রহ্মজ্ঞ পুরুষের অশরীরত্ব জীবৎকালেও সিদ্ধ হইতে পারে, মরণের অপেক্ষা করে না। [তথাচ…ইতি চ] ব্রহ্মজ্ঞ পুরুষ যে শরীরসত্ত্বেও অশরীর হন, একথা শ্রুতিও বলিয়াছেন। যথা—"যেমন পরিত্যক্ত সর্পত্বক্ (সাপের খোলশ) বল্মীকস্তূপে শয়ান থাকে, জীবন্মুক্ত জ্ঞানীর শরীরও তদ্রূপভাবে থাকে, অর্থাৎ তাহাতে তাঁহার অহং-অভিমান থাকে না। (৫১) অনন্তর তিনি অশরীর, অমৃত, অপ্রাণ, ব্রহ্ম, এবং কেবল তেজঃস্বরূপে অবস্থিত হন।

---

(৫১) সর্পেরা যে নির্ম্মোক বা খোলশ পরিত্যাগ করে, তাহাতে তাহাদের মমতা বা অহং অভিমান থাকে না। জ্ঞানীরাও শরীরের প্রতি তদ্রূপ নিরভিমান হন।

ব্রহ্মৈব তেজ এবেতি। "সচক্ষুরচক্ষুরিব সকর্ণোঽকর্ণইব সবাগবাগিব সমনা অমনা ইব সপ্রাণোঽপ্রাণ ইব" ইতি চ। স্মৃতিরপি,—"স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা" ইত্যাদ্যা স্থিতপ্রজ্ঞস্য লক্ষণান্যাচক্ষাণা বিদুষঃ সর্ব্বপ্রবৃত্ত্যসম্বন্ধং দর্শয়তি। তস্মান্ন অবগতব্রহ্মাত্মভাবস্য যথাপূর্ব্বং সংসারিত্বম্। যস্য তু যথাপূর্ব্বং সংসারিত্বং, নাসাববগতব্রহ্মাত্মভাব ইত্যনবদ্যম্। ২৭

যৎ পুনরুক্তং—শ্রবণাৎ পরাচীনয়োর্ম্মননিদিধ্যাসনয়োর্দ্দর্শনাদ্বিধিশেষত্বং ব্রহ্মণঃ, ন স্বরূপপর্য্যবসায়িত্বমিতি; তন্ন,

---

নাত্মবিবেকিনাম্" ইতি। শ্রবণমননকুশলতামাত্রেণ পণ্ডিতানাম্ অনুৎপন্নতত্ত্বসাক্ষাৎকারাণামিতি যাবৎ। তদুক্তম্।—'পশ্বাদিভিশ্চাবিশেষাদি' ইতি। শেষমতিরোহিতার্থম্। জীবতো বিদুষোঽশরীরত্বে চ শ্রুতিস্মৃতী উদাহরতি।—"তথাচ" ইতি। সুবোধম্। প্রকৃতমুপসংহরতি—"তস্মান্নাবগতব্রহ্মাত্মভাবস্য" ইতি। ২৭

ননূক্তং, যদি জীবস্য ব্রহ্মাত্মত্বাবগতিরেব সাংসারিকধর্ম্মনিবৃত্তিহেতুঃ, হন্ত-মননাদিবিধানানর্থক্যং, তস্মাৎ প্রতিপত্তিবিধিপরা বেদান্তা ইতি, তদনুভাষ্য দূষয়তি—"যৎ পুনরুক্তং শ্রবণাৎ পরাচীনয়ো"রিতি। মননিদিধ্যাসনয়োরপি ন বিধিঃ, তয়োরন্বয়ব্যতিরেকসিদ্ধসাক্ষাৎকারফলয়োর্ব্বিধিসরূপৈর্ব্বচনৈরনুবাদাৎ।

---

তখন তিনি চক্ষু থাকিতেও অচক্ষু, কর্ণ থাকিতেও অকর্ণ, বাগিন্দ্রিয় সত্ত্বেও অবাক্, মন থাকিতেও অমনা, প্রাণ থাকিতে অপ্রাণ হন।" [ স্মৃতি…দর্শয়তি ] স্মৃতিও স্থিতপ্রজ্ঞের লক্ষণ বলিতে গিয়া, "জ্ঞানীর সর্ব্বপ্রকার প্রবৃত্তি-সম্বন্ধ নিবৃত্ত হয়" বলিয়াছেন। [ তস্মাৎ…বদ্যম্ ] অতএব জ্ঞাতব্রহ্ম পুরুষের কখনই পূর্ব্বের ন্যায় সংসারিত্ব থাকে না। যাঁহার থাকে, তিনি নিশ্চিতই ব্রহ্মাত্মতত্ত্বজ্ঞ নহেন, এই সিদ্ধান্তই অনিন্দিত বা নির্দ্দোষ।

[ যৎ…সিদ্ধম্ ] আরও যে এক কথা বলা হইয়াছিল, "বেদান্তশাস্ত্রে শ্রবণের পর মনন ও নিদিধ্যাসনের বিধান থাকায় (৫৩) বেদান্তও বিধিশাস্ত্রের অঙ্গ এবং ব্রহ্মও তাহার বিধেয়, সুতরাং স্বরূপতত্ত্ব প্রতিপাদনে বেদান্তের তাৎপর্য্য পর্য্যবসিত নহে—এ কথা সঙ্গত নহে। কেন-না, জ্ঞানের উদ্দেশে যেমন শ্রবণের

---

(৫২) অভিপ্রায় এই যে, ব্রহ্মাত্মসাক্ষাৎকার দ্বারা মুক্তি লাভ হয় বলিয়াই বেদান্তের সাফল্য ও প্রামাণ্য অক্ষত এবং হিতসাধন করে বলিয়া ইহার শাস্ত্রতাও অব্যাহত রহিল।

(৫৩) "আত্মা বা অরে দ্রষ্টব্যঃ শ্রোতব্যোমন্তব্যোনিদিধ্যাসিতব্যঃ" ইত্যাদিবিধ বাক্যে।

শ্রবণবৎ অবগত্যর্থত্বান্মননিদিধ্যাসনয়োঃ। যদি হ্যবগতং ব্রহ্ম অন্যত্র বিনিযুজ্যেত, ভবেৎ তদা বিধিশেষত্বম্; ন তু তদস্তি; মননিদিধ্যাসনয়োরপি শ্রবণবদবগত্যর্থত্বাৎ। তস্মান্ন প্রতিপত্তি-বিধিশেষতয়া শাস্ত্রপ্রমাণকত্বং ব্রহ্মণঃ সম্ভবতীতি। অতঃ স্বতন্ত্রমেব ব্রহ্ম শাস্ত্রপ্রমাণকং বেদান্তবাক্যসমন্বয়াদিতি সিদ্ধম্।

এবঞ্চ সতি "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইতি শাস্ত্রারম্ভ উপপদ্যতে।

---

তদিদমুক্তম্—"অবগত্যর্থত্বাৎ" ইতি। ব্রহ্মসাক্ষাৎকারোঽবগতিঃ তদর্থত্বং মনন-নিদিধ্যাসনয়োরন্বয়ব্যতিরেকসিদ্ধমিত্যর্থঃ। অথ কস্মান্মননাদিবিধিরেব ন ভবতী-ত্যত আহ—"যদি হ্যবগত" মিতি। ন তাবন্মননিদিধ্যাসনে প্রধানকর্ম্মণী অপূর্ব্ব-বিষয়ে অমৃতত্বফলে ইত্যুক্তমধস্তাৎ। অতো গুণকর্ম্মত্বমনয়োরবঘাতপ্রোক্ষণাদিবৎ পরিশিষ্যতে। তদপ্যযুক্তম্, অন্যত্রোপযুক্তোপযোক্ষ্যমাণত্বাভাবাদাত্মনঃ। বিশেষ-তস্তৌপনিষদস্য কর্ম্মানুষ্ঠানবিরোধাদিত্যর্থঃ। প্রকৃতমুপসংহরতি—"তস্মাৎ" ইতি।

এবং সিদ্ধরূপব্রহ্মপরত্বমুপনিষদাং ব্রহ্মণঃ শাস্ত্রার্থস্য ধর্ম্মাদন্যত্বাস্মিন্নবিষয়ত্বেন শাস্ত্রভেদাৎ 'অথাতো ব্রহ্মজিজ্ঞাসা' ইত্যস্য শাস্ত্রারম্ভত্বমুপপদ্যতে, ইত্যাহ—"এবঞ্চ সতি" ইতি। ইতরথা তু ধর্ম্মজিজ্ঞাসৈবেতি ন শাস্ত্রান্তরমিতি ন শাস্ত্রারম্ভত্বং

---

বিধান, মননিদিধ্যাসনেরও ঠিক তেমনই বিধান। যে স্থলে বিজ্ঞাত বস্তু ক্রিয়া-প্রবাহে বিনিযুক্ত হয়, অর্থাৎ ক্রিয়ায় জন্যই বস্তুর ও বস্তুজ্ঞানের উপদেশ হয়, সেই স্থলেই সেই বস্তু ও সেই জ্ঞান বিধিশেষ বা বিধেয় বলিয়া গণ্য হয়। অতএব, বিজ্ঞাত ব্রহ্ম যদি কোনরূপ ক্রিয়ায় বিনিযুক্ত হইতেন, অথবা ক্রিয়াসাধন বলিয়া উপদিষ্ট হইতেন, তাহা হইলেই তিনি বিধিশেষ বা বিধ্যঙ্গ হইতেন; কিন্তু এ স্থলে তাহা (তদ্রূপ) নাই; সুতরাং শ্রবণের ন্যায় মননিদিধ্যাসনেরও জ্ঞানপ্রয়োজনতা মাত্র আছে; ক্রিয়াবিষয়তা নাই। প্রদর্শিত বিচারের দ্বারা এই সিদ্ধান্ত লব্ধ হইতেছে যে, ব্রহ্ম জ্ঞান-বিধির বিষয় নহে; বেদান্তশাস্ত্র স্বতন্ত্ররূপেই ব্রহ্মবস্তু প্রতিপাদন করে এবং বেদান্তশাস্ত্র তদ্বিষয়ে স্বতন্ত্রভাবেই প্রমাণ।

[এবঞ্চ…জিজ্ঞাসেতি] এইরূপ সিদ্ধান্ত স্থির হওয়ায় "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" এতদ্রূপ শাস্ত্রারম্ভও উপপন্ন হইল। (৫৪) ব্রহ্ম যদি বিধেয় হইতেন—জ্ঞান-বিধির অঙ্গরূপে উপদিষ্ট হইতেন, তাহা হইলে ব্যাসদেবের আর "অথাতো ব্রহ্ম-জিজ্ঞাসা" এরূপ ক্রমে বেদান্তসূত্র বলিবার আবশ্যক হইত না। কেন-না, জৈমিনি

---

(৫৪) অর্থাৎ বেদান্ত একটী পৃথক্ শাস্ত্র এবং তাহার প্রতিপাদ্যও স্বতন্ত্র; কাজেই ব্যাস তাহার জন্য প্রতিজ্ঞা করিয়াছেন। বেদান্তেরও প্রতিপাদ্য বিষয় বিধি ও বিধেয় হইলে ব্যাস তাহা বলিতেন না। কেন-না, জৈমিনি মুনি তাহা পূর্ব্বেই বলিয়াছেন।

প্রতিপত্তিবিধিপরত্বে হি "অথাতো ধর্ম্মজিজ্ঞাসা" ইত্যেবারব্ধত্বান্ন পৃথক্‌শাস্ত্রমারভ্যেত। আরভ্যমাণঞ্চেবমারভ্যেত—'অথাতঃ পরিশিষ্টধর্ম্মজিজ্ঞাসা' ইতি, "অথাতঃ ক্রত্বর্থ-পুরুষার্থয়োর্জ্জিজ্ঞাসা" ইতিবৎ। ব্রহ্মাত্মৈক্যাবগতিস্ত্বপ্রতিজ্ঞাতেতি তদর্থো যুক্তঃ-শাস্ত্রারম্ভঃ—"অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইতি। তস্মাদহংব্রহ্মাস্মীত্যেতদবসানা এব সর্ব্বে বিধয়ঃ সর্ব্বাণি চেতরাণি প্রমাণানি। ন হ্যহেয়ানুপাদেয়াদ্বৈতাত্মাবগতৌ নির্ব্বিষয়াণ্যপ্রমাতৃকাণি প্রমাণানি চ ভবিতুমর্হন্তীতি। অপিচাহুঃ,—

স্যাদিত্যত আহ।—"প্রতিপত্তিবিধিপরত্বে" ইতি। ন কেবলং সিদ্ধরূপত্বাদ্‌ব্রহ্মাত্মৈক্যস্য ধর্ম্মাদন্যত্বম্, অপি তু তদ্বিরোধাদপীত্যুপসংহারব্যাজেনাহ।—"তস্মাদহং ব্রহ্মাস্মীতি"। ইতিকরণেন জ্ঞানং পরামৃশতি। বিধয়ো হি ধর্ম্মে প্রমাণং, তে চ সাধ্যসাধনেতিকর্ত্তব্যতাভেদাধিষ্ঠানা ধর্ম্মোৎপদিনশ্চ তদধিষ্ঠানা ন ব্রহ্মাত্মৈক্যে সতি প্রভবন্তি, বিরোধাদিত্যর্থঃ। ন কেবলং ধর্ম্মপ্রমাণস্য শাস্ত্রস্যেয়ং গতিঃ, অপি তু সর্ব্বেষাং প্রমাণানামিত্যাহ—"সর্ব্বাণি চেতরাণি প্রমাণানি" ইতি। কুতঃ, "ন হি" ইতি। অদ্বৈতে হি বিষয়বিষয়িভাবো নাস্তি। ন চ কর্ত্তৃত্বং, কার্য্যাভাবাৎ। ন চ করণত্বমতএব। তদিদমুক্তম্—"অপ্রমাতৃকাণি চ" ইতি চকারেণ।

---

মুনি পূর্ব্বেই "অথাতো ধর্ম্মজিজ্ঞাসা" এবংক্রমে শাস্ত্রের আরম্ভ করিয়াছেন। [ যদি বল, জৈমিনি মুনি মানস ধর্ম্মের বিচার করেন নাই, তিনি কেবল অনুষ্ঠানসাধ্য বাহ্য ধর্ম্মেরই ( যাগাদির ) বিচার করিয়াছেন, তাহাও বলিতে পার না। [ কেন-না, তাহা হইলে ] ব্যাসদেব "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" এতদ্রূপ ক্রমে ব্রহ্মবিচারের প্রতিজ্ঞা না করিয়া "অথাতঃ পরিশিষ্ট-ধর্ম্মজিজ্ঞাসা" এইরূপই শাস্ত্রারম্ভের প্রতিজ্ঞা করিতেন। জৈমিনি যেমন ধর্ম্মবিচার সমাপ্ত করিয়া "অথাতঃ ক্রত্বর্থ-পুরুষার্থয়োর্জ্জিজ্ঞাসা" বলিয়া ধর্ম্মসাধন অঙ্গসমূহের মীমাংসা করিবার জন্য পৃথক্ প্রতিজ্ঞা করিয়াছেন, ব্যাসদেবও তেমনি ঐরূপ প্রণালী অবলম্বন করিয়া মানস ধর্ম্মবিচারের প্রতিজ্ঞা করিতেন। ব্রহ্মবিচার বা ব্রহ্মাত্মৈক্যজ্ঞান জৈমিনীয় শাস্ত্রের প্রতিজ্ঞাত বিষয় নহে; সুতরাং ব্যাসের বিষয়ে জিজ্ঞাসাসূত্র বলা যুক্তিযুক্ত বা সঙ্গত হইয়াছে। [ তস্মা⋯প্রমাণানি ] অতএব বিধি নিষেধ প্রভৃতি শাস্ত্র ও প্রত্যক্ষাদি প্রমাণ, সমস্তই "অহং ব্রহ্মাস্মি" জ্ঞানোৎপাদনে পরিসমাপ্ত; সুতরাং ঐ জ্ঞান না হওয়া পর্য্যন্ত ঐগুলি সত্য বা প্রমাণ; অনন্তর উহারা মিথ্যা বা কল্পিতের সমান হয়। [ ন হি⋯মর্হন্তি ] অদ্বৈতাত্মজ্ঞান হইলে পর, প্রমাণ, প্রমাণের বিষয়—প্রমেয়াদি, এবং প্রমাতা, এ সকল কিছুই থাকিতে পারে না, অর্থাৎ ভেদজ্ঞান লুপ্ত হওয়ায় তাহার বিষয়ও বিলুপ্ত হইয়া যায়।

"গৌণ-মিথ্যাত্মনোঽসত্ত্বে পুত্র-দেহাদিবাধনাৎ।
সদ্ব্রহ্মাত্মাহমিত্যেবং বোধে কার্য্যং কথং ভবেৎ॥
অন্বেষ্টব্যাত্মবিজ্ঞানাৎ প্রাক্ প্রমাতৃত্বমাত্মনঃ।
অন্বিষ্টঃ স্যাৎ প্রমাতৈব পাপ্মদোষাদিবর্জ্জিতঃ॥

অত্রৈব ব্রহ্মবিদাং গাথামুদাহরতি—"অপিচাহুঃ"। পুত্রদারাদিষ্বাত্মাভিমানঃ গৌণঃ। যথা স্বদুঃখেন দুঃখী, যথা স্বসুখেন সুখী, তথা পুত্রাদিগতেনাপীতি—সোঽয়ং গুণঃ। ন ত্বেকত্বাভিমানঃ,ভেদস্যানুভবসিদ্ধত্বাৎ। তস্মাদ্ গৌর্বাহীক ইতিবৎ গৌণঃ। দেহেন্দ্রিয়াদিষু ত্বভেদানুভবান্ন গৌণ আত্মাভিমানঃ,কিন্তু শুক্তৌ রজতজ্ঞানবন্মিথ্যা। তদেবং দ্বিবিধোঽয়মাত্মাভিমানো লোকযাত্রাং বহতি। তদসত্ত্বে তু ন লোকযাত্রা, নাপি ব্রহ্মাত্মৈকত্বানুভবঃ; তদুপায়স্য শ্রবণমননাদেরভাবাৎ। তদিদমাহ।—"পুত্রদেহাদিবাধনাৎ"। গৌণাত্মনোঽসত্ত্বে পুত্রকলত্রাদিবাধনং—মমকারাভাব ইতি যাবৎ। মিথ্যাত্মনোঽসত্ত্বে দেহেন্দ্রিয়াদিবাধনং শ্রবণাদিবাধনঞ্চ। তথা চ, ন কেবলং লোকযাত্রাসমুচ্ছেদঃ, সদ্ব্রহ্মাহমিত্যেবম্বোধশীলং যৎ কার্য্যমদ্বৈতসাক্ষাৎকার ইতি যাবৎ, তদপি "কথং ভবেৎ"। কুতস্তদসম্ভব ইত্যত আহ—

"অন্বেষ্টব্যাত্মবিজ্ঞানাৎ প্রাক্ প্রমাতৃত্বমাত্মনঃ"।

উপলক্ষণঞ্চৈতৎ; প্রমাপ্রমেয়প্রমাণবিভাগ ইত্যপি দ্রষ্টব্যম্। এতদুক্তং ভবতি—এষ হি বিভাগোঽদ্বৈতসাক্ষাৎকারকারণম্, ততো নিয়মেন প্রাগ্ভাবাৎ। তেন তদভাবে কার্য্যং নোপপদ্যত ইতি। ন চ প্রমাতুরাত্মনোঽন্বেষ্টব্য আত্মা অন্য ইত্যাহ—

"অন্বিষ্টঃ স্যাৎ প্রমাতৈব পাপ্মদোষাদিবর্জ্জিতঃ"।

উক্তং গ্রীবাস্থ-গ্রৈবেয়কনিদর্শনম্, স্যাদেতৎ। অপ্রমাণাৎ কথং পারমার্থিকাদ্বৈতানুভবোৎপত্তিরিত্যত আহ—

[ অপিচাহুঃ···নিশ্চয়াদিতি ] বিশেষতঃ ব্রহ্মজ্ঞগণ বলিয়াছেন, "আমি কেবল সৎব্রহ্মস্বরূপ ও পূর্ণ" এতদ্রূপ বোধ জন্মিলে পুত্রাদি ও দেহাদি বাধিত হওয়ায় গৌণাত্মা এবং মিথ্যাত্মাও বাধিত (৫৫) ( মিথ্যা বলিয়া নিশ্চিত ) হইয়া যায়; সুতরাং তখন আর কি প্রকারে কার্য্য—বিধি নিষেধাদি ব্যবহার হইবে? অর্থাৎ তখন আর কোন প্রকার ব্যবহারই থাকিতে পারে না। শ্রুতিতে, যে অজর, অমর, অশোক ও অদুঃখ আত্মা জ্ঞাতব্য বলিয়া উপদিষ্ট হইয়াছেন, সেই জ্ঞাতব্য আত্মা বিজ্ঞাত হইবার পূর্ব্ব পর্য্যন্তই অজ্ঞানপ্রযুক্ত তাদৃশ আত্মার প্রমাতৃত্ব

(৫৫) পুত্র কলত্রাদির দুঃখে দুঃখিত হইয়া আমি বড় দুঃখিত, এইরূপ অহংপ্রত্যয়কে গৌণাত্মা বলে, এবং আমি মানুষ, আমি কর্ত্তা, ইত্যাদিবিধ অহংভাবকে মিথ্যাত্মা বলে। এই দ্বিবিধ আত্মাই সর্ব্বপ্রকার ব্যবহারের কারণ।

দেহাত্মপ্রত্যয়ো যদ্বৎ প্রমাণত্বেন কল্পিতঃ।
লৌকিকং তদ্বদেবেদং প্রমাণং ত্বাত্মনিশ্চয়াৎ” ইতি ॥ ১।১।৪॥

[ ইতি চতুঃসূত্রী সমাপ্তা ]

---

"দেহাত্মপ্রত্যয়ো যদ্বৎ প্রমাণত্বেন কল্পিতঃ।
লৌকিকং তদ্বদেবেদং প্রমাণন্তু”—
অস্যাবধিমাহ—
"আত্মনিশ্চয়াৎ ॥”

আ ব্রহ্মস্বরূপসাক্ষাৎকারাদিত্যর্থঃ। এতদুক্তং ভবতি—পারমার্থিক-প্রপঞ্চবাদিভিরপি দেহাদিষ্বাত্মাভিমানো মিথ্যেতি বক্তব্যং, প্রমাণবাধিতত্বাৎ। তস্য চ সমস্তপ্রমাণকারণত্বং ভাবিকলোকযাত্রাবাহিত্বঞ্চাভ্যুপেয়ম্। সেয়মস্মাকমপ্য-দ্বৈতসাক্ষাৎকারে বিধা ভবিষ্যতি। ন চায়মদ্বৈতসাক্ষাৎকারোঽপ্যন্তঃকরণবৃত্তিভেদ একান্ততঃ পরমার্থঃ। যস্ত সাক্ষাৎকারো ভাবিকো নাসৌ কার্য্যঃ, তস্য ব্রহ্মস্বরূপ-ত্বাৎ। অবিদ্যা তু যত্ত্ববিদ্যামুচ্ছিন্দ্যাৎ জনয়েদ্বা, ন তত্র কাচিদনুপপত্তিঃ। তথা চ শ্রুতিঃ—

"বিদ্যাং চাবিদ্যাঞ্চ যস্তদ্বেদোভয়ং সহ।
অবিদ্যয়া মৃত্যুং তীর্ত্বা বিদ্যয়ামৃতমশ্নুতে ॥” ইতি।

তস্মাৎ সর্ব্বমবদাতম্।

এবম্—

"কার্য্যান্বয়ং বিনা সিদ্ধরূপে ব্রহ্মণি মানতা।
পুরুষার্থে স্বয়ং তাবদ্বেদান্তানাং প্রসাধিতা ॥” ইতি ॥ ১। ১। ৪ ॥

[ ইতি চতুঃসূত্রী সমাপ্তা। ]

---

হইয়া (৫৬) থাকে; আর জ্ঞাত হওয়ার পর, সেই প্রমাতাই আবার পাপদোষাদি-রহিত পরমাত্মা হয়। "দেহাত্মজ্ঞান কল্পিত অর্থাৎ ভ্রম হইলেও যেমন জ্ঞানের পূর্ব্বপর্য্যন্ত প্রমাণ বলিয়া গণ্য, লৌকিক ব্যবহারও তেমনি আত্মজ্ঞান না হওয়া পর্য্যন্ত প্রমাণ বলিয়া গ্রাহ্য। তাৎপর্য্য এই যে, অদ্বৈতপ্রবোধ প্রস্ফুটিত না হওয়া পর্য্যন্তই লৌকিক ও বৈদিক প্রমাণ-প্রমেয়াদি ব্যবহার সত্য বলিয়া গণ্য থাকে; পরন্তু আত্মজ্ঞানের পর ঐ সমস্ত "মিথ্যা” বলিয়া নিশ্চয় হইয়া যায়, অর্থাৎ আত্ম-নিশ্চয় দৃঢ় হইলে এ সকলই এককালে লুপ্ত হইয়া যায় ॥ ১। ১। ৪ ॥

[ ইতি চতুর্থ সূত্র সমাপ্ত। ]

---

(৫৭) প্রমাতৃত্ব=কর্তৃত্বাদিব্যবহার। প্রমাতা=কর্তৃত্বাদিব্যবহারের আশ্রয় অর্থাৎ অহং-জ্ঞানাপন্ন জীব।

এবং তাবদ্বেদান্তবাক্যানাং ব্রহ্মাত্মাবগতিপ্রয়োজনানাং ব্রহ্মাত্মনি তাৎপর্য্যেণ সমন্বিতানামন্তরেণাপি কার্য্যানুপ্রবেশং ব্রহ্মণি পর্য্যবসানমুক্তম্। ব্রহ্ম চ সর্ব্বজ্ঞং সর্ব্বশক্তি জগদুৎপত্তি-স্থিতিনাশকারণমিত্যুক্তম্। সাংখ্যাদয়স্তু—পরিনিষ্ঠিতং বস্তু প্রমাণান্তরগম্যমেবেতি মন্যমানাঃ প্রধানাদীনি কারণান্তরাণ্যনু-

---

ব্রহ্মজিজ্ঞাসাং প্রতিজ্ঞায় "জন্মাদ্যস্য যতঃ" ইত্যাদিনা "তত্তু সমন্বয়াৎ" ইত্যন্তেন সূত্রসন্দর্ভেণ সর্ব্বজ্ঞে সর্ব্বশক্তৌ জগদুৎপত্তিস্থিতিবিনাশকারণে প্রামাণ্যং বেদান্তানামুপপাদিতম্। তচ্চ ব্রহ্মণীতি পরমার্থতঃ, ন ত্বন্যাপি ব্রহ্মণ্যেবেতি ব্যুৎপাদিতম্। তদত্র সন্দিহ্যতে—তজ্জগদুপাদানকারণং কিং চেতনমুতাচেতনমিতি। অত্র চ বিপ্রতিপত্তেঃ প্রতিবাদিনাং বিশেষানুপলম্ভে সতি সংশয়ঃ। তত্র চ প্রধানমচেতনং জগদুপাদানকারণমনুমানসিদ্ধমনুবদন্ত্যুপনিষদ ইতি সাংখ্যাঃ। জীবাণুব্যতিরিক্তচেতনেশ্বরনিমিত্তাধিষ্ঠিতাশ্চতুর্ব্বিধাঃ পরমাণবো জগদুপাদানকারণমনুবদন্তীতি কাণাদাঃ। আদিগ্রহণেনাভাবোপাদানত্বাদি গ্রহীতব্যম্। অনির্ব্বচনীয়ানাদ্যবিদ্যাশক্তিমচ্চেতনোপাদানং জগদাগমিকমিতি ব্রহ্মবিদঃ। এতাসাঞ্চ বিপ্রতিপত্তীনামনুমানবাক্যানুমানবাক্যাভাসা বীজম্। তদেবং বিপ্রতিপত্তেঃ সংশয়ে, কিন্তাবৎ প্রাপ্তম্। তত্র—

"জ্ঞানক্রিয়াশক্ত্যভাবাদ্‌ব্রহ্মণোঽপরিণামিনঃ।
ন সর্ব্বশক্তিবিজ্ঞানে, প্রধানে ত্বস্তি সম্ভবঃ॥"

জ্ঞানক্রিয়াশক্তী খলু জ্ঞানক্রিয়াকার্য্যদর্শনোন্নেয়সদ্ভাবে। ন চ জ্ঞানক্রিয়ে চিদাত্মনি স্তঃ; তস্যাপরিণামিত্বাদেকত্বাচ্চ; ত্রিগুণে চ প্রধানে পরিণামিনি সম্ভবতঃ। যদ্যপি চ সাম্যাবস্থায়াং প্রধানে সমুদাচরদ্বৃত্তিনী ক্রিয়াজ্ঞানে ন স্তঃ, তথাপ্যব্যক্তেন শক্ত্যাত্মনা রূপেণ সম্ভবত এব। তথা চ প্রধানমেব সর্ব্বজ্ঞঞ্চ সর্ব্বশক্তি চ, ন তু ব্রহ্ম। স্বরূপচৈতন্যং ত্বস্যাবৃত্তিকমনুপযোগি জীবাত্মনা-

---

[এবং···মিত্যুক্তম্] ব্রহ্মাত্ম-প্রতিপাদনোদ্দেশ্যে প্রবৃত্ত বেদান্তবাক্যসমূহের ব্রহ্মেই যেরূপ তাৎপর্য্য নিশ্চয় হয়, এবং যেরূপে উহারা ক্রিয়াসংশ্রব ব্যতীতও সিদ্ধব্রহ্ম-বোধক হইতে পারে, এপর্য্যন্ত সেইপ্রকার বা সেই প্রণালীমাত্র বলা হইয়াছে, এবং ব্রহ্ম সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তি, এবং তিনিই যে জগতের উৎপত্তি, স্থিতি ও লয়ের কারণ, এ কথাও বলা হইয়াছে। [সাংখ্যা···যোজয়ন্তি] কিন্তু সাংখ্যাদি দর্শন সিদ্ধবস্তুকে (যাহা জন্মে না, চিরকালই আছে, তাহা) প্রমাণান্তরগম্য (৫৭) বিবেচনা করিয়া, প্রকৃতি প্রভৃতিকেই জগৎকারণ বলিয়া অনুমান করেন, এবং জগৎকারণ-বোধক

---

(৫৭) যাহা স্বতঃসিদ্ধ আছে, তাহা হয় প্রত্যক্ষগম্য, না হয় অনুমানগম্য। শাস্ত্র তাহা বলিবে কেন? বলিবার আবশ্যক কি? এইরূপ বিবেচনা করিয়া।

মিমানাস্তৎপরতয়ৈব বেদান্তবাক্যানি যোজয়ন্তি। সর্ব্বেষ্বেব তু বেদান্তবাক্যেষু সৃষ্টিবিষয়েম্বনুমানেনৈব কার্য্যেণ কারণং লিলক্ষয়িষিতম্ ; প্রধানপুরুষসংযোগা নিত্যানুমেয়া ইতি সাঙ্খ্যা মন্যন্তে। কাণাদাস্তু—এতেভ্য এব বাক্যেভ্য ঈশ্বরং নিমিত্তকারণমনুমিমতে, অনূংশ্চ সমবায়িকারণম্। এবমন্যেঽপি তার্কিকা বাক্যাভাস-যুক্ত্যা-

---

মিবাস্মাকম্। ন চ স্বরূপচৈতন্যে কর্তৃত্বম্, অকার্য্যত্বাত্তস্য ; কার্য্যত্বে বা ন সর্ব্বদা সর্ব্বজ্ঞতা। ভোগাপবর্গলক্ষণপুরুষার্থদ্বয়প্রযুক্তানাদিপ্রধানপুরুষসংযোগনিমিত্তস্তু মহদহঙ্কারাদিক্রমেণাচেতনস্যাপি চেতনানধিষ্ঠিতস্য প্রধানস্য পরিণামঃ সর্গঃ। দৃষ্টশ্চাচেতনং চেতনানধিষ্ঠিতং পুরুষার্থে প্রবর্ত্তমানম্, যথা বৎসবিবৃদ্ধ্যর্থমচেতনং ক্ষীরং প্রবর্ত্ততে। 'তদৈক্ষত বহু স্যাং প্রজায়েয়' ইত্যাদ্যাশ্চ শ্রুতয়োঽচেতনেঽপি চেতনবদুপচারাৎ স্বকার্য্যোন্মুখত্বমাদর্শয়ন্তি, যথা কূলং পিপতিষতীতি।

'যৎপ্রায়ে শ্রূয়তে যচ্চ তত্তাদৃগবগম্যতে।
ভাক্তপ্রায়ে শ্রুতমিদমতো ভাক্তং প্রতীয়তে॥"

অপি চাহুর্বৃদ্ধাঃ—'যথা অগ্র্যপ্রায়ে লিখিতং দৃষ্ট্বা বদন্তি 'ভবেদয়মগ্র্যঃ' ইতি, তথেদমপি 'তা আপ ঐক্ষত' 'তত্তেজ ঐক্ষত' ইত্যাদ্যুপচারপ্রায়ে শ্রুতম্। তদৈক্ষতেত্যৌপচারিকমেব বিজ্ঞেয়ম্। "অনেন জীবেনাত্মনানুপ্রবিশ্য নাম-

---

বেদান্তবাক্যসমূহকেও আপন আপন পক্ষের অনুকূলে যোজনা ( ব্যাখ্যা ) করেন। ( ৫৮ ) [ সর্ব্বে···মন্যন্তে ] তাঁহারা বলেন, সৃষ্টিবিষয়ক যত বেদান্তবাক্য আছে, সমস্তই কার্য্যলিঙ্গক কারণানুমানের সূচক। (৫৯) বিশেষতঃ সংখ্যাবাদীরা মনে করেন, প্রকৃতি-পুরুষের সংযোগ নিত্যানুমেয়। (৬০) [কাণাদা···ইহোত্তিষ্ঠন্তে ] আবার কণাদশিষ্যেরা সেই সেই বাক্য অবলম্বন করিয়া ঈশ্বরনামক নিমিত্তকারণের ও পরমাণু-নামক উপাদান কারণের অনুমান করিয়া থাকেন। এইরূপ,

---

(৫৮) জন্মবান্ সাবয়ব বস্তুমাত্রই জড়প্রকৃতিক অর্থাৎ প্রকৃতি অথবা পরমাণু এ বিশ্বের উপাদান। ঘট সাবয়ব ও জন্য, তাহার উপাদান যেমন জড়রূপিণী মৃত্তিকা, সেইরূপ।

(৫৯) "তেজসা সোম্য, শুঙ্গেন সন্মূলমন্বিচ্ছ" ইত্যাদি শ্রুতি, শুঙ্গেন অর্থাৎ কার্য্যরূপ হেতুর দ্বারা, সতের অর্থাৎ মূলকারণের অনুমান করিতে বলিয়াছেন।

(৬০) জড় ভিন্ন কেবল চেতনকে কাহারও উপাদান হইতে দেখা যায় না। জড়ই উপাদানকারণ হয়, চেতন তাহার নিমিত্ত কারণ হয় মাত্র। যাহা জন্মে, তাহা উপাদানেই জন্মে এবং উপাদানমাত্রই জড়। কেবল জড় কিন্তু জন্মে না, প্রত্যেক জন্মবান্ জড়ে চৈতন্যসম্বন্ধ থাকিতে দেখা যায়। চেতনসম্বন্ধ ব্যতীত কেবল জড় কোনও কিছু উৎপাদন করে না, বা করিতে পারে না। অতএব, চিজ্জড়াত্মক বিশ্বের চেতন-সংযুক্ত জড় হইতেই জন্ম হইয়াছে। তন্মধ্যে জড়াংশই উপাদান এবং চেতনাংশ তাহার নিমিত্ত। অপিচ যাহা জড়, তাহাই প্রকৃতি, আর যাহা চেতন, তাহা পুরুষ বা আত্মা। প্রকৃতি-পুরুষের তাদৃশ সংযোগ বা সম্বন্ধ 'সামান্যতোদৃষ্ট' নামক অনুমানের দ্বারা সিদ্ধ হয়, অপলাপ করা যায় না।

ভাসাবষ্টম্ভাঃ পূর্ব্বপক্ষবাদিন ইহোত্তিষ্ঠন্তে। তত্র পদবাক্য-প্রমাণজ্ঞেনাচার্য্যেণ বেদান্তবাক্যানাং ব্রহ্মাবগতিপরত্বপ্রদর্শনায় বাক্যাভাস-যুক্ত্যাভাসবিপ্রতিপত্তয়ঃ পূর্ব্বপক্ষীকৃত্য নিরাক্রিয়ন্তে।

তত্র সাংখ্যাঃ প্রধানং ত্রিগুণমচেতনং জগতঃ কারণমিতি মন্যমানা আহুঃ—যানি বেদান্তবাক্যানি সর্ব্বজ্ঞস্য সর্ব্বশক্তের্ব্রহ্মণো জগৎকারণত্বং প্রদর্শয়ন্তীত্যবোচঃ, তানি প্রধানকারণ-পক্ষেঽপি যোজয়িতুং শক্যন্তে। সর্ব্বশক্তিত্বং তাবৎ প্রধানস্যাপি স্ববিকারবিষয়মুপপদ্যতে, এবং সর্ব্বজ্ঞত্বমপ্যুপপদ্যতে। কথম্?

রূপে ব্যাকরণবাণি" ইতি চ প্রধানস্য জীবাত্মত্বং জীবার্থকারিতয়াহ। যথা হি ভদ্রসেনো রাজার্থকারী রাজা ভদ্রসেনো মমাস্মেত্যুপচর্য্যতে, এবং তত্ত্বমসীত্যাদ্যাঃ শ্রুতয়ো ভাক্তাঃ সম্পত্ত্যথা বা দ্রষ্টব্যাঃ। স্বমপীতো ভবতীতি চ নিরুক্তং জীবস্য প্রধানে স্বকীয়েঽপ্যয়ং সুষুপ্তাবস্থায়াং ব্রূতে। প্রধানাংশতমঃসমুদ্রকে হি জীবো-নিদ্রাণস্তমসীব মগ্নো ভবতি। যথাহুঃ—'অভাবপ্রত্যয়ালম্বনা বৃত্তির্নিদ্রা' ইতি। বৃত্তীনামন্যাসাং প্রমাণাদীনামভাবঃ, তস্য প্রত্যয়ঃ কারণং তমঃ, তদাবলম্বনা নিদ্রা জীবস্য বৃত্তিরিত্যর্থঃ। তথা সর্ব্বজ্ঞং প্রস্তুত্য শ্বেতাশ্বতরমন্ত্রোঽপি 'স কারণং করণাধিপাধিপঃ' ইতি প্রধানাভিপ্রায়ঃ। প্রধানস্যৈব সর্ব্বজ্ঞত্বং প্রতিপাদিতমধস্তাৎ। তস্মাদচেতনং প্রধানং জগদুপাদানমনুবদন্তি শ্রুতয় ইতি পূর্ব্বঃ পক্ষঃ। এবং কাণাদাদিমতেঽপি কথঞ্চিদযোজনীয়াঃ শ্রুতয়ঃ। অক্ষরার্থস্তু "প্রধানপক্ষেঽপি"

অন্যান্য তার্কিকেরাও বাক্যাভাস ও যুক্ত্যাভাস আশ্রয় করিয়া বেদান্তবাদের প্রতি পূর্ব্বপক্ষকারী বা আপত্তিকারী হইয়া থাকেন। [তত্র...ক্রিয়ন্তে] সৃষ্টি-বিষয়ে বাদিগণের বিবাদ দেখিয়া পদ-বাক্য-প্রমাণবিৎ আচার্য্য (বেদব্যাস) বেদান্তবাক্য-নিবহের ব্রহ্মজ্ঞান-পরতা প্রদর্শনের জন্য প্রত্যেক বাদীর অভিমত বাক্যাভাস, যুক্ত্যাভাস ও সিদ্ধান্তসমূহকে পূর্ব্বপক্ষরূপে উল্লেখ করিয়া, সে সকল অসৎ সিদ্ধান্ত নিরাকৃত করিয়াছেন। [তত্র ··আহুঃ] তন্মধ্যে সাংখ্যবিৎ পণ্ডিতগণ ত্রিগুণাত্মক অচেতন প্রধানকে (প্রকৃতিকে) জগৎকারণরূপে স্থির করিয়া বলেন,—[যানি···শক্যন্তে] তোমরা (বেদান্তীরা) যে সকল বেদান্তবাক্য লইয়া সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তি ব্রহ্মকে জগৎকারণ বলিয়াছ, সে সকল বাক্য আমরা প্রকৃতি-কারণত্বপক্ষেও যোজনা করিতে পারি। [সর্ব্ব···উপপদ্যতে] সর্ব্ব-শক্তিত্বরূপ ধর্ম্ম প্রকৃতিতেও আছে। সর্ব্বশক্তিত্ব কি? না, সর্ব্বজনন-সামর্থ্য। সর্ব্ব-শক্তি বা সর্ব্বজনন-সামর্থ্য প্রাকৃতিক বিকার-সাপেক্ষ; সুতরাং তাহা প্রকৃতিতেই সঙ্গত হয়। অপিচ, সর্ব্বজ্ঞত্বও ঐরূপে প্রকৃতিকারণপক্ষে সঙ্গত হয়। [কথম্]

যৎ ত্বং জ্ঞানং মন্যসে, সঃ সত্ত্বধর্ম্মঃ, "সত্ত্বাৎ সঞ্জায়তে জ্ঞানম্" ইতি স্মৃতেঃ। তেন চ সত্ত্বধর্ম্মেণ জ্ঞানেন কার্য্যকারণবন্তঃ পুরুষাঃ সর্ব্বজ্ঞা যোগিনঃ প্রসিদ্ধাঃ। সত্ত্বস্য হি নিরতিশয়োৎকর্ষে সর্ব্বজ্ঞত্বং প্রসিদ্ধম্। ন চ কেবলস্যাকার্য্যকরণস্য পুরুষস্যোপলব্ধি-মাত্রস্য সর্ব্বজ্ঞত্বং কিঞ্চিজ্জ্ঞত্বং বা কল্পয়িতুং শক্যম্।

ত্রিগুণত্বাত্তু প্রধানস্য সর্ব্বজ্ঞানকারণভূতং সত্ত্বং প্রধানাবস্থায়ামপি বিদ্যত ইতি প্রধানস্যাচেতনস্যৈব স্বতঃ

---

ইতি "প্রধানস্যাপি" ইতি, অপিকারাবেবকারার্থৌ। স্যাদেতৎ। সত্ত্বসম্পত্ত্যা চেদস্য সর্ব্বজ্ঞতা, অথ তমঃসম্পত্ত্যা অসর্ব্বজ্ঞতৈব অস্য কস্মান্ন ভবতীত্যত আহ—"তেন চ সত্ত্বধর্ম্মেণ জ্ঞানেন" ইতি। সত্ত্বং হি প্রকাশশীলং নিরতিশয়োৎকর্ষং সর্ব্বজ্ঞতাবীজম্। যথাহুঃ।—'নিরতিশয়ং সর্ব্বজ্ঞতাবীজং' ইতি। যৎ খলু সাতিশয়ং, তৎ কচি-ন্নিরতিশয়ং দৃষ্টং, যথা বকুলামলকবিল্বেষু সাতিশয়ং মহত্ত্বং ব্যোম্নি পরমমহতি নিরতিশয়ম্। এবং জ্ঞানমপ্যেকদ্বিবহুবিষয়তয়া সাতিশয়মিত্যনেনাপি কচিন্নি-রতিশয়েন ভবিতব্যম্। ইদমেব চাস্য নিরতিশয়ত্বং, যদ্বিদিতসমস্তবেদিতব্যত্বম্। তদিদং সর্ব্বজ্ঞত্বং সত্ত্বস্য নিরতিশয়োৎকর্ষত্বে সম্ভবতি। এতদুক্তং ভবতি—যদ্যপি রজস্তমসী অপি স্তঃ, তথাপি পুরুষার্থপ্রযুক্তগুণবৈষম্যাতিশয়াৎ সত্ত্বস্য নিরতি-শয়োৎকর্ষে সার্ব্বজ্ঞ্যং কার্য্যমুৎপদ্যত ইতি। প্রধানাবস্থায়ামপি তন্মাত্রং বিবক্ষিত্বা অবিবক্ষিত্বা চ তমঃকার্য্যং প্রধানং সর্ব্বজ্ঞমুপচর্য্যত ইতি।

অপিভ্যামবধারণস্য ব্যবচ্ছেদ্যমাহ—"ন কেবলস্য" ইতি। ন কিঞ্চিদেকং কার্য্যং জনয়েৎ, অপি তু বহূনি। চিদাত্মা চৈকঃ, প্রধানন্তু ত্রিগুণমিতি তত এব কার্য্যমুৎপত্তুমর্হতি, ন চিদাত্মন ইত্যর্থঃ। তত্রাপি চ যোগ্যতামাত্রেণৈব চিদাত্মনঃ

---

কি প্রকারে? বলিতেছি,—[ যৎ ত্বং⋯বর্ত্ততে ] তোমরা যাহাকে জ্ঞান বল, অস্মন্মতে তাহা সত্ত্বধর্ম্ম—সত্ত্বেরই অবস্থাপ্রভেদ। স্মৃতি এ কথার পোষকতা করিয়া বলিয়াছেন, "সত্ত্বগুণ হইতেই জ্ঞানের জন্ম হয়।" সেই সত্ত্বধর্ম্ম-জ্ঞানের দ্বারাই দেহধারী যোগিপুরুষেরাও সর্ব্বজ্ঞ হন, ইহা সর্ব্বলোক-প্রসিদ্ধ। সত্ত্বাংশের অত্যুৎকর্ষ হইলেই তদ্দ্বারা সর্ব্বজ্ঞতা অর্থাৎ সর্ব্বজ্ঞান-সামর্থ্য জন্মে, ইহা প্রসিদ্ধ কথা; কিন্তু নিরিন্দ্রিয়, অশরীর ও কেবলমাত্র জ্ঞানস্বরূপ চেতন পুরুষের সর্ব্বজ্ঞতা বা অল্পজ্ঞতা কিছুই কল্পনা করিতে পারা যায় না।

প্রকৃতি ত্রিগুণাত্মিকা; সুতরাং প্রকৃতি অবস্থাতেও ( কারণাবস্থায় বা সৃষ্টির পূর্ব্বাবস্থাতেও ) প্রকৃতির তাদৃশ সত্ত্বগুণ থাকে; তাহা দেখিয়া বেদান্ত শাস্ত্র সেই অচেতন বা জড়স্বভাব প্রধানকেই উপচারক্রমে সর্ব্বজ্ঞ বলিয়া উল্লেখ

সর্ব্বজ্ঞত্বমুপচর্য্যতে বেদান্তবাক্যেষু। অবশ্যঞ্চ ত্বয়াপি সর্ব্বজ্ঞং ব্রহ্মাভ্যুপগচ্ছতা সর্ব্বজ্ঞানশক্তিমত্ত্বেনৈব সর্ব্বজ্ঞত্বমভ্যুপগন্তব্যম্; ন হি সর্ব্ববিষয়ং জ্ঞানং কুর্ব্বদেব ব্রহ্ম বর্ত্ততে। তথা হি,—জ্ঞানস্য নিত্যত্বে জ্ঞানক্রিয়াং প্রতি স্বাতন্ত্র্যং ব্রহ্মণো হীয়েত। অথানিত্যং তদিতি জ্ঞানক্রিয়ায়া উপরমে উপরমেতাপি ব্রহ্ম; তদা সর্ব্বজ্ঞানশক্তিমত্ত্বেনৈব সর্ব্বজ্ঞত্বমাপততি। অপি চ, প্রাগুৎপত্তেঃ সর্ব্বকারকশূন্যং ব্রহ্ম ইষ্যতে ত্বয়া। ন চ জ্ঞানসাধনানাং শরীরেন্দ্রিয়াদীনামভাবে জ্ঞানোৎপত্তিঃ কস্যচিদুপপন্না। অপি চ, প্রধানস্যানেকাত্মকস্য পরিণামসম্ভবাৎ কারণত্বোপপত্তি-

সর্ব্বজ্ঞতাভ্যুপগমো ন কার্য্যযোগাদিত্যাহ।—"ত্বয়াপি" ইতি। ন কেবলস্যাকার্য্যকারণস্যেত্যেতৎ সিংহাবলোকিতেন প্রপঞ্চয়তি।—"প্রাগুৎপত্তেঃ"। "অপি চ

করিয়াছেন। তুমিও যে ব্রহ্মকে সর্ব্বজ্ঞ বলিয়া অঙ্গীকার করিয়া থাক, অবশ্য তাহা তুমি সর্ব্বজ্ঞান ও সর্ব্বশক্তির যোগ বা সম্বন্ধ লইয়াই করিয়া থাক। কেন-না, ব্রহ্ম যে, সর্ব্বদাই সকল বিষয়ে জ্ঞান লইয়া বিরাজ করিতেছেন, এরূপ নহে। কাজেই তোমাকেও স্বীকার করিতে হইবে যে, সার্ব্বজ্ঞ্যশক্তি থাকাতেই ব্রহ্ম সর্ব্বজ্ঞ। (৬১) [ তথাহি…পততি ] পক্ষান্তরে, জ্ঞান যদি নিত্য হয়, তাহা হইলে জ্ঞানক্রিয়ার প্রতি ব্রহ্মের স্বাতন্ত্র্য বা প্রাধান্য ( কর্ত্তৃত্ব ) থাকিতে পারে না; আর জ্ঞান যদি অনিত্য হয়, তাহা হইলে অবশ্যই তাহার বিশ্রান্তি বা বিনাশ আছে; সুতরাং জ্ঞানক্রিয়ার উপরম-কালে ব্রহ্মেরও উপরম হওয়া স্বীকার করিতে হইবে। অতএব, ফল-লব্ধ কল্পনা দ্বারা ইহাই স্থির হইতেছে যে, সর্ব্বজ্ঞানশক্তিমত্বই ব্রহ্মের সর্ব্বজ্ঞত্ব। ( শক্তি স্বীকার করিলে প্রলয়কালেও তাহার সর্ব্বজ্ঞতা অক্ষুণ্ণ থাকিতে পারে )। [ অপি চ…ব্রহ্মণঃ ] আরও এক কথা, তোমরা ( বেদান্তীরা ) সৃষ্টির পূর্ব্বে কারকশূন্য বা সহায়শূন্য অথণ্ডৈকরস ব্রহ্ম থাকা স্বীকার কর। কিন্তু, জ্ঞান-জন্মের প্রতি যেরূপ কারণ বা উপকরণ থাকা আবশ্যক, তাহার প্রতি লক্ষ্য কর না। অতএব, জ্ঞান-সাধন শরীর, ইন্দ্রিয়, অথবা অন্য কিছু না থাকায়, তৎকালে জ্ঞানোৎপত্তি হওয়া উপপন্ন হয় না। এ দোষ প্রকৃতিকারণবাদীর মতে স্থান প্রাপ্ত হয় না। কেন-না, প্রকৃতি

(৬১) অর্থাৎ ঘট না থাকিলেও যেমন মৃত্তিকায় ঘটশক্তি থাকা স্বীকৃত হয়, এবং তদনুসারে মৃত্তিকাকেও ঘট বলা অসঙ্গত হয় না, সেইরূপ, সর্ব্বদা বা সকল সময়ে সকল জ্ঞান একত্রিত না হইলেও বা না থাকিলেও সে সকল জ্ঞানের শক্তি তাহাতে আছে—সর্ব্বদাই সে শক্তি আছে—সুতরাং তদনুসারে তিনি সর্ব্বজ্ঞ।

মৃদাদিবৎ, নাসংহতস্যৈকাত্মকস্য ব্রহ্মণঃ,—ইত্যেবং প্রাপ্তে ইদং সূত্রমারভ্যতে,—

ঈক্ষতের্নাশব্দম্॥১।১।৫॥*

ন সাংখ্যপরিকল্পিতমচেতনং প্রধানং জগতঃ কারণং শক্যং

---

প্রধানস্য" ইতি। চত্বর্থঃ। এবং প্রাপ্ত উচ্যতে—[ঈক্ষতের্নাশব্দম্॥ ইতি]

নামরূপপ্রপঞ্চলক্ষণকার্য্যদর্শনাদেতৎ কারণমাত্রবদিতি সামান্যকল্পনায়ামস্তি প্রমাণং, ন তু তদচেতনং চেতনমিতি বা বিশেষকল্পনায়ামস্ত্যনুমানমিত্যুপরিষ্টাৎ প্রবেদয়িষ্যতে। তস্মাৎ নামরূপপ্রপঞ্চকারণভেদপ্রমায়ামাম্নায় এব ভগবাননুপাসনীয়ঃ। তদেবমাম্নায়ৈকসমধিগমনীয়ে জগৎকারণে—

"পৌর্ব্বাপর্য্যপরামর্শাদ্‌যদাম্নায়োঽঞ্জসা বদেৎ।
জগদ্বীজং তদেবেষ্টং, চেতনে চ স আঞ্জসঃ॥"

তেষু তেষু খল্বাম্নায়প্রদেশেষু "তদৈক্ষত" ইত্যেবঞ্জাতীয়কৈর্ব্বাক্যৈরীক্ষিতুঃ কারণাজ্জগজ্জন্মাখ্যায়ত ইতি। ন চ প্রধান-পরমাণ্বাদেরচেতনস্যেক্ষিতৃত্বমাঞ্জসম্। সত্ত্বাংশেনেক্ষিতৃ প্রধানম্, তস্য প্রকাশকত্বাদিতি চেৎ; ন, তস্য জাড্যেন তত্ত্বানুপপত্তেঃ। কস্তর্হি রজস্তমোভ্যাং সত্ত্বস্য বিশেষঃ? স্বচ্ছতা। স্বচ্ছং হি সত্ত্বম্; অস্বচ্ছে চ রজস্তমসী। স্বচ্ছস্য চ চৈতন্যবিম্বোদ্‌গ্রাহিতয়া প্রকাশত্বব্যপদেশঃ; নেতরয়োঃ, অস্বচ্ছতয়া তদ্‌গ্রাহিত্বাভাবাৎ। পার্থিবত্বে তুল্য ইব মণের্ব্বিম্বোদ্‌গ্রাহিতা, ন লোষ্ট্রাদীনাম্। ব্রহ্মণস্ত্বীক্ষিতৃত্বমাঞ্জসম্; তস্যাম্নায়তো নিত্যজ্ঞান-

---

নিজেই ত্রিগুণাত্মিকা, এবং পরিণামস্বভাবা; সুতরাং তাহার সঙ্গেই জ্ঞানোৎপত্তির উপকরণ বিদ্যমান আছে; এইজন্য মৃত্তিকাদির ন্যায় প্রকৃতিরই জগৎকারণতা সঙ্গত হয়, কিন্তু অসহায় অসংহত অখণ্ডৈকরস ব্রহ্মের জগৎকারণতা উপপন্ন হয় না। [ইত্যেবং…ভ্যতে] এইরূপ পূর্ব্বপক্ষ বা আপত্তি উপস্থিত হওয়ায় তন্নিরাকরণার্থ এই সূত্র অভিহিত হইতেছে।

[ন…কথম্] সাংখ্যকল্পিত জড়রূপা প্রকৃতি বেদান্তশাস্ত্রে জগৎকারণরূপে স্থান পাইতে পারে না, অর্থাৎ বেদান্তশাস্ত্রে অচেতন প্রকৃতির জগৎকর্তৃত্ব

---

* সাংখ্যপরিকল্পিতমচেতনং প্রধানং ন জগৎকারণমিত্যর্থঃ। যতস্তৎ অশব্দং শব্দাপ্রতিপাদ্যম্; অশব্দত্বাদিতি যাবৎ। অশব্দত্বে হেতুঃ—ঈক্ষতেঃ ইতি। যৎ জগৎকারণং, তৎ ঈক্ষিতৃ। ঈক্ষণপূর্ব্বকস্রষ্টৃত্বাৎ, অচেতনস্যেক্ষণাসম্ভবাৎ অচেতনং প্রধানং ন জগৎকারণমিতি সমুদিতার্থঃ।—অর্থাৎ সাংখ্যকল্পিত প্রধান জগৎকারণ নহে। কেন-না, শ্রুতি অচেতনের জগৎকর্তৃত্ব বলেন নাই। তৎপ্রতি হেতু এই যে, শ্রুতিতে ঈক্ষণপূর্ব্বক অর্থাৎ আলোচনাপূর্ব্বক সৃষ্টিকর্তৃত্ব অভিহিত হইয়াছে। প্রধান জড়, তাহাতে ঈক্ষণ নাই; সুতরাং তাহার সৃষ্টিকর্তৃত্বও নাই।

বেদান্তেষ্বাশ্রয়িতুম্ ; অশব্দং হি তৎ। কথমশব্দং ? ঈক্ষতেঃ—ঈক্ষিতৃত্বশ্রবণাৎ কারণস্য। কথম্ ? এবং হি শ্রূয়তে—"সদেব

---

স্বভাবত্বনিশ্চয়াৎ। নন্থ অতএবাস্য নেক্ষিতৃত্বম্, নিত্যস্য জ্ঞানস্বভাবভূতস্যেক্ষণস্যাক্রিয়াত্বেন ব্রহ্মণস্তৎপ্রতি নিমিত্তভাবাভাবাৎ। অক্রিয়ানিমিত্তস্য চ কারকত্বনিবৃত্তৌ তদ্ব্যাপ্তস্য তদ্বিশেষস্য কর্ত্তৃত্বস্য নিবৃত্তেঃ। সত্যং ব্রহ্মস্বভাবশ্চৈতন্যং নিত্যতয়া ন ক্রিয়া, তস্য ত্বনবচ্ছিন্নস্য তত্তদ্বিষয়োপধানভেদাবচ্ছেদেন কল্পিতভেদস্যানিত্যত্বং কার্য্যত্বং চোপপদ্যতে। তথাচ, এবংলক্ষণে ঈক্ষণে সর্ব্ববিষয়ে ব্রহ্মণঃ স্বাতন্ত্র্যলক্ষণং কর্ত্তৃত্বমুপপন্নম্। যদ্যপি চ কূটস্থনিত্যস্যাপরিণামিন ঔদাসীন্যমস্য বাস্তবং, তথাপি অনাদ্যনির্ব্বচনীয়াবিদ্যাবচ্ছিন্নস্য ব্যাপারবত্ত্বমবভাসত ইতি কর্ত্তৃত্বোপপত্তিঃ। পরৈরপি চ চিচ্ছক্তেঃ কূটস্থনিত্যায়া বৃত্তীঃ প্রতি কর্ত্তৃত্বমীদৃশমেবাভ্যুপেয়ম্ ; চৈতন্যসামানাধিকরণ্যেন জ্ঞাতৃত্বোপলব্ধেঃ। ন হি প্রাধানিকান্যন্তর্ব্বহিষ্করণানি ত্রয়োদশ সত্ত্বপ্রধানান্যপি স্বয়মেবাচেতনানি তদ্বৃত্তয়শ্চ স্বং বা পরং বা বেদিতুমুৎসহন্তে। নো খল্বন্ধাঃ সহস্রমপি পান্থাঃ পন্থানং বিদন্তি ; চক্ষুষ্মতা চৈকেন চেদ্ বেদ্যতে, স এব তর্হি মার্গদর্শী স্বতন্ত্রঃ কর্ত্তা নেতা তেষাম্ ; এবং বুদ্ধিসত্ত্বস্য স্বয়মচেতনস্য চিতিবিম্বসংক্রান্ত্যা চেদাপন্নং চৈতন্যস্য জ্ঞাতৃত্বম্, চিতিরেব জ্ঞাত্রী স্বতন্ত্রা, নান্তর্ব্বহিষ্করণান্যন্ধসহস্রপ্রতিমান্যস্বতন্ত্রাণি। ন চাস্যাশ্চিতেঃ কূটস্থনিত্যায়া অস্তি ব্যাপারযোগঃ। ন চ তদযোগেঽপি অজ্ঞাতৃত্বম্, ব্যাপারবতামপি জড়ানামজ্ঞত্বাৎ। তস্মাদন্তঃকরণবর্ত্তিনং ব্যাপারমারোপ্য চিতিশক্তৌ কর্ত্তৃত্বাভিমানঃ, অন্তঃকরণে বা চৈতন্যমারোপ্য তস্য জ্ঞাতৃত্বাভিমানঃ। সর্ব্বথা ভবন্মতেঽপি নেদং স্বাভাবিকং ক্বচিদপি জ্ঞাতৃত্বম্, অপি তু সাংব্যবহারিকমেবেতি পরমার্থঃ। নিত্যস্যাত্মনো জ্ঞানং পরিণাম ইতি চ ভেদাভেদপক্ষমপাকুর্ব্বদ্ভিরপাস্তম্। কূটস্থস্য নিত্যস্যাত্মনোঽব্যাপারবত এব ভিন্নং জ্ঞানং ধর্ম্ম ইতি চোপরিষ্টাদপাকরিষ্যতে। তস্মাদ্বস্তুতোঽনবচ্ছিন্নচৈতন্যং তত্ত্বান্যত্বানির্ব্বচনীয়াব্যাকৃতব্যাচিকীর্ষিতনামরূপবিষয়াবচ্ছিন্নং সজ্জ্ঞানং কার্য্যম্, তস্য কর্ত্তা ঈশ্বরো জ্ঞাতা সর্ব্বজ্ঞঃ সর্ব্বশক্তিরিতি সিদ্ধম্। তথা চ শ্রুতিঃ—

"তপসা চীয়তে ব্রহ্ম ততোঽন্নমভিজায়তে।
অন্নাৎ প্রাণো মনঃ সত্যং লোকাঃ কর্ম্মসু চামৃতম্॥
যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিদ্ যস্য জ্ঞানময়ং তপঃ।
তস্মাদেতদ্ ব্রহ্ম নাম রূপমন্নঞ্চ জায়তে॥" ইতি।

---

প্রতিপন্ন হয় না। অথবা সৃষ্টিবিষয়ক বেদান্তবাক্যের "অচেতন প্রধান জগৎ—কারণ" এরূপ অর্থও হয় না, অর্থাৎ প্রকৃতি বা প্রধান তদ্বাক্যস্থ পদের বাচ্য বা বোধ্য নহে। কেন-না, যে জগৎকারণ, সে ঈক্ষিতা, এইরূপ শুনা যায়। যেহেতু ঈক্ষিতৃত্ব শুনা যায়, সেই হেতু প্রধান অশব্দ অর্থাৎ শ্রৌত শব্দের অপ্রতিপাদ্য। যিনি জগৎকারণ, তিনি ইহা ঈক্ষণপূর্ব্বক—আলোচনাপূর্ব্বক সৃষ্টি করিয়াছেন। কি প্রকার ঈক্ষণ ? বলিতেছি। [এবং⋯অসৃজত] শ্রুতি "হে সোম্য শ্বেত-

সোম্যেদমগ্র আসীদেকমেবাদ্বিতীয়ম্” ইত্যুপক্রম্য, “তদৈক্ষত বহু স্যাং প্রজায়েয়েতি,” “তৎ তেজোঽসৃজত” ইতি।

---

তপসা জ্ঞানেন অব্যাকৃতনামরূপবিষয়েণ চীয়তে তদ্ব্যাচিকীর্ষাবদ্ভবতি। যথা কুবিন্দাদিরব্যাকৃতং পটাদি বুদ্ধাবালিখ্য চিকীর্ষতি। একধর্ম্মবান্ দ্বিতীয়ধর্ম্মোপজননেন উপচিত উচ্যতে। ব্যাচিকীর্ষায়াশ্চোপচয়ে সতি ততো নামরূপমন্নমদনীয়ং সাধারণং সংসারিণাং ব্যাচিকীর্ষিতমভিজায়তে। তস্মাদব্যাকৃতাদ্ব্যাচিকীর্ষিতাদন্নাৎ প্রাণো হিরণ্যগর্ভো ব্রহ্মণো জ্ঞানক্রিয়াশক্ত্যধিষ্ঠানং জগৎ, সূত্রাত্মা সাধারণো জায়তে; যথা অব্যাকৃতাদ্ব্যাচিকীর্ষিতাৎ পটাদবান্তরকার্য্যং দ্বিতন্তুকাদি। তস্মাচ্চ প্রাণান্মন আখ্যং সংকল্পবিকল্পাদিব্যাকরণাত্মকং জায়তে। ততো ব্যাকরণাত্মকান্মনসঃ সত্যশব্দবাচ্যানি আকাশাদীনি জায়ন্তে। তেভ্যশ্চ সত্যাখ্যেভ্যোঽণ্ডক্রমেণ লোকা ভূরাদয়ঃ। তেষু মনুষ্যাদিপ্রাণিনো বর্ণাশ্রমক্রমেণ কর্ম্মাণি ধর্ম্মাধর্ম্মরূপাণি জায়ন্তে। কর্ম্মসু চামৃতং ফলং স্বর্গনরকাদি। তচ্চ স্বনিমিত্তয়োর্ধর্ম্মাধর্ম্ময়োঃ সতোন বিনশ্যতীত্যমৃতং,—যাবদ্ধর্ম্মাধর্ম্মভাবীতি যাবৎ। যঃ সর্ব্বজ্ঞঃ সামান্যতঃ, সর্ব্ববিৎ বিশেষতঃ, যস্য ভগবতো জ্ঞানময়ং তপো ধর্ম্মোঽনায়াসময়ং। তস্মাদ্ব্রহ্মণঃ পূর্ব্বস্মাদেতৎ পরং কার্য্যং ব্রহ্ম। কিঞ্চ, নামরূপমন্নঞ্চ ব্রীহিযবাদি জায়ত ইতি। তস্মাৎ প্রধানস্য সাম্যাবস্থায়ামানীক্ষিতৃত্বাৎ, ক্ষেত্রজ্ঞানাঞ্চ সত্যপি চৈতন্যে সর্গাদৌ বিষয়ানীক্ষণাৎ, মুখ্যসম্ভবে চোপচারস্যান্যায্যত্বাৎ, মুমুক্ষোশ্চাযথার্থোপদেশানুপপত্তেঃ,মুক্তিবিরোধিত্বাৎ, তেজঃপ্রভৃতীনাঞ্চ মুখ্যাসম্ভবেনোপচারাশ্রয়ণস্য যুক্তিসিদ্ধত্বাৎ, সংশয়ে চ তৎপ্রায়পাঠস্য নিশ্চায়কত্বাৎ, ইহ তু মুখ্যস্যৌৎসর্গিকত্বেন নিশ্চয়ে সতি সংশয়াভাবাৎ, অন্যথা কিরাতশতসঙ্কীর্ণদেশনিবাসিনো ব্রাহ্মণায়নস্যাপি কিরাতত্বাপত্তেঃ ব্রহ্মৈবেক্ষিতৃ অনাদ্যনির্ব্বাচ্যাবিদ্যাসচিবং জগদুপাদানং, শুক্তিরিব সমারোপিতস্য রজতস্য, মরীচয় ইব জলস্য, একশ্চন্দ্রমা ইব দ্বিতীয়স্য চন্দ্রমসঃ, ন ত্বচেতনং প্রধানপরমাণ্বাদি। “অশব্দং হি তৎ।” ন চ প্রধানং পরমাণবো বা তদতিরিক্তসর্ব্বজ্ঞেশ্বরাধিষ্ঠিতা জগদুপাদানমিতি সাম্প্রতম্; তেষাং ভেদেন কার্য্যত্বাৎ। কারণাৎ কার্য্যাণাং ভেদাভাবাৎ। কারণজ্ঞানেন সমস্তকার্য্যপরিজ্ঞানস্য মৃদাদিনিদর্শনেনাগমেন প্রসাধিতত্বাৎ। ভেদে চ তদনুপপত্তেঃ। সাক্ষাচ্চ “একমেবাদ্বিতীয়ং”, “নেহ নানাস্তি কিঞ্চন,” “মৃত্যোঃ স মৃত্যুমাপ্নোতি” ইত্যাদিভির্ব্বহুভির্ব্বচোভির্ব্রহ্মাতিরিক্তস্য প্রপঞ্চস্য প্রতিষেধাৎ চেতনোপাদানমেব জগৎ ভুজঙ্গ ইবারোপিতো রজ্জূপাদান ইতি সিদ্ধান্তঃ।

---

কেতো, এই জগৎ পূর্ব্বে এক অদ্বিতীয় সৎ ছিল” এইরূপে কথারম্ভ করিয়া অবশেষে বলিয়াছেন, “সেই এক অদ্বিতীয় সৎ বস্তু ঈক্ষণ অর্থাৎ আলোচনা করিলেন, আমি বহু হইব ও জন্মিব অর্থাৎ বিবিধ নামরূপে ব্যক্ত হইব। অনন্তর সেই সৎ আকাশের সৃষ্টি করিলেন, পরে বায়ু সৃষ্টি করিলেন, তৎপরে তেজ সৃষ্টি করিলেন।”

তত্রেদংশব্দবাচ্যং নামরূপব্যাকৃতং জগৎ প্রাগুৎপত্তেঃ সদাত্মনাবধার্য্য, তস্যৈব প্রকৃতস্য সচ্ছব্দবাচ্যস্যেক্ষণপূর্ব্বকং তেজঃপ্রভৃতেঃ স্রষ্টৃত্বং দর্শয়তি। তথান্যত্র,—"আত্মা বা ইদমেক এবাগ্র আসীৎ, নান্যৎ কিঞ্চন মিষৎ। স ঐক্ষত লোকান্নু সৃজা-ইতি। স ইমান্ লোকানসৃজত" ইতি ঈক্ষাপূর্বিকামেব সৃষ্টি-মাচষ্টে। ক্বচিচ্চ ষোড়শকলং পুরুষং প্রস্তুত্যাহ "স ঈক্ষাং চক্রে, স প্রাণমসৃজত" ইতি।

---

সদুপাদানত্বে হি সিদ্ধে জগতঃ তদুপাদানং চেতনমচেতনং বেতি সংশয্য মীমাংস্যেত। অদ্যাপি তু সদুপাদানত্বমসিদ্ধমিত্যত আহ—"তত্রেদংশব্দবাচ্যম্" ইত্যাদি "দর্শয়তি" ইত্যন্তেন। তথাপীক্ষিতা পারমার্থিকপ্রধানক্ষেত্রজ্ঞাতিরিক্ত ঈশ্বরো ভবিষ্যতি। যথাহুর্হৈরণ্যগর্ভা ইত্যতঃ শ্রুতিঃ পঠিতা—একমেবাদ্বিতীয়মিতি। বহু স্যামিতি চ চেতনং কারণমাত্মন এব বহুভাবমাহ। তেনাপি কারণাচ্চেতনা-দভিন্নং কার্যমবগম্যতে। যদ্যপ্যাকাশাদ্যা ভূতসৃষ্টিঃ তথাপি তেজোঽবন্নানামেব ত্রিবৃৎকরণস্য বিবক্ষিতত্বাৎ তত্র তেজসঃ প্রাথম্যাৎ তেজঃ প্রথমমুক্তম্। এক-মদ্বিতীয়ং জগদুপাদানমিত্যত্র শ্রুত্যন্তরমপি পঠতি—"তথান্যত্র" ইতি। ব্রহ্ম চতুষ্পাদষ্টাশফং ষোড়শকলম্। তদ্‌যথা—প্রাচী প্রতীচী দক্ষিণোদীচীতি চতস্রঃ কলা ব্রহ্মণঃ প্রকাশবান্ নাম প্রথমঃ পাদঃ। তদর্দ্ধং শফঃ। তথা পৃথিব্যন্তরিক্ষং দ্যৌঃ সমুদ্র ইত্যপরাশ্চতস্রঃ কলা দ্বিতীয়ঃ পাদোঽনন্তবান্নাম। তথা অগ্নিঃ সূর্য্য-শ্চন্দ্রমা বিদ্যুদিতি চতস্রঃ কলাঃ, স জ্যোতিষ্মান্নাম তৃতীয়ঃ পাদঃ। প্রাণশ্চক্ষুঃ শ্রোত্রং বাগিতি চতস্রঃ কলাঃ, স চতুর্থ আয়তনবান্নাম ব্রহ্মণঃ পাদঃ। তদেবং ষোড়শকলং ষোড়শাবয়বং ব্রহ্মোপাস্যমিতি।

---

[ তত্র···দর্শয়তি ] বিবেচনা করিয়া দেখুন, শ্রুতি "ইদং-শব্দ-বাচ্য বিবিধ নামরূপবিশিষ্ট ব্যক্ত জগৎকে পূর্ব্বে সৎ-রূপে থাকার কথা বলিয়াছেন, এবং দেখাইয়াছেন, সৎ-ই আলোচনাপূর্ব্বক ইহা সৃষ্টি করিয়াছেন অর্থাৎ তিনিই এতদ্রূপে ব্যক্ত হইয়াছেন। [ তথা···মাচষ্টে ] এইরূপ অন্য শ্রুতিতেও ঈক্ষণপূর্ব্বক সৃষ্টি হওয়া বর্ণিত আছে। যথা—"ইহা অর্থাৎ এই জগৎ, অগ্রে অর্থাৎ উৎপত্তির পূর্ব্বে—এতদ্রূপে ব্যক্ত হইবার পূর্ব্বে, কেবলমাত্র এক আত্মা ছিল। সেই আত্মা ঈক্ষণ করিলেন, আমি লোকসংঘ সৃজন করিব। অনন্তর তিনি এই সকল লোক সৃজন করিলেন।" [ ক্বচিচ্চ···অসৃজত ] কোন শ্রুতি ষোড়শকল (১) পুরুষের প্রস্তাব করিয়া বলিয়াছেন, সেই ষোড়শকল পুরুষ ঈক্ষণ করিলেন, পরে প্রাণ সৃষ্টি করিলেন।

---

(১) ষোড়শকল—ষোল অবয়বযুক্ত। ভামতী-টীকা দেখ, কল্পিত ১৬ অবয়ব বুঝিতে পারিবে।

ঈক্ষতেরিতি চ ধাত্বর্থনির্দ্দেশোঽভিপ্রেতঃ, যজতেরিতিবৎ, ন ধাতুনির্দ্দেশঃ। তেন "যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিদ্ যস্য জ্ঞানময়ং তপঃ। তস্মাদেতদ্ব্রহ্ম নাম রূপমন্নঞ্চ জায়তে", ইত্যেবমাদীন্যপি সর্ব্বজ্ঞেশ্বরকারণপরাণি বাক্যানি উদাহর্ত্তব্যানি।

যত্তূক্তং—সত্ত্বধর্ম্মেণ জ্ঞানেন সর্ব্বজ্ঞং প্রধানং ভবিষ্যতীতি, তন্নোপপদ্যতে। ন হি প্রধানাবস্থায়াং গুণসাম্যাৎ সত্ত্বধর্ম্মো জ্ঞানং সম্ভবতি। ননূক্তং সর্ব্বজ্ঞানশক্তিমত্ত্বেন সর্ব্বজ্ঞং ভবিষ্যতীতি তদপি নোপপদ্যতে। যদি গুণসাম্যে সতি সত্ত্বব্যপাশ্রয়াং

স্যাদেতৎ। ঈক্ষতেরিতি তিপা ধাতুস্বরূপমুচ্যতে, ন চাবিবক্ষিতার্থস্য ধাতুস্বরূপস্য চেতনোপাদানসাধনত্বসম্ভবঃ—ইত্যত আহ—"ঈক্ষতেঃ" ইতি ধাত্বর্থনির্দ্দেশোঽভিমতঃ বিষয়িণা বিষয়লক্ষণাৎ। প্রসিদ্ধা চেয়ং লক্ষণেত্যাহ।—"যজতেরিতিবৎ" ইতি। "যঃ সর্ব্বজ্ঞঃ" সামান্যতঃ "সর্ব্ববিৎ" ইতি বিশেষতঃ।

সাংখ্যীয়ং স্বমতসমাধানমুপন্যস্য দূষয়তি।—"যত্তূক্তং সত্ত্বধর্ম্মেণ" ইতি। পুনঃ সাংখ্যমুপস্থাপয়তি।—"ননূক্তম্" ইতি। দূষয়তি।—"তদপি" ইতি। সমুদাচরদ্বৃত্তি তাবন্ন ভবতি সত্ত্বং, গুণবৈষম্যপ্রসঙ্গেন সাম্যানুপপত্তেঃ। ন চাব্যক্তেন

[ঈক্ষতে⋯হর্ত্তব্যানি] পূর্ব্বমীমাংসায় যেমন যজতি-শব্দ ধাত্বর্থনির্দ্দেশে প্রযুক্ত হইয়াছে, এ কাণ্ডের ঈক্ষতিশব্দও তদ্রূপ, অর্থাৎ ঈক্ষতি-শব্দ এস্থলে ধাত্বর্থবোধক, ধাতুস্বরূপ-বোধক নহে। "যিনি সর্ব্বজ্ঞ ও সর্ব্ববিৎ, (২) যাঁহার তপস্যা জ্ঞানময়, তাঁহা হইতে এই সূত্রাত্মা, নাম, রূপ ও অন্ন জন্মিয়াছে।" এইরূপ এইরূপ সর্ব্বজ্ঞেশ্বর-কারণ-বোধক বাক্যসমূহ প্রদর্শিত অর্থের নিদর্শন।

[যত্তূক্তং⋯মুচ্যেত] বলিয়াছিলে যে, সত্ত্বগুণের ধর্ম্ম জ্ঞান, তাহা লইয়া প্রধানই সর্ব্বজ্ঞ; এ কথা অনুপপন্ন অর্থাৎ অযুক্ত। কেন-না, গুণসাম্যরূপ প্রধানাবস্থায় সদৃশ-পরিণাম ভিন্ন বিসদৃশ পরিণাম না থাকায় জ্ঞান-নামক সত্ত্বধর্ম্ম থাকিবার সম্ভাবনা নাই। (গুণের বৈষম্যাবস্থাব্যতীত সাম্যাবস্থায় কোনও গুণের কোনও ধর্ম্ম থাকে না)। যদি বল, জ্ঞান না থাকে না থাকুক, কিন্তু জ্ঞানশক্তি ত থাকে; শক্তি থাকাতেই প্রধানকে সর্ব্বজ্ঞ বলা যাইতে পারে; এ কথার প্রত্যুত্তরে আমরা বলিব, তাহা বলিতে পার না। বিবেচনা করিয়া দেখ, সাম্যকালেও যদি সত্ত্বাশ্রিত সর্ব্বজ্ঞানশক্তি লইয়া প্রধানকে সর্ব্বজ্ঞ বল,—তাহা হইলে

(২) সর্ব্বজ্ঞ ও সর্ব্ববিৎ তুল্যার্থ; সুতরাং অর্থ করিতে হয় যে, সামান্যতঃ সর্ব্বজ্ঞ এবং বিশেষতঃ সর্ব্ববিৎ।

জ্ঞানশক্তিমাশ্রিত্য সর্ব্বজ্ঞং প্রধানমুচ্যেত, কামং তর্হি রজস্তমো-ব্যপাশ্রয়ামপি জ্ঞানপ্রতিবন্ধকশক্তিমাশ্রিত্য কিঞ্চিজ্জ্ঞমুচ্যেত। অপি চ, 'নাসাক্ষিকা সত্ত্ববৃত্তির্জানাতিনাভিধীয়তে'। ন চাচেতনস্য প্রধানস্য সাক্ষিত্বমস্তি। তস্মাদনুপপন্নং প্রধানস্য সর্ব্বজ্ঞত্বম্। যোগিনান্তু চেতনত্বাৎ সত্ত্বোৎকর্ষনিমিত্তং সর্ব্বজ্ঞত্বমুপপন্নমিত্যনুদাহরণম্।

অথ পুনঃ সাক্ষিনিমিত্তমীক্ষিতৃত্বং প্রধানস্য কল্প্যেত—যথাগ্নিনিমিত্তময়ঃপিণ্ডাদের্দ্দগ্ধৃত্বম্। তথা সতি, যন্নিমিত্তমীক্ষিতৃত্বং প্রধানস্য, তদেব সর্ব্বজ্ঞং মুখ্যং ব্রহ্ম জগতঃ কারণমিতি যুক্তম্।

---

রূপেণ জ্ঞানমুপযুজ্যতে, রজস্তমসোস্তৎপ্রতিবন্ধস্যাপি সূক্ষ্মেণ রূপেণ সদ্ভাবাদিত্যর্থঃ। অপি চ, চৈতন্যপ্রধান-বৃত্তিবচনো জানাতির্ন চাচেতনে বৃত্তিমাত্রে দৃষ্টচরপ্রয়োগ ইত্যাহ।—"অপি চ নাসাক্ষিকা" ইতি। কথং তর্হি যোগিনাং সত্ত্বাংশোৎকর্ষহেতুকং সর্ব্বজ্ঞত্বমিত্যত আহ।—"যোগিনান্তু" ইতি। সত্ত্বাংশোৎকর্ষো হি যোগিনাং চৈতন্যচক্ষুষ্মতামুপকরোতি, নান্ধস্য প্রধানস্যেত্যর্থঃ।

যদি তু কাপিলমতমপহায় হৈরণ্যগর্ভমাস্থীয়েত, তত্রাপ্যাহ—"অথ পুনঃ সাক্ষিনিমিত্তম্" ইতি। তেষামপি হি প্রকৃষ্টসত্ত্বোপাদানং পুরুষবিশেষস্যৈব ক্লেশ-কর্ম্মবিপাকাশয়াপরামৃষ্টস্য সর্ব্বজ্ঞত্বং, ন তু প্রধানস্যাচেতনস্য, তদপি চাদ্বৈতশ্রুতিভি-

---

রজস্তমঃ আশ্রিত জ্ঞানপ্রতিবন্ধক শক্তি লইয়া তাঁহাকে অল্পজ্ঞ বলাও উচিত হইবে। অতএব, উক্ত প্রকারদ্বয়ের কোনও প্রকারে প্রধানের সর্ব্বজ্ঞতা সিদ্ধি করিতে পারিবে না। [ অপিচ…হরণম্ ] আরও এক প্রত্যুত্তর এই যে, যাহা নিরবচ্ছিন্ন সত্ত্ববৃত্তি—তাহা জ্ঞান-শব্দের বাচ্য নহে। সসাক্ষিক সত্ত্ববৃত্তিই অর্থাৎ চৈতন্যপ্রতিবিম্বযুক্ত সত্ত্ববৃত্তিই জ্ঞান-নামে অভিহিত হয়। তোমার প্রধান যখন অচেতন জড়, তখন তাঁহার সাক্ষিত্ব বা দ্রষ্টৃত্ব নাই, ইহা অবশ্য স্বীকার্য্য ; সুতরাং প্রধানের সর্ব্বজ্ঞতা বা সর্ব্বজ্ঞানশক্তিযুক্ততা অনুপপন্ন। যোগীরা যে সত্ত্ববৃত্তির দ্বারা সর্ব্বজ্ঞ হন, তাহা অসম্ভব নহে। কেন-না, তাঁহারা চেতন। চেতন বলিয়াই তাঁহাদের সত্ত্বোৎকর্ষনিমিত্তক সর্ব্বজ্ঞতা জন্মে ; সুতরাং তাঁহারা তোমার দৃষ্টান্ত হইতে পারেন না।

[ অথ…যুক্তম্ ] লৌহ অগ্নিসংযোগে দাহক হয়, তদ্দৃষ্টান্তে প্রধানকে চেতন-সম্বন্ধনিমিত্তক ঈক্ষিতা ও সর্ব্বজ্ঞ বলা অপেক্ষা যাঁহার জন্য তাহার ( প্রধানের ) ঈক্ষিতৃত্ব ও সর্ব্বজ্ঞত্ব, তাঁহাকেই অর্থাৎ সেই সর্ব্বসাক্ষী ব্রহ্মকেই সর্ব্বজ্ঞ ও জগৎ-

যৎ পুনরুক্তং ব্রহ্মণোঽপি ন মুখ্যং সর্ব্বজ্ঞত্বমুপপদ্যতে, নিত্যজ্ঞানক্রিয়ত্বে জ্ঞানক্রিয়াং প্রতি স্বাতন্ত্র্যাসম্ভবাদিতি। অত্রোচ্যতে—ইদং তাবদ্ভবান্ প্রষ্টব্যঃ—কথং নিত্যজ্ঞানক্রিয়ত্বে সর্ব্বজ্ঞত্বহানিরিতি। যস্য হি সর্ব্ববিষয়াবভাসনক্ষমং জ্ঞানং নিত্যমস্তি, সোঽসর্ব্বজ্ঞ ইতি বিপ্রতিসিদ্ধম্। অনিত্যত্বে হি জ্ঞানস্য কদাচিজ্জানাতি, কদাচিন্ন জানাতীত্যসর্ব্বজ্ঞত্বমপি স্যাৎ। নাসৌ জ্ঞাননিত্যত্বে দোষোঽস্তি। জ্ঞাননিত্যত্বে জ্ঞানক্রিয়াং প্রতি স্বাতন্ত্র্যব্যপদেশো নোপপদ্যতে ইতি চেৎ ন; প্রততৌষ্ণ্যপ্রকাশেঽপি সবিতরি 'দহতি, প্রকাশয়তি' ইতি স্বাতন্ত্র্যব্যপদেশদর্শনাৎ।

ননু সবিতুর্দাহ্য-প্রকাশ্যসংযোগে সতি, দহতি প্রকাশয়তীতি

---

রূপান্তমিতি ভাবঃ। পূর্ব্বপক্ষবীজমনুভাবতে, "যৎ পুনরুক্তং ব্রহ্মণোঽপি" ইতি। চৈতন্যস্য শুদ্ধস্য নিত্যত্বেঽপ্যপহিতং সদনিত্যং কার্য্যমাকাশমিব ঘটাবচ্ছিন্নমিত্যভিসন্ধায় পরিহরতি—"ইদং তাবদ্ভবান্" ইতি। "প্রততৌষ্ণ্যপ্রকাশে সবিতরি" ইত্যেতদপি বিষয়াবচ্ছিন্নপ্রকাশঃ কার্য্যমিত্যেতদভিপ্রায়ম্।

---

কারণ বলা যুক্তিসিদ্ধ। [ যৎ…দোষোঽস্তি ] অন্য এক আপত্তি করিয়াছিলে যে, নিত্যজ্ঞানস্বরূপ বলিয়া জ্ঞানক্রিয়ার প্রতি স্বাতন্ত্র্য ( কর্ত্তৃত্ব ) না থাকায় ব্রহ্মের মুখ্য সর্ব্বজ্ঞতা উপপন্ন হয় না, এ আপত্তির প্রত্যুত্তরার্থ আমরা জিজ্ঞাসা করি, তাদৃশ নিত্যজ্ঞান কিরূপে ব্রহ্মের সর্ব্বজ্ঞতার হানি করিবে? যাহার সর্ব্বপ্রকাশক জ্ঞান নিত্য, সে যে অসর্ব্বজ্ঞ—এ কথা বিপ্রতিষিদ্ধ, বিরুদ্ধ এবং বলিবার অযোগ্য। জ্ঞানের অনিত্যতাস্থলেই কখন কিছু জানিতে পারে, কখন কিছু জানিতে পারে না, এইরূপ হয়; কাজেই সে স্থলে সর্ব্বজ্ঞ বা অল্পজ্ঞ হইতে পারে, কিন্তু নিত্যজ্ঞানস্থলে উক্ত দোষ হইতেই পারে না। [ জ্ঞান…দর্শনাৎ ] নিত্যজ্ঞান বলিয়া জ্ঞানক্রিয়াবিষয়ে স্বাতন্ত্র্য ব্যবহার উপপন্ন হয় না, এ আপত্তিও অকিঞ্চিৎকর। সূর্য্য সততোষ্ণ ও সততপ্রকাশ, অথচ লোকে বলে, সূর্য্য দগ্ধ করিতেছেন, সূর্য্য প্রকাশ করিতেছেন। এতদ্দৃষ্টান্তে বুঝিতে হইবে যে, শাস্ত্রে সততপ্রকাশ সূর্য্যের প্রকাশক্রিয়া-কর্ত্তৃত্বের ন্যায় নিত্যজ্ঞান ব্রহ্মেরও জ্ঞানক্রিয়াকর্ত্তৃত্ব ব্যপদিষ্ট হইয়াছে।

[ ননু…বৈষম্যম্ ] যদি বল, সূর্য্য প্রকাশ্য বস্তুর সহিত সংযুক্ত হইয়া প্রকাশ

ব্যপদেশঃ স্যাৎ, ন তু ব্রহ্মণঃ প্রাগুৎপত্তের্জ্ঞান-কর্ম্মসংযোগোঽস্তীতি বিষমো দৃষ্টান্তঃ। ন, অসত্যপি কর্ম্মণি, 'সবিতা প্রকাশতে' ইতি কর্ত্তৃত্বব্যপদেশদর্শনাৎ। এবমসত্যপি জ্ঞান-কর্ম্মণি ব্রহ্মণঃ "তদৈক্ষত" ইতি কর্ত্তৃত্বব্যপদেশোপপত্তের্ন বৈষম্যম্।

কর্ম্মাপেক্ষায়ান্তু ব্রহ্মণ ঈক্ষিতৃত্বশ্রুতয়ঃ সুতরামুপপন্নাঃ। কিং পুনস্তৎ কর্ম্ম, যৎ প্রাগুৎপত্তেরীশ্বরজ্ঞানস্য বিষয়ো ভবতীতি। তত্ত্বান্যত্বাভ্যামনির্ব্বচনীয়ে নামরূপে অব্যাকৃতে ব্যাচিকীর্ষিতে

---

বৈষম্যং চোদয়তি।—"ননু সবিতুঃ" ইতি। কিং বাস্তবং কর্ম্মাভাবমভিপ্রেত্য বৈষম্যমাহ ভবান্, উত তদ্বিবক্ষাভাবম্? তত্র যদি তদ্বিবক্ষাভাবং, তদা প্রকাশয়তীত্যনেন মা ভূৎ সাম্যং,—প্রকাশত ইত্যনেন ত্বস্তি। ন হ্যত্র কর্ম্ম বিবক্ষিতম্। অথ চ প্রকাশস্বভাবং প্রত্যস্তি স্বাতন্ত্র্যং সবিতুরিতি পরিহরতি।—"নাসত্যপি কর্ম্মণি" ইতি। অসত্যপীত্যবিবক্ষিতেঽপীত্যর্থঃ।

অথ বাস্তবং কর্ম্মাভাবমভিসন্ধায় বৈষম্যমুচ্যতে, তন্ন, অসিদ্ধত্বাৎ কর্ম্মাভাবস্য। বিবক্ষিতত্বাচ্চাত্র কর্ম্মণ ইতি পরিহরতি—"কর্ম্মাপেক্ষায়ান্তু" ইতি। যাসাং সতি

---

করেন, দাহের সহিত সংযুক্ত হইয়া দগ্ধ করেন; সুতরাং তিনি প্রকাশক ও দাহক বলিয়া ব্যপদিষ্ট হইতে পারেন, কিন্তু সৃষ্টির পূর্ব্বে ব্রহ্মের জ্ঞানকর্ম্ম (জ্ঞানক্রিয়ার কর্ম্ম জ্ঞেয় পদার্থ) না থাকা হেতু সূর্য্য-দৃষ্টান্তটী সঙ্গত হয় না, বিষম দৃষ্টান্ত হয়, অর্থাৎ সূর্য্য দৃষ্টান্তে নিত্যজ্ঞান ব্রহ্মের জ্ঞানকর্ত্তৃত্ব ব্যপদেশের সারবত্ত্ব সিদ্ধ হয় না। ইহার প্রত্যুত্তরে আমরা বলিব, যখন কর্ম্ম বা প্রকাশ্য বস্তুর সহিত সম্বন্ধ অবিবক্ষিত থাকে, (৩) তখন যেমন "সূর্য্য প্রকাশ পাইতেছেন" এতদ্রূপ অকর্ম্মক কর্ত্তৃত্বের ব্যপদেশ (উল্লেখ বা ব্যবহার) হয়, তদ্রূপ, সৃষ্টির পূর্ব্বে জ্ঞানকর্ম্ম (জ্ঞেয়-বস্তু) না থাকিলেও "তৎ ঐক্ষত" তিনি ঈক্ষণ করিলেন,—এতদ্রূপ অকর্ম্মক কর্ত্তৃত্বব্যপদেশ বিনা-আপত্তিতে হইতে পারে; সুতরাং প্রদর্শিত দৃষ্টান্তটী বিষম হয় নাই, সম-দৃষ্টান্তই হইয়াছে।

[কর্ম্মা…ভবতীতি] যদিও কর্ম্ম অর্থাৎ জ্ঞানক্রিয়ার বিষয় থাকা অপেক্ষিত হয়, তাহা হইলেও ঈক্ষতি শ্রুতির অসংগতি নাই, অর্থাৎ কর্ম্মসদ্ভাব স্বীকার করিলেও ঈক্ষতি-শ্রুতি উপপন্ন হয়। সে কর্ম্ম কি? অর্থাৎ উৎপত্তির পূর্ব্বে ঈশ্বরজ্ঞানের বিষয় হয়, এমন বস্তু কি? এরূপ প্রশ্ন করিলে আমরা প্রত্যুত্তর করিব, সে-বস্তু

---

(৩) অবিবক্ষিত—অনভিপ্রেত, বলিবার বা ব্যক্ত করিবার ইচ্ছাবর্জ্জিত, অর্থাৎ বক্তা যখন "প্রকাশয়তি" এতদ্রূপ সকর্ম্মক পদপ্রয়োগ না করিয়া "প্রকাশতে" এতদ্রূপ অকর্ম্মক পদ প্রয়োগ করেন, তখন তাহার প্রকাশ্য বিষয় অবিবক্ষিত থাকে।

ইতি ক্রমঃ। যৎপ্রসাদাদ্ধি যোগিনামপ্যতীতানাগতবিষয়ং প্রত্যক্ষং জ্ঞানমিচ্ছন্তি যোগশাস্ত্রবিদঃ, কিমু বক্তব্যং তস্য নিত্য-সিদ্ধস্যেশ্বরস্য সৃষ্টিস্থিতিসংহৃতিবিষয়ং নিত্যং জ্ঞানং ভবতীতি। যদপ্যুক্তম্,—প্রাগুৎপত্তের্ব্রহ্মণঃ শরীরাদি-সম্বন্ধমন্তরেণেক্ষিতৃত্বমনুপপন্নমিতি, ন তচ্চোদ্যমবতরতি, সবিতৃ-প্রকাশবৎ ব্রহ্মণো জ্ঞানস্বরূপনিত্যত্বেন জ্ঞানসাধনাপেক্ষা-নুপপত্তেঃ।

অপি চ, অবিদ্যাদিমতঃ সংসারিণঃ শরীরাদ্যপেক্ষা জ্ঞানোৎ-পত্তিঃ স্যাৎ, ন জ্ঞানপ্রতিবন্ধ-কারণরহিতস্যেশ্বরস্য। মন্ত্রৌ চেমাবীশ্বরস্য শরীরাদ্যনপেক্ষতামনাবরণজ্ঞানতাঞ্চ দর্শয়তঃ—

---

কর্ম্মণ্যবিবক্ষিতে শ্রুতীনামুপপত্তিস্তাসাং সতি কর্ম্মণি বিবক্ষিতে সুতরামিত্যর্থঃ। "যৎপ্রসাদাৎ" ইতি। যস্য ভগবত ঈশ্বরস্য প্রসাদাৎ, তস্য নিত্যসিদ্ধস্যেশ্বরস্য নিত্যং জ্ঞানং ভবতীতি কিমু বক্তব্যমিতি যোজনা। যথাহুর্যোগশাস্ত্রকারাঃ—"ততঃ প্রত্যক্চেতনাধিগমোঽপ্যন্তরায়াভাবশ্চ" ইতি। তদ্ভাষ্যকারাশ্চ—"ভক্তিবিশেষা-দাবর্জ্জিত ঈশ্বরস্তমনুগৃহ্লাতি জ্ঞানবৈরাগ্যাদিনা" ইতি।

"সবিতৃপ্রকাশবৎ" ইতি। বস্তুতো নিত্যস্য কারণানপেক্ষাং স্বরূপেণোক্ত্বা ব্যতি-রেকমুখেনাপ্যাহ—"অপি চাবিদ্যাদিমতঃ" ইত্যাদি। আদিগ্রহণেন কামকর্ম্মাদয়ঃ সংগৃহ্যন্তে। "ন জ্ঞানপ্রতিবন্ধকারণরহিতস্য" ইতি। সংসারিণাং বস্তুতো নিত্য-

---

অনির্ব্বচনীয়, অব্যক্ত, অবিদ্যা বা মায়ানামক জগদ্বীজ। যাহার প্রসাদে যোগীরা অতীতানাগতবিষয়ক প্রত্যক্ষজ্ঞান লাভ করিয়া থাকেন, তাহাতে যে, সেই নিত্যসিদ্ধ ঈশ্বরের সৃষ্টিস্থিতিসংহারবিষয়ক নিত্যজ্ঞান থাকিবে, তদ্বিষয়ে আর কথা কি? সংশয়ই বা কি? [যদপ্যুক্তং…তরতি] "উৎপত্তির পূর্ব্বে ব্রহ্মের শরীরাদি-সম্বন্ধ থাকে না, তৎকারণে তৎকালে তাঁহার ঈক্ষিতৃত্ব থাকা যুক্তিসঙ্গত নহে", এ আপত্তি বা এ পূর্ব্বপক্ষ স্থান প্রাপ্ত হয় না, অর্থাৎ এ আপত্তি হইতেই পারে না। সততপ্রকাশ সূর্য্যের দৃষ্টান্তে ব্রহ্মের যে স্বরূপ জ্ঞান, তাহা নিত্য; সুতরাং সে জ্ঞানের উৎপত্তি নাই এবং উপকরণের অপেক্ষাও নাই।

[অপিচ…শ্বরস্য] অজ্ঞানী বা অজ্ঞানাচ্ছন্ন সংসারী জীবেরই শরীরাদিনিমিত্তক জ্ঞানোৎপত্তি হইয়া থাকে, জ্ঞানপ্রতিবন্ধক-রহিত ঈশ্বরের সম্বন্ধে তাহা বা সে নিয়ম নাই। [মন্ত্রৌ…দর্শয়তঃ] দুইটী বেদমন্ত্র ঈশ্বরের শরীরাদ্যনপেক্ষজ্ঞানতা ও

"ন তস্য কার্য্যং করণঞ্চ বিদ্যতে,
ন তৎসমশ্চাভ্যধিকশ্চ দৃশ্যতে।
পরাস্য শক্তির্ব্বিবিধৈব শ্রূয়তে,
স্বাভাবিকী জ্ঞানবলক্রিয়া চ॥" ইতি,
অপাণিপাদো জবনো গ্রহীতা,
পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ।
স বেত্তি বেদ্যং ন চ তস্যাস্তি বেত্তা,
তমাহুরগ্র্যং পুরুষং মহান্তম্" ॥ ইতি চ।

নন্বু, নাস্তি তব জ্ঞানপ্রতিবন্ধকারণবানীশ্বরাদন্যঃ সংসারী, "নান্যোঽতোঽস্তি দ্রষ্টা নান্যোঽতোঽস্তি বিজ্ঞাতা" ইতি শ্রুতেঃ, তত্র কিমিদমুচ্যতে সংসারিণঃ শরীরাদ্যপেক্ষা জ্ঞানোৎপত্তি-র্নেশ্বরস্যেতি। অত্রোচ্যতে—সত্যং নেশ্বরাদন্যঃ সংসারী, তথাপি

---

জ্ঞানস্যেঽপ্যবিদ্যাদয়ঃ প্রতিবন্ধকারণানি সন্তি, ন ত্বীশ্বরস্যাবিদ্যারহিতস্য জ্ঞানপ্রতি-বন্ধকারণসম্ভব ইতি ভাবঃ। ন তস্য কার্য্যমাবরণাদ্যপগমো বিদ্যতেঽনাবৃতত্বা-দিতি ভাবঃ। অপাণিগ্র্হীতা, অপাদো জবনঃ বেগবান্ বিহরণবান্, জ্ঞানবলেন, ক্রিয়াপ্রধানস্য ত্বচেতনস্য জ্ঞানবলাভাবাজ্জগতো ন ক্রিয়েত্যর্থঃ। অতিরোহিতার্থ-মন্যৎ।

---

অনাবরণত্ব বা অপ্রতিহতজ্ঞানতা দেখাইয়াছেন। যথা—[ ন তস্য…মহান্তমিতি চ ] "তাঁহার কার্য্যও নাই, করণও নাই ( অর্থাৎ শরীর নাই, ইন্দ্রিয়ও নাই )। তাঁহার সমান নাই, অধিকও নাই। অর্থাৎ তিনি স্বজাতীয় ও বিজাতীয় দ্বিতীয়-রহিত। শ্রুতিতে তাঁহার বিবিধপ্রকার উৎকৃষ্ট শক্তি এবং স্বতঃসিদ্ধ জ্ঞানক্রিয়ার অস্তিত্ব অভিহিত হইয়াছে।" "তাঁহার হস্তপদ নাই, অথচ তিনি বেগগামী ও গ্রাহক। তাঁহার চক্ষু নাই, তথাপি তিনি দেখেন। তাঁহার কর্ণ নাই, তথাপি তিনি শুনেন। তিনি বেদ্য বা জ্ঞেয় বস্তু জানেন; কিন্তু তাঁহার জ্ঞাতা নাই। ব্রহ্মজ্ঞগণ তাঁহাকেই মহান্ ও শ্রেষ্ঠ পুরুষ বলিয়া জানেন।

[ নন্বু…নেশ্বরস্যেতি ] যদি বল, তোমাদের মতে "ব্রহ্ম ভিন্ন পৃথক্ দ্রষ্টা ও বিজ্ঞাতা নাই" এই শ্রুতি অনুসারে ঈশ্বরাতিরিক্ত জ্ঞানপ্রতিবন্ধক হেতুযুক্ত সংসারী আত্মাই নাই"; সুতরাং তোমরা কি প্রকারে বলিতে পার যে, সংসারী আত্মারই জ্ঞানোৎপত্তি শরীরাদিসাপেক্ষ? ঈশ্বরের নহে? [অত্রোচ্যতে] এ প্রশ্নের প্রত্যুত্তর

দেহাদিসংঘাতোপাধিসম্বন্ধ ইষ্যত এব, ঘটকরকগিরিগুহাদ্যুপাধিসম্বন্ধ ইব ব্যোম্নঃ; তৎকৃতশ্চ শব্দপ্রত্যয়ব্যবহারো লোকস্য দৃষ্টঃ—ঘটচ্ছিদ্রং করকচ্ছিদ্রমিত্যাদিরাকাশাব্যতিরেকেঽপি, তৎকৃতা চাকাশে ঘটাকাশাদিভেদমিথ্যাবুদ্ধির্দৃষ্টা, তথেহাপি দেহাদি-সংঘাতোপাধি-সম্বন্ধাবিবেককৃতেশ্বর-সংসারিভেদ-মিথ্যাবুদ্ধিঃ।

দৃশ্যতে চাত্মন এব সতো দেহাদিসংঘাতেঽনাত্মন্যাত্মত্বাভিনিবেশো মিথ্যাবুদ্ধিমাত্রেণ পূর্ব্বপূর্ব্বেণ। সতি চৈবং সংসারিত্বে দেহাদ্যপেক্ষমীক্ষিতৃত্বমুপপন্নং সংসারিণঃ। যদপ্যুক্তং প্রধানস্যানেকাত্মকত্বাৎ মৃদাদিবৎ কারণত্বোপপত্তির্নাসংহতস্য ব্রহ্মণ

---

স্যাদেতৎ। অনাত্মনি ব্যোম্নি ঘটাদ্যুপাধিকৃতো ভবত্ববচ্ছেদবিভ্রমো ন ত্বাত্মনি স্বভাবসিদ্ধপ্রকাশে স ঘটত ইত্যত আহ।—"দৃশ্যতে চাত্মন এব সতঃ" ইতি। "অভিনিবেশঃ" মিথ্যাভিমানঃ। "মিথ্যাবুদ্ধিমাত্রেণ পূর্ব্বেণ" ইতি।

---

এইরূপ। [ সত্যং ··বুদ্ধিঃ ] ঈশ্বরাতিরিক্ত পৃথক্ সংসারী নাই সত্য; না থাকিলেও তাঁহাতে দেহাদিরূপ উপাধিসম্বন্ধ স্বীকার করি। এক অদ্বিতীয় সর্ব্বব্যাপী আকাশে ঘট, শরাব, গিরি, গুহাদিরূপ উপাধির সম্বন্ধ যেরূপ, ব্রহ্মে দেহাদিসংঘাতরূপ উপাধির সম্বন্ধও সেইরূপ। সেই উপাধি অনুসারেই লোকের ঘটছিদ্র ও করকছিদ্র প্রভৃতি শব্দের ও জ্ঞানের ব্যবহার হইয়া থাকে। কিন্তু প্রণিধানপূর্ব্বক দেখিলে দেখিতে পাইবে, ঐ সকল ছিদ্র আকাশ হইতে পৃথক্ নহে। আকাশে যেমন উপাধিকৃত ঘটাকাশ প্রভৃতি মিথ্যা ভেদবুদ্ধি হইতে দেখা যায়, সেইরূপ, দেহাদিসংঘাতরূপ উপাধি সম্বন্ধের দ্বারা অবিবেকপ্রযুক্তই ঈশ্বরত্ব ও সংসারিত্ব প্রভৃতি মিথ্যা ভেদবুদ্ধি হইয়া থাকে।

[ দৃশ্যতে······সংসারিণঃ ] ইহা স্পষ্টই দেখা যাইতেছে যে, অনাত্ম-দেহাদিতে আত্মবুদ্ধি ভ্রমপূর্ব্বকই উৎপন্ন হইয়া থাকে। সংসারিত্বরূপ ভেদ যখন কথিত-প্রকারেই হয় বা হইয়াছে, অর্থাৎ দেহাদি-উপাধি-সম্বন্ধের দ্বারা হইয়াছে, তখন অবশ্যই তাহার (জীবের) দেহাদিনিমিত্তক ঈক্ষিতৃত্ব উপপন্ন হইবে। [ যদপ্যুক্তং··· আদিনা ] অন্য এক কথা বলিয়াছিলে যে, প্রধান অনেকাত্মক বা সংহত ( বহুর সমষ্টি ), সুতরাং মৃত্তিকাদির দৃষ্টান্তে তাহারই জগৎকারণতা উপপন্ন হয়, কিন্তু এক অদ্বিতীয় অসহায় বলিয়া ব্রহ্মের জগৎকারণতা কোনও প্রকারে উপপন্ন হয় না,— এ কথায় বা এ পূর্ব্বপক্ষের প্রত্যুত্তর অশব্দত্ব প্রদর্শনের দ্বারাই প্রদত্ত হইয়াছে।

ইতি, তৎ প্রধানস্যাশব্দত্বেনৈব প্রত্যুক্তম্‌। যথা তু তর্কেণাপি ব্রহ্মণ এব কারণত্বং নির্ব্বোঢ়ুং শক্যতে, ন প্রধানাদীনাং, তথা প্রপঞ্চয়িষ্যতি—"ন বিলক্ষণত্বাদস্য" ইত্যেবমাদিনা ॥ ১।১।৫ ॥

অত্রাহ—যদুক্তং নাচেতনং প্রধানং জগৎকারণম্‌ ঈক্ষিতৃত্বশ্রবণাদিতি, তদন্যথাপ্যুপপদ্যতে ; অচেতনেঽপি চেতনবদুপচারদর্শনাৎ। প্রত্যাসন্নপতনতাং নদ্যাঃ কূলস্যালক্ষ্য 'কূলং পিপতিষতি' ইত্যচেতনেঽপি কূলে চেতনবদুপচারো দৃষ্টঃ, তদ্বদচেতনেঽপি প্রধানে প্রত্যাসন্নসর্গে চেতনবদুপচারো ভবিষ্যতি "তদৈক্ষত" ইতি। যথা লোকে কশ্চিচ্চেতনঃ স্নাত্বা ভুক্ত্বা চাপরাহ্নে গ্রামং রথেন গমিষ্যামীতি ঈক্ষিত্বা, অনন্তরং তথৈব নিয়মেন প্রবর্ত্ততে, তথা

---

অনেনানাদিতা দর্শিতা। মাত্রগ্রহণেন বিচারাসহত্বেন নির্ব্বচনীয়তা নিরস্তা। পরিশিষ্টং নিগদব্যাখ্যাতম্‌। *

---

(৪) তর্কের দ্বারা বা যুক্তির দ্বারা যে-প্রকারে ব্রহ্মেরই জগৎকারণতা সিদ্ধ হয়, প্রধানের হয় না, সে প্রকার ও সে তর্ক "ন বিলক্ষণত্বাৎ" ইত্যাদি সূত্রে বিস্তৃতরূপে বর্ণিত হইবে।

[ অত্রাহ...ক্ষতেতি ] পূর্ব্বপক্ষবাদী প্রদর্শিত সিদ্ধান্তের প্রতি আপত্তি প্রদর্শনপূর্ব্বক বলিয়া থাকেন যে, ঈক্ষিতৃত্ব শ্রুতি আছে বলিয়াই যে অচেতনা প্রকৃতির জগৎকারণত্ব নিষেধ হইবে, তাহা হইবে না। কেন-না, ঐ শ্রুতি অর্থাৎ জগৎকারণের ঈক্ষিতৃত্ব শ্রুতি অন্যরূপ অর্থে গ্রহণ করিলেই উপপন্ন হইতে পারে। বিবেচনা কর, সকলেই অচেতন পদার্থে চেতন পদার্থের ন্যায় উপচার বা চেতনপদার্থের সদৃশ ব্যবহার হইতে দেখিয়াছেন। যথা—পতনোন্মুখ নদীকূল দেখিলে লোকে বলে, "এই কূল পড়িবার ইচ্ছা করিতেছে।" এতদ্বিধ স্থলে যেমন অচেতন কূলে চেতনযোগ্য ব্যবহার ও শব্দপ্রয়োগ দৃষ্ট হয়, সেইরূপ, সৃষ্ট্যুন্মুখ প্রধানেও চেতনযোগ্য শব্দপ্রয়োগ ( তিনি ঈক্ষণ করিলেন ইত্যাদিবিধ ) হইয়াছে, বলা যাইতে পারে। [ যথা···বচনাৎ ] যেমন কোন চেতন "স্নান ভোজন করিয়া অপরাহ্নে রথারোহণে গ্রাম ভ্রমণ করিব" এইরূপ ঈক্ষণ বা আলোচনা করিয়া

---

* "নিগদস্ত্ত জনৈর্বেদ্যো" ইতি কোষাৎ নিগদেন সর্ব্বজনবেদ্য-স্বশব্দেন এব ব্যাখ্যাতং বিজ্ঞাপিতার্থং স্পষ্টার্থমিতি যাবৎ।

(৪) অর্থাৎ বেদশব্দ যখন প্রধানকে জগৎকারণ বলেন না, যখন শব্দের দ্বারস্তে প্রধানের জগৎকারণতা লব্ধ হয় না, তখন আর তাহাকে জগৎকারণ বলা যায় না।

প্রধানমপি মহদাদ্যাকারেণ নিয়মেন প্রবর্ত্ততে, তস্মাচ্চেতনবদুপচর্য্যতে। কস্মাৎ পুনঃ কারণাৎ বিহায় মুখ্যমীক্ষিতৃত্বমৌপচারিকং কল্প্যতে? "তত্তেজ ঐক্ষত" "তা আপ ঐক্ষন্ত" ইতি চ অচেতনয়োরপ্তেজসোশ্চেতনবদুপচারদর্শনাৎ। তস্মাৎ সৎকর্ত্তৃকমপীক্ষণমৌপচারিকমিতি গম্যতে, উপচারপ্রায়ে বচনাৎ, ইত্যেবং প্রাপ্তে ইদং সূত্রমারভ্যতে—

## গৌণশ্চেন্নাত্মশব্দাৎ ॥ ১। ১। ৬ ॥ *

যদুক্তং প্রধানমচেতনং সচ্ছব্দবাচ্যম্; তস্মিন্নৌপচারিকী ঈক্ষতিরপ্তেজসোরিবেতি; তদসৎ; কস্মাৎ? আত্মশব্দাৎ।

অপ্তেজসোরিবাচেতনে সতি গৌণীক্ষতিরিতি চেৎ, ন, আত্মশব্দাৎ। সতশ্চেতনত্বনিশ্চয়াদিতি সূত্রার্থমাহ—"যদুক্তমিতি"। সা প্রকৃতা সচ্ছব্দবাচ্যা ইয়মীক্ষিত্রী দেবতা পরোক্ষা হন্ত ইদানীং ভূতসৃষ্ট্যনন্তরং, ইমাঃ সৃষ্টাঃ তিস্রঃ তেজোহ-

অনন্তর সেই ঈক্ষণানুরূপ নিয়মেই প্রবৃত্ত হয়, সেইরূপ, সৃষ্ট্যুন্মুখ প্রধানও মহদাদিক্রমনিয়মে পরিণত হয়, সুতরাং সেই নিয়মপরিপাটি অনুসারেই তাঁহাতে চেতনধর্ম্মের উপচার হইয়াছে। মুখ্য ঈক্ষণ ত্যাগ করিয়া গৌণ অর্থাৎ ঔপচারিক ঈক্ষণ কল্পনা করিবার হেতু এই যে, শ্রুতিতে ঐ ঈক্ষণশব্দ প্রায়ই উপচারক্রমে প্রযুক্ত হইতে দেখা যায়। যথা—"সেই তেজ ঈক্ষণ করিলেন।" "সেই আপ (জল) ঈক্ষণ করিলেন।" ইত্যাদিপ্রকার শ্রুতিতে অচেতন তেজ ও জল চেতনের ন্যায় ব্যবহৃত হইয়াছে। এই সকল কারণে বা হেতুতে শ্রুত্যুক্ত সৎকর্ত্তৃকঈক্ষণ মুখ্য নহে, ঔপচারিক। অর্থাৎ সতের ঈক্ষণ তেজ প্রভৃতির ঈক্ষণের তুল্য। [ইত্যেবং……রভ্যতে] এইরূপ পূর্ব্বপক্ষ উপস্থিত হওয়ায় তন্নিরাকরণার্থ এই সূত্র বলা হইল। ১

[যদুক্তং…শব্দাৎ] বাদিগণ যে বলিয়াছেন, অচেতন প্রধানই জগৎকারণবোধক সৎ-শব্দের বাচ্য এবং তাঁহাতে যে ঈক্ষণকর্ত্তৃত্ব বিশেষণ আছে, তাহা গৌণ, মুখ্য নহে; তেজের ও জলের ঈক্ষণ যেমন গৌণ বা ঔপচারিক,—প্রধানের ঈক্ষণও তদ্রূপ গৌণ বা ঔপচারিক। (চেতন-পদার্থের ঈক্ষণই মুখ্য, তাহা অচেতনের প্রতি প্রযুক্ত হইলে গৌণ বা ঔপচারিক হয়)। বাদিগণের এ উক্তি অসৎ অর্থাৎ ভাল নহে। কেন-না, সে স্থলে "সেই ঈক্ষণকারী সৎ বস্তু আত্মা"

* চেৎ যদ্যর্থে। যদুচ্যতে সৎ-শব্দবাচ্যমচেতনং প্রধানং, তস্মিন্ ঈক্ষিতৃ-শব্দো গৌণ ইতি, তৎ ন সাধীয় ইতি শেষঃ। কুতঃ? আত্মশব্দাৎ ঈক্ষিতরি আত্মশব্দশ্রবণাৎ। আত্মবিশেষণেনেক্ষিতুরচেতনত্ববারণাদিতি ভাবঃ।—অচেতন প্রধানই জগৎকারণ, তবে যে

"সদেব সোম্যেদমগ্র আসীৎ" ইত্যুপক্রম্য, "তদৈক্ষত, তৎ তেজোঽসৃজত" ইতি চ তেজোঽবন্নানাং সৃষ্টিমুক্ত্বা, তদেব প্রকৃতং সদীক্ষিতৃ, তানি চ তেজোঽবন্নানি দেবতাশব্দেন পরামৃশ্যাহ,—"সেয়ং দেবতৈক্ষত, হন্তাহমিমাস্তিস্রো দেবতা অনেন জীবেনাত্মনানুপ্রবিশ্য নাম-রূপে ব্যাকরবাণি" ইতি। তত্র যদি প্রধানমচেতনং গুণবৃত্ত্যেক্ষিতৃ কল্প্যেত, তদেব প্রকৃতত্বাৎ সেয়ং দেবতেতি পরামৃশ্যেত, ন তদা দেবতা জীবমাত্মশব্দেনাভিদধ্যাৎ। জীবো হি নাম চেতনঃ শরীরাধ্যক্ষঃ প্রাণানাং ধারয়িতা; প্রসিদ্ধের্নির্ব্বচনাচ্চ। স কথমচেতনস্য প্রধান-

বন্নরূপাঃ পরোক্ষত্বাদ্দেবতা ইতি দ্বিতীয়া-বহুবচনং, অনেন পূর্ব্বকল্পানুভূতেন জীবেনাত্মনা স্বরূপেণ তা অনুপ্রবিশ্য তাসাং ভোগ্যত্বায় নাম চ রূপঞ্চ স্থূলং

এরূপ অভিহিত আছে। [ সদেব···করবাণীতি ] শ্রুতি "হে সোম্য, শ্বেতকেতো, অগ্রে ইহা সন্মাত্র ছিল" এইরূপে কথারম্ভ করিয়া "সেই সৎ ঈক্ষণ করিলেন এবং সেই সৎ তেজের সৃষ্টি করিলেন।" ইত্যাদিক্রমে তেজ, জল ও পৃথিবী প্রভৃতির সৃষ্টি বলিয়া পরে সেই সৎকে ঈক্ষিতা ও সেই সৃষ্ট তেজ প্রভৃতিকে দেবতা শব্দের দ্বারা বিশেষিত করিয়া বলিয়াছেন, "সেই দেবতা ঈক্ষণ করিলেন, আলোচনা করিলেন যে, আমরা তিনই দেবতা এবং এইরূপেই আমরা আপন স্বরূপে অনুপ্রবেশপূর্ব্বক নাম ও রূপ ব্যক্ত করিব।" [ তত্র যদি···মর্হতি ] বিবেচনা করিয়া দেখ, অচেতন প্রধানকেই যদি উপচারক্রমে ঈক্ষিতা বলিয়া অঙ্গীকার কর, তাহা হইলে সেই অচেতন প্রধান প্রকৃত অর্থাৎ প্রকরণপ্রতিপাদ্য হওয়ায় তাঁহাকেই দেবতা বলিয়া গণ্য করা উচিত, কিন্তু তাহা করিতে পারিবে না। অচেতন প্রধান গুণবৃত্তিক্রমে বা উপচারক্রমে ঈক্ষিতা বলিয়া অভিহিত হইলে কখনই দেবতা, জীবকে আত্মশব্দের দ্বারা বিশেষিত বা অভিহিত করিতেন না; অর্থাৎ জীব কখনই সেই দেবতার আত্মা বা স্বরূপ বলিয়া অভিহিত হইত না। জীব কি? জীব চেতন, শরীরের অধ্যক্ষ এবং প্রাণসমূহের ধারয়িতা। জীব-শব্দ ঐরূপ অর্থেই প্রসিদ্ধ এবং উহার নির্ব্বাচনও ঐরূপ। অতএব, প্রসিদ্ধি শাস্ত্র ও নাম-নির্ব্বাচন

তাহাতে ঈক্ষণকর্ত্তৃত্বরূপ বিশেষণ আছে, তাহা গৌণ অর্থাৎ ঔপচারিক। উপচারক্রমেই "তিনি ঈক্ষণ করিলেন" ইত্যাদি প্রকার বলা হইয়াছে, এরূপ বলিবার উপায় নাই। কেননা, তাঁহাতে 'আত্মশব্দ' বিশেষণ দেওয়া আছে। আত্মশব্দ থাকাতে অচেতন প্রধানের গৌণ ঈক্ষিতৃত্ব নিবারিত হইয়াছে। অচেতন পদার্থে আত্মশব্দের প্রয়োগ হয় না, অর্থাৎ অচেতন পদার্থকে কখনই আত্মা বলিতে পারা যায় না।

স্যাত্মা ভবেৎ ? আত্মা হি নাম স্বরূপম্ ; নাচেতনস্য প্রধানস্য চেতনো-জীবঃ স্বরূপং ভবিতুমর্হতি।

অথ তু চেতনং ব্রহ্ম মুখ্যমীক্ষিতৃ পরিগৃহ্যতে, তস্য জীব-বিষয় আত্মশব্দপ্রয়োগ উপপদ্যতে। তথা, "স য এষোঽণিমৈ-তদাত্ম্যমিদং সর্ব্বং, তৎ সত্যং স আত্মা, তৎ ত্বমসি শ্বেতকেতো", ইত্যত্র 'স আত্মা' ইতি প্রকৃতং সদণিমানমাত্মশব্দেনোপদিশ্য, 'তৎ ত্বমসি শ্বেতকেতো' ইতি চেতনস্য শ্বেতকেতোরাত্মত্বেনোপ-দিশতি। অপ্তেজসোস্তু বিষয়ত্বাৎ অচেতনত্বম্, নামরূপ-ব্যাকরণাদৌ চ প্রযোজ্যত্বেনৈব নির্দ্দেশাৎ। ন চাত্মশব্দবৎ

---

করিষ্যামি ইত্যেক্ষতেত্যন্বয়ঃ। লৌকিকপ্রসিদ্ধের্জীবপ্রাণধারণ ইতি ধাতো-র্জীবতি প্রাণান্ ধারয়তীতি নির্ব্বচনাচ্চেত্যর্থঃ। ২

"অথ ত্বিতি"—স্বপক্ষে তু বিম্বপ্রতিবিম্বয়োর্লোকে ভেদস্য কল্পিতত্বদর্শনাৎ জীবো ব্রহ্মণঃ সত আত্মা ইতি যুক্তমিত্যর্থঃ। জীবস্য সচ্ছব্দার্থং প্রত্যাত্মশব্দাৎ সৎ ন প্রধানমিত্যুক্তং। সতো জীবং প্রত্যাত্মশব্দাৎ ন প্রধানমিতি বিধান্তরেণ হেতুং ব্যাচষ্টে "তথেতি।"—স যঃ সদাখ্যঃ, এষোঽণিমা পরমসূক্ষ্মঃ, এতদাত্মকমিদং সর্ব্বং জগৎ, তৎ সদেব সত্যমেব, বিকারস্য মিথ্যাত্বাৎ সৎপদার্থঃ সর্ব্বস্যাত্মা ; হে শ্বেতকেতো, ত্বঞ্চ নাসি সংসারী, কিন্তু তদেব সদবাধিতৎ সর্ব্বাত্মকং ব্রহ্মাসীতি শ্রুত্যর্থঃ। "ইত্যাত্মত্বেনোপদিশতি।"—অতশ্চেতনাত্মকত্বাৎ সচ্চেতনমেবেতি বাক্যশেষঃ। যদুক্তমপ্তেজসোরিব সত ঈক্ষণং গৌণমিতি, তত্রাহ "অপ্তেজসো-স্ত্বিতি"। নামরূপয়োর্ব্যাকরণং সৃষ্টিঃ। আদিপদান্নিয়মনম্। অপ্তেজসোর্গ্নি-

---

অনুসারে জীব-শব্দের বাচ্য চেতন; তদ্রূপ জীবকে কি প্রকারে অচেতন প্রধানের আত্মা বলিতে পার ? (অর্থাৎ পার না) আত্মা কি ? না, স্বরূপ। লোকে ও শাস্ত্রে স্বরূপকেই আত্মা বলে; সুতরাং চেতন অচেতন-প্রধানের স্বরূপ এ কথা ব্যাহত এবং উহা সর্ব্বপ্রকারে অসঙ্গত। ২

[ অথ···দিশতি ] আর যদি চেতন ব্রহ্মকে ঈক্ষিতৃরূপে পরিগ্রহ কর, তাহা হইলে মুখ্য ঈক্ষিতৃত্ব হইতে পারে, এবং জীববিষয়ক আত্মশব্দও উপপন্ন হইতে পারে। শ্রুতি শ্বেতকেতুকে "সেই সৎ এই, এ সমস্তই তদাত্মক, হে শ্বেতকেতো, সেই সত্য বা সৎস্বরূপ আত্মা তুমি।" এবং-ক্রমে প্রকরণপ্রতিপাদ্য সূক্ষ্ম বা দুজ্ঞের্য় জগৎকারণ সৎকে আত্মা বলিয়া উপদেশ করিয়াছেন। [ অপ্···মিত্যুক্তম্] জল ও তেজঃ, এ দুটী বিষয় (জড়বস্তু) ; সুতরাং তদুভয়ের ঈক্ষিতৃত্ব গৌণ। মুখ্য ঈক্ষিতৃত্বের

কিঞ্চিন্মুখ্যত্বে কারণমস্তীতি যুক্তং কূলবদ্ গৌণত্বমীক্ষিতৃত্বস্য। তয়োরপি চ সদধিষ্ঠিতত্বাপেক্ষমেবেক্ষিতৃত্বম্। সতস্ত্বাত্মশব্দান্ন গৌণমীক্ষিতৃত্বমিত্যুক্তম্॥ ১।১।৬।

অথোচ্যেত অচেতনেঽপি প্রধানে ভবত্যাত্মশব্দঃ, আত্মনঃ সর্ব্বার্থকারিত্বাৎ, যথা রাজ্ঞঃ সর্ব্বার্থকারিণি ভৃত্যে ভবত্যাত্ম-শব্দো মমাত্মা ভদ্রসেন ইতি। প্রধানং হি পুরুষস্যাত্মনো-ভোগাপবর্গৌ কুর্ব্বদুপকরোতি, রাজ্ঞ ইব ভৃত্যঃ সন্ধিবিগ্রহাদিষু বর্ত্তমানঃ। অথবৈক এবাত্মশব্দশ্চেতনাচেতনবিষয়ো ভবিষ্যতি, ভূতাত্মেন্দ্রিয়াত্মেতি চ প্রয়োগদর্শনাৎ। যথৈক এব জ্যোতিঃ-

---

যন্ত্বাৎ সৃজ্যত্বান্নিয়ম্যত্বাচ্চাচেতনত্বমীক্ষণস্য মুখ্যত্বে বাধকমস্তি, সাধকঞ্চ নাস্তীতি হেতোর্যুক্তমীক্ষণস্য গৌণত্বমিতি যোজনা। চেতনবৎ কার্য্যকারিত্বং গুণঃ। তেজ ঐক্ষত চেতনবৎ কার্য্যকারীত্যর্থঃ। যথা তেজঃপদেন তদধিষ্ঠানং সৎ লক্ষ্যতে, তথাচ মুখ্যমীক্ষণমিত্যাহ—"তয়োঃ" ইতি। স্যাদেতৎ, যদি সত ঈক্ষণং মুখ্যং স্যাৎ, তদেব কুত ইত্যত আহ—"সতস্ত্বিতি"। গৌণমুখ্যয়ো-রতুল্যয়োঃ সংশয়াভাবেন গৌণপ্রায়পাঠস্যানিশ্চায়কত্বাৎ আত্মশব্দাচ্চ সত ঈক্ষণং মুখ্যমিত্যর্থঃ। আত্মহিতকারিত্বগুণযোগাদাত্মশব্দোঽপি প্রধানে গৌণ ইতি শঙ্কতে —"অথ" ইত্যাদিনা। আত্মশব্দঃ প্রধানেঽপি মুখ্যো নানার্থকত্বাদিত্যাহ "অথবে"তি। নানার্থকত্বে দৃষ্টান্তঃ "যথে"তি। [ ইতি রত্নপ্রভা টীকা ]।

---

কিছুমাত্র কারণ না থাকায় উহাদের ঈক্ষিতৃত্ব ও অন্যান্য চেতনযোগ্য বর্ণনা সমস্তই "নদীকূল পড়িবার ইচ্ছা করিতেছে" ইত্যাদিবিধ উক্তির ন্যায় গৌণ, মুখ্য নহে। উহাদের ঈক্ষিতৃত্বপ্রয়োগ সদধিষ্ঠান অর্থাৎ চেতনাধিষ্ঠাননিমিত্তক গৌণ, কিন্তু আত্মবিশেষণে বিশেষিত সতের (ব্রহ্মের) ঈক্ষিতৃত্ব গৌণ নহে, মুখ্য, এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে॥ ১। ১। ৬॥

[ অথো…পঠতি ] যদি বল, অচেতন প্রধানেও ( প্রকৃতিতেও ) আত্মশব্দের প্রয়োগ হইতে পারে, যেমন রাজার সর্ব্বার্থকারী ভৃত্যের প্রতি আত্মশব্দের প্রয়োগ হয় "অমুক আমার আত্মা", সেইরূপ, আত্মার সর্ব্বার্থকারিণী প্রকৃতির প্রতিও আত্মশব্দের প্রয়োগ হইয়াছে—"জগৎকারণ সৎ আত্মা।" ভৃত্য যেমন সন্ধিবিগ্রহাদি কার্য্যে নিযুক্ত থাকিয়া রাজার উপকার করে, তদ্রূপ, প্রধানও আত্মার অর্থাৎ পুরুষের ভোগ ও মোক্ষ বিতরণ করতঃ উপকার করিয়া থাকে। অথবা আত্মশব্দটী চেতন ও অচেতন উভয়-সাধারণ, উভয় অর্থেই আত্মশব্দের প্রয়োগ দেখা যায়; যেমন, ভূতাত্মা ও ইন্দ্রিয়াত্মা ইত্যাদি। অপিচ, জ্যোতিঃশব্দ যেমন যজ্ঞ ও অগ্নি

শব্দঃ ক্রতুজ্বলনবিষয়ঃ। তত্র কুত এতৎ আত্মশব্দাদীক্ষতে-রগৌণত্বমিত্যত উত্তরং পঠতি—

## তন্নিষ্ঠস্য মোক্ষোপদেশাৎ॥ ১।১।৭॥*

ন প্রধানমচেতনমাত্মশব্দালম্বনং ভবিতুমর্হতি, "স আত্মা" ইতি প্রকৃতং সদণিমানমাদায় "তৎ ত্বমসি শ্বেতকেতো" ইতি চেতনস্য শ্বেতকেতোর্মোক্ষয়িতব্যস্য তন্নিষ্ঠামুপদিশ্য, "আচার্য্য-বান্ পুরুষো বেদ" তস্য তাবদেব চিরং যাবন্ন বিমোক্ষ্যেঽথ সম্পৎস্যে" ইতি মোক্ষোপদেশাৎ। যদি হ্যচেতনং প্রধানং সচ্ছব্দবাচ্যং, তদসীতি গ্রাহয়েৎ মুমুক্ষুং চেতনং সন্তমচে-তনোঽসীতি তদা বিপরীতবাদি শাস্ত্রং পুরুষস্যানর্থায়েত্যপ্রমাণং স্যাৎ। ন তু নির্দোষং শাস্ত্রপ্রমাণং কল্পয়িতুং যুক্তম্।

---

"তন্নিষ্ঠস্য মোক্ষোপদেশাৎ" ইতি শঙ্কোত্তরত্বেন বা স্বাতন্ত্র্যেণ বা প্রধাননিরা-করণার্থং সূত্রম্। শঙ্কা চ ভাষ্যে উক্তা॥ ১। ১। ৭॥

---

এই দুই অর্থে প্রযুক্ত হয়, আত্মশব্দও তদ্রূপ চেতনাচেতন উভয় অর্থে প্রযুক্ত হইতে পারে। অতএব, আত্মশব্দের দ্বারা কিরূপে ঈক্ষণের মুখ্যতা স্থির হইতে পারে? গৌণ ঈক্ষণ না হয় কেন? ভগবান্ ব্যাস এক্ষণে ইহার প্রত্যুত্তর দিতেছেন।

[ন···যুক্তম্] অর্থাৎ অচেতন প্রধান (জড়স্বভাব প্রকৃতি) আত্মশব্দের অবলম্বন হইবার অযোগ্য। তাহার হেতু এই যে, শ্রুতি "তাহাই আত্মা" এতদ্রূপে প্রকরণপ্রতিপাদ্য পরম সূক্ষ্ম (অত্যন্ত দুর্জ্ঞেয়) সৎ-পদার্থের উপদেশ করিয়া, পরে, "হে শ্বেতকেতো! তুমি সেই আত্মা" এইরূপে মোক্ষয়িতব্য চেতন শ্বেত-কেতুর আত্মনিষ্ঠতা উপদেশপূর্ব্বক কহিয়াছেন "আচার্য্যবান্ পুরুষই এই তত্ত্ব জানিতে পারে এবং তাহার সেই কাল পর্য্যন্ত বিলম্ব, যে-পর্য্যন্ত না তাহার দেহপাত হয়। দেহপাত হইলেই সে সৎসম্পন্ন অর্থাৎ বিদেহমুক্ত বা ব্রহ্মভাব প্রাপ্ত হয়।" এখন বিবেচনা করিয়া দেখ, অচেতন প্রধান যদি সৎশব্দের বাচ্য হয়, আর মুমুক্ষু চেতনকে যদি "তুমি সেই অচেতন" এই বলিয়া গ্রহণ করান হয়, তাহা হইলে চেতনকে অচেতন বলিয়া গ্রহণ করান হেতু শাস্ত্রের শাস্ত্রতা থাকে না, এবং তাহা বিপরীতবাদী হওয়ায় অপ্রমাণ ও অনর্থের হেতু হইয়া উঠে। হিতশাসক নির্দ্দোষ শাস্ত্রকে সদোষ ও অপ্রমাণ বলা সর্ব্বথা অযুক্ত।

---

* আত্মশব্দোঽপি প্রধানে গৌণো ভবিতুমর্হতীত্যাশঙ্ক্য তত্র পূর্ব্বসূত্রস্থ-নঞ্-পদমাকৃষ্য যোজ্যম্।

যদি চাজ্ঞস্য সতো মুমুক্ষোরচেতনমনাত্মানমাত্মেত্যুপদিশেৎ প্রমাণভূতং শাস্ত্রম্, স শ্রদ্দধানতয়া অন্ধ-গোলাঙ্গূলন্যায়েন তদাত্মদৃষ্টিং ন পরিত্যজেৎ, তদ্ব্যতিরিক্তঞ্চাত্মানং ন প্রতিপদ্যেত; তথা সতি পুরুষার্থাদ্বিহন্যেতানর্থঞ্চ ঋচ্ছেৎ। তস্মাদ্ যথা স্বর্গাদ্যর্থিনোঽগ্নিহোত্রাদি সাধনং যথাভূতমুপদিশতি, তথা মুমুক্ষোরপি "স আত্মা, তৎ ত্বমসি শ্বেতকেতো" ইতি যথাভূতমেবাত্মানমুপদিশতীতি যুক্তম্।

---

[ যদি…ঋচ্ছেৎ ] প্রমাণভূত শাস্ত্র যদি অজ্ঞ অথচ মুমুক্ষু চেতন শ্বেতকেতুকে "তোমার আত্মা বা তুমি অচেতন" এইরূপ উপদেশ করেন, তাহা হইলে সে অবশ্যই তাহা বিশ্বাস করিবে, অন্ধ-গোলাঙ্গুল দৃষ্টান্তে (১) অনাত্মায় আত্মবুদ্ধি স্থাপন করিবে, তাহা আর ত্যাগ করিবে না, অথচ তদ্ব্যতীত আত্মাকেও জানিতে পারিবে না; সুতরাং সে পুরুষার্থ হইতে ভ্রষ্ট ও অনর্থ বা অধোগতিপ্রাপ্ত ও নষ্ট হইবে। [ তস্মাৎ…যুক্তম্ ] অতএব, শাস্ত্র যেমন স্বর্গার্থী পুরুষের প্রতি স্বর্গসাধক যথার্থ অগ্নিহোত্রাদি যাগ উপদেশ করেন, সেইরূপ, মুমুক্ষু পুরুষের প্রতিও যথাস্বরূপ আত্মার উপদেশ করিয়া থাকেন। এইরূপ বলাই উপযুক্ত।

---

আত্মশব্দোঽচেতনে প্রধানে ন সম্ভবতীত্যন্বেয়ম্। কুতঃ? তন্নিষ্ঠস্য আত্মনিষ্ঠস্য মোক্ষোপদেশাৎ।—আত্মনিষ্ঠ বা আত্মজ্ঞ পুরুষের মোক্ষলাভের উপদেশ থাকায় অচেতন প্রকৃতিতে আত্মশব্দের প্রয়োগ অসম্ভব। ভাষ্যানুবাদে এ কথা বিস্তৃতরূপে ব্যাখ্যাত হইয়াছে।

(১) অন্ধ-গোলাঙ্গুল ন্যায় যথা:—কোন এক কুটিলমতি একদা এক অরণ্যে একজন অসহায় অন্ধকে দেখিয়া জিজ্ঞাসা করিল, কি জন্য তুমি এই হিংস্রজন্তুপূর্ণ দুর্গম বনে কষ্টভোগ করিতেছ? শুনিয়া সে হৃষ্টচিত্তে বিপদুদ্ধার-প্রত্যাশায় প্রত্যুত্তর করিল, আমি অন্ধ, দৈব বিড়ম্বনায় এই দুর্গম বনে বন্ধুহীন অবস্থায় পতিত আছি, ইহাতে আমার নিতান্ত কষ্ট হইতেছে, ইচ্ছা এই যে, কোনও প্রকারে নগর পথপ্রাপ্ত হইয়া তদবলম্বনে বন্ধুজনসমাকীর্ণ নগরে গিয়া সুখী হইব, কিন্তু অনেককাল অতিবাহিত করিয়াও আমি সে পথ লাভ করিতে পারি নাই। ভাগ্যক্রমে আজ আপনাকে পাইলাম, সুখী হইলাম, অনুগ্রহ করিয়া আপনি আমাকে নগরপ্রাপ্তির উপায় বলুন। অনন্তর সেই দুষ্ট পুরুষ নিকটে এক বন্য বৃষ বিচরণ করিতেছে দেখিয়া কষ্টেসৃষ্টে তাহার লাঙ্গুল ধারণপূর্ব্বক অন্ধের হস্তে দিয়া বলিল, তুমি খুব সাবধানে ইহা ধরিয়া থাক, এ তোমাকে নগরে লইয়া যাইবে। সাবধান—যেন ছাড়িয়া দিও না। অনন্তর সেই বৃষ (বন্য গরু) বেদনাপ্রাপ্ত ও মনুষ্যস্পর্শে ভীত হইয়া সবেগে পলায়ন আরম্ভ করিল, নগরপ্রাপ্তির প্রত্যাশায় অন্ধ তাহার লাঙ্গুল ছাড়িল না, তাহাতে সে প্রচুর দুঃখভোগ করিয়া অবশেষে মৃতকল্প ও মোহপ্রাপ্ত হইল।

এবঞ্চ সতি তপ্তপরশুগ্রহণমোক্ষদৃষ্টান্তেন সত্যাভিসন্ধস্য মোক্ষোপদেশ উপপদ্যতে। অন্যথা হ্যমুখ্যে সদাত্মতত্ত্বোপদেশে "অহমুক্থমস্মীতি বিদ্যাৎ" ইতিবৎ সম্পন্মাত্রমিদমনিত্যফলং স্যাৎ, তত্র মোক্ষোপদেশো নোপপদ্যেত। তস্মান্ন সদণিমন্যাত্মশব্দস্য গৌণত্বম্। ভৃত্যে তু স্বামিভৃত্যভেদস্য প্রত্যক্ষত্বাদুপপন্নো গৌণ আত্মশব্দো মমাত্মা ভদ্রসেন ইতি। অপি চ, ক্বচিৎ গৌণঃ শব্দো দৃষ্ট ইতি নৈতাবতা শব্দপ্রমাণকেঽর্থে গৌণী কল্পনা ন্যায্যা স্যাৎ, সর্ব্বত্রানাশ্বাসপ্রসঙ্গাৎ।

যত্তূক্তং—চেতনাচেতনয়োঃ সাধারণ আত্মশব্দঃ ক্রতুজ্বলনয়োরিব জ্যোতিঃশব্দ ইতি; তন্ন, অনেকার্থত্বস্যান্যায্যত্বাৎ। তস্মাচ্চেতনবিষয় এব মুখ্য আত্মশব্দঃ, চেতনত্বোপচারাদ্ভূতাদিষু

[ এবঞ্চ···পদ্যেত ] এরূপ হইলেই তপ্ত পরশু গ্রহণের দৃষ্টান্তে (২) সত্যনিশ্চয় ও মোক্ষোপদেশ উপপন্ন হইতে পারে। অন্যথা, অমুখ্যে মুখ্যাত্মার উপদেশ হওয়াতে তাহা "আমি উক্থ" এতদ্রূপ (৩) বিজ্ঞানের ন্যায় অধ্যস্ত ও অনিত্যফলক হয়, নিত্যফল (মোক্ষ) হয় না। সুতরাং মোক্ষোপদেশ অসঙ্গত হয়। [তস্মাৎ···প্রসঙ্গাৎ] এই সকল কারণে সেই পরম সূক্ষ্ম বা নিতান্ত দুর্জ্ঞেয় সদ্বস্তুতে আত্মশব্দের প্রয়োগ গৌণ নহে। ভৃত্যে আত্মশব্দের প্রয়োগ দৃষ্ট হয় সত্য; কিন্তু স্বামীর ও ভৃত্যের ভিন্নতা বা পার্থক্য প্রত্যক্ষ-সিদ্ধ। তৎকারণে ভৃত্যের প্রতি আত্মশব্দের প্রয়োগ গৌণ ভিন্ন মুখ্য হয় না। যদিচ লোকব্যবহারে কোথাও গৌণ প্রয়োগ হইয়া থাকে, তাই বলিয়া সর্ব্বত্রই শব্দপ্রমাণক অর্থে গৌণ কল্পনা করা সঙ্গত বা ন্যায্য হয় না। সর্ব্বত্রই গৌণ কল্পনা করিতে গেলে কোথাও কোনও অর্থে আস্থা থাকিতে পারে না।

[ যত্তূক্তং···ন্যায্যত্বাৎ ] বলিয়াছ যে, জ্যোতিঃ শব্দ যেমন ক্রতু ও জ্বলন (অগ্নি) উভয়বাচক, আত্মশব্দও তেমনি চেতন অচেতন উভয়-বোধক। সে কথা সঙ্গত নহে। কেন-না, এক শব্দের একদা বহু অর্থ ন্যায্য নহে। [ তস্মাৎ···যাত্মেতি চ ] অতএব চেতন বিষয়েই আত্মশব্দের মুখ্য প্রয়োগ, আর

(২) পূর্ব্বকালে অগ্নিপরীক্ষা ছিল। অপরাধী বলিয়া রাজদ্বারে অভিযুক্ত হইলে ও অন্য প্রমাণ না থাকিলে রাজা তাহার হস্তে তপ্তলৌহ অর্পণ করিতেন। সে সত্যপ্রতিজ্ঞাপূর্ব্বক তাহা গ্রহণ করিত, মিথ্যুক হইলে হস্ত দগ্ধ হইত, সত্য হইলে তাহা হইত না।

(৩) উক্থ অর্থাৎ প্রাণ। আমিই প্রাণ, এতদ্রূপে উপাসনা করিবার বিধান আছে। এই উপাসনা সম্পৎ উপাসনা নামে প্রসিদ্ধ। সম্পৎ উপাসনার লক্ষণ ও ফল পূর্ব্বে বলা হইয়াছে। আরও বলা হইবে।

প্রযুজ্যতে—ভূতাত্মেন্দ্রিয়াত্মেতি চ। সাধারণত্বেঽপ্যাত্মশব্দস্য ন প্রকরণমুপপদং বা কিঞ্চিন্নিশ্চায়কমন্তরেণান্যতরবৃত্তিতা নির্ধারয়িতুং শক্যতে। ন চাত্রাচেতনস্য নিশ্চায়কং কিঞ্চিৎ কারণমস্তি। প্রকৃতন্তু সদীক্ষিতৃ, সন্নিহিতশ্চ চেতনঃ শ্বেতকেতুঃ। ন হি চেতনস্য শ্বেতকেতোরচেতন আত্মা সম্ভবতীত্যবোচাম। তস্মাচ্চেতনবিষয় ইহ আত্মশব্দ ইতি নিশ্চীয়তে। জ্যোতিঃশব্দোঽপি লৌকিকেন প্রয়োগেণ জ্বলন এব রূঢ়ঃ, অর্থবাদপ্রকল্পিতেন তু জ্বলনসাম্যেন ক্রতৌ প্রবৃত্ত ইত্যদৃষ্টান্তঃ।

অথবা পূর্ব্বসূত্র এবাত্মশব্দং নিরস্তসমস্তগৌণত্বসাধারণত্বাশঙ্কতয়া ব্যাখ্যায় ততঃ স্বতন্ত্র এব প্রধানকারণনিরাকরণে হেতুর্ব্ব্যাখ্যেয়ঃ—তন্নিষ্ঠস্য মোক্ষোপদেশাদিতি। তস্মান্নাচেতনং প্রধানং সচ্ছব্দবাচ্যম্ ॥ ১ । ১ । ৭ ॥

---

চেতনাধিষ্ঠান প্রযুক্ত ভূতে ও ইন্দ্রিয়ে তাহার গৌণ প্রয়োগ। [ সাধারণ—বোচাম ] যদিও আত্মশব্দ সাধারণপর বল, উভয়ার্থক বল, তথাপি তাহার প্রকরণ বা উপপদ, কোন একটা নিশ্চায়ক ব্যতীত একতরবৃত্তিতা ( নির্দ্দিষ্ট অর্থ-বোধকতা ) অবধারণ করিতে পার না। প্রস্তাবিত স্থলে আত্মশব্দের অচেতন-বাচিতার বোধক বা নিশ্চায়ক প্রমাণ নাই। কিন্তু চেতন শ্বেতকেতু নিকটে থাকায় প্রস্তাবিত সতের চেতনতানিশ্চয় আছে। সতের চেতনতা নিশ্চয় থাকায় তদ্বিশেষণীভূত আত্মশব্দও চেতনপর, ইহা অবাধে নিশ্চয় হয়। চেতন শ্বেতকেতুর আত্মা বা স্বরূপ অচেতন, ইহা কখনই সম্ভব হয় না, এ কথা পূর্ব্বেই বলিয়াছি। [ তস্মাৎ…নিশ্চীয়তে ] অতএব, কথিতস্থলে চেতন বিষয়েই আত্মশব্দের প্রয়োগ, ইহা সহজেই নিশ্চয় করা যায়। [ জ্যোতিঃ…দৃষ্টান্তঃ ] জ্যোতিঃশব্দ লৌকিকপ্রয়োগে অগ্নিতে নিরূঢ় অর্থাৎ প্রসিদ্ধ। তবে আর্থবাদিক কল্পনার দ্বারা অগ্নিসাদৃশ্য অনুসারে জ্যোতিঃশব্দ কচিৎ যাগাদিতেও প্রযুক্ত হয়। এ নিমিত্ত উহা ( জ্যোতিঃশব্দ ) দৃষ্টান্ত হইতে পারে না। [ অথবা…বাচ্যম্ ] কিংবা, পূর্ব্বসূত্রের দ্বারাই আত্মশব্দের গৌণত্ব শঙ্কা নিরাকৃত হইয়াছিল, এক্ষণে এ সূত্রে পৃথক্ রূপে প্রকৃতিকারণবাদ নিরাকৃত হইল। প্রকৃতিকারণ-নিরাকরণপক্ষেও "তন্নিষ্ঠস্য মোক্ষোপদেশাৎ" এই হেতুসূত্র ব্যাখ্যাত হইতে পারে। অতএব প্রধান বা প্রকৃতি কোনও প্রকারে প্রস্তাবিত শ্রুতিস্থ ( সৃষ্টি-বোধক শ্রুতিস্থ ) সৎ-শব্দের বাচ্য হইতে পারে না ॥ ১ । ১ । ৭ ॥

কুতশ্চ ন প্রধানং সচ্ছব্দবাচ্যম্ ?—

## হেয়ত্বাবচনাচ্চ ॥ ১।১।৮॥*

যদ্যনাত্মৈব প্রধানং সচ্ছব্দবাচ্যং "স আত্মা, তৎ ত্বমসি" ইতি ইহোপদিষ্টং স্যাৎ, স তদুপদেশশ্রবণাদনাত্মজ্ঞতয়া তন্নিষ্ঠো মা ভূদিতি মুখ্যমাত্মানমুপদিদিক্ষুস্তস্য হেয়ত্বং ব্রূয়াৎ, যথা অরুন্ধতীং দিদর্শয়িষুঃ তৎসমীপস্থাং স্থূলাং তারামমুখ্যাং প্রথমমরুন্ধতীতি গ্রাহয়িত্বা, তাং প্রত্যাখ্যায় পশ্চাদরুন্ধতীমেব

---

স্যাদেতৎ। ব্রহ্মৈব জীপ্সিতং, তচ্চ ন প্রথমং সূক্ষ্মতয়া শক্যং শ্বেতকেতুং গ্রাহয়িতুমিতি তৎসম্বন্ধং প্রধানমেব স্থূলতয়াত্মত্বেন গ্রাহ্যতে শ্বেতকেতুররুন্ধতীমিবাতীব সূক্ষ্মাং দর্শয়িতুং তৎসন্নিহিতাং স্থূলতারকাং দর্শয়তি ইয়মসাবরুন্ধতীতি। অস্যাং শঙ্কায়ামুত্তরম্।—হেয়ত্বাবচনাচ্চ—চকারোঽনুক্তসমুচ্চয়ার্থস্তচ্চানুক্তং ভাষ্য উক্তম্। ১। ১। ৮।

---

প্রধান যে, সৎ-শব্দের বাচ্য নহে, তৎপ্রতি আরও হেতু আছে। যথা—[ যদ্যনা…দৃশ্যতে ] অনাত্মা প্রধান যদি শ্রুতিস্থ সৎ-শব্দের গৌণ অর্থ হইত এবং প্রধানকেই যদি "তৎ ত্বম্ অসি"—তাহাই তুমি, এই বাক্যের দ্বারা চেতন শ্বেতকেতুর আত্মা বলিয়া উপদেশ করা হইত, তাহা হইলে শ্বেতকেতু সেই উপদেশ শ্রবণে অনাত্মজ্ঞ থাকিতেন। অপিচ, শ্রুতি অবশ্যই তাহাকে মুখ্য আত্মা বলিবার নিমিত্ত প্রথমোপদিষ্ট গৌণ আত্মার ত্যাজ্যতা বলিতেন। যেমন অরুন্ধতী দেখাইবার ইচ্ছায় অরুন্ধতী তারার নিকটস্থ স্থূল নক্ষত্রকে অরুন্ধতী বলিয়া দেখাইয়া, পশ্চাৎ তাহা অরুন্ধতী নহে বলিয়া প্রত্যাখ্যানপূর্ব্বক প্রকৃত অরুন্ধতীকে দেখান হইয়া থাকে, (১) শ্রুতি সেরূপ পথবর্ত্তিনী না হওয়ায় গৌণ

---

* হেয়ত্বস্য ত্যাজ্যতায়া অবচনাৎ অনভিধানাৎ চ অপি প্রধানং ন সৎ-শব্দবাচ্যম্। ইত্যক্ষরার্থঃ।—ত্যাগোপদেশ না থাকাতেও প্রধান সৎশব্দবাচ্য নহে। (ভাষ্যানুবাদ দেখ)।

(১) পাণিগ্রহণ সংস্কার সমাপ্ত হইলে পর, পতি নবোঢ়া পত্নীকে অরুন্ধতী তারা দেখাইবেন, এইরূপ বিধান ও সদাচার অদ্যাপি প্রচলিত আছে। অরুন্ধতী অতি দুর্লক্ষ্য ক্ষুদ্র তারা, সহজে দেখা যায় না, এবং তাহা সপ্তর্ষিমণ্ডলের ( সাত ভেয়ে তারার ) এক প্রান্তে থাকে। নববধূ সে তারা চেনে না, দেখ বলিলে দেখিতে পাইবে না, কাজেই তন্নিকটস্থ অন্য এক জ্বলন্ত তারা দেখাইয়া, তাহার দৃষ্টি আকর্ষণ করান হয়, পশ্চাৎ প্রকৃত অরুন্ধতী দেখান সুসাধ্য হয়। এই ব্যবহার হইতে অরুন্ধতী-দর্শন ন্যায় প্রবর্ত্তিত হইয়াছে। ইহারই অনুরূপ শাখাচন্দ্র ন্যায়। শাখাচন্দ্র ন্যায়ের উদাহরণ এইরূপ। বালক চন্দ্র চেনে না। কিন্তু উপদেষ্টা তাহাকে কৌশলে চাঁদ দেখান। তিনি বলেন, ঐ দেখ গাছের ডালে চাঁদ। বালকের দৃষ্টি তদনুসারে বৃক্ষশাখায় স্থির হয়। পরে সে চাঁদ দেখে। ক্রমে সে চাঁদ কোথায় ও কি, তাহাও জানিতে পারে।

গ্রাহয়তি, তদ্বৎ নায়মাত্মেতি ব্রূয়াৎ, ন চৈবমবোচৎ। সন্মাত্রাবগতিনিষ্ঠৈব হি ষষ্ঠপ্রপাঠকপরিসমাপ্তির্দৃশ্যতে।

চ-শব্দঃ প্রতিজ্ঞাবিরোধাভ্যুচ্চয়প্রদর্শনার্থঃ। সত্যপি হেয়ত্ববচনে প্রতিজ্ঞাবিরোধঃ প্রসজ্যেত। কারণবিজ্ঞানাদ্ধি সর্ব্বং বিজ্ঞাতমিতি প্রতিজ্ঞাতং, "উত তমাদেশমপ্রাক্ষ্যো যেনাশ্রুতং শ্রুতং ভবত্যমতং মতমবিজ্ঞাতং বিজ্ঞাতমিতি। কথং নু ভগবঃ স আদেশো ভবতীতি। যথা সোম্যৈকেন মৃৎপিণ্ডেন সর্ব্বং মৃন্ময়ং বিজ্ঞাতং স্যাদ্বাচারম্ভণং বিকারো নামধেয়ং মৃত্তিকেত্যেব সত্যম্, এবং সোম্য স আদেশো ভবতি" ইতি বাক্যোপক্রমে

---

অপিচ, জগৎকারণং প্রকৃত্য স্বপিতীত্যস্য নিরুক্তং কুর্ব্বতী শ্রুতিশ্চেতনমেব জগৎকারণং ব্রূতে। যদি স্বশব্দ আত্মবচনস্তথাপি চেতনস্য পুরুষস্যাঽচেতনপ্রধানত্বানুপপত্তিঃ। অথাত্মীয়বচনস্তথাপ্যচেতনে পুরুষার্থতয়াত্মী-

---

আত্মার উপদেশ করেন নাই, একবারেই মুখ্য আত্মার উপদেশ করিয়াছেন, ইহা নিশ্চয় হয়। সেরূপ উপদেশ করিলে অবশ্যই গৌণ উপদেশের প্রত্যাখ্যান করিয়া দ্বিতীয়বার মুখ্য উপদেশ করিতেন। যখন ছান্দোগ্য উপনিষদের ষষ্ঠপ্রপাঠক প্রারম্ভাবধি সমাপ্তি পর্য্যন্ত সমস্তই সৎস্বরূপ মুখ্য আত্মায় পর্য্যবসিত দেখা যায়, তখন আর দ্বিতীয় উপদেশ আছে, এরূপ কথা বলিতে পারিবে না।

[ চ শব্দঃ…শ্রবণাৎ ] সূত্রস্থ চ-শব্দ প্রতিজ্ঞাবিরোধরূপ হেত্বন্তরের উন্নায়ক। অর্থাৎ, ত্যাজ্যতাবচন থাকিলেও প্রতিজ্ঞাবিরোধ দোষ হইতেই পারে; সুতরাং ত্যাজ্যতাবচন নাই ইহা চ শব্দের দ্বারা জানান হইয়াছে। বস্তুতঃ ত্যাজ্যতাবচন না থাকায় ঐ উপদেশ মুখ্য, গৌণ নহে। শ্রুতি প্রথমেই প্রতিজ্ঞা করিয়াছেন যে, কারণের জ্ঞান হইতেই সমুদয় কার্য্য বস্তুর জ্ঞান হয়। যথা—শ্বেতকেতু গুরুকুলবাস সমাপ্ত করিয়া প্রত্যাগত হইলে পর, পিতা তাহাকে জিজ্ঞাসা করিলেন, "বৎস, তুমি কি গুরুকে সেই বস্তু জিজ্ঞাসা করিয়াছিলে? যে বস্তু শুনিলে সমস্ত শুনা হয়, যাহা জানিলে সমস্ত জানা হয়, যাহা মনন করিলে সমস্ত মনন করা হয়?" শ্বেতকেতু বলিলেন, "ভগবন্, কি প্রকারে সেরূপ আদেশ সম্ভবে?" পিতা প্রত্যুত্তর করিলেন, "হে সোম্য, যেমন এক মৃৎপিণ্ডের দ্বারা সমস্ত মৃন্ময় জানা হয়, সেইরূপ। বিকার সকল বাক্যারব্ধ অর্থাৎ বাক্যবোধ্য নাম মাত্র; সুতরাং মিথ্যা; মৃত্তিকাই সত্য। হে সোম্য (চন্দ্রবৎপ্রিয়দর্শন), সে আদেশ অর্থাৎ

শ্রবণাৎ। ন চ সচ্ছব্দবাচ্যে প্রধানে ভোগ্যবর্গকারণে হেয়ত্বেনা-হেয়ত্বেন বা বিজ্ঞাতে ভোক্তৃবর্গো বিজ্ঞাতো ভবতি, অপ্রধান-বিকারত্বাদ্ভোক্তৃবর্গস্য। তস্মান্ন প্রধানং সচ্ছব্দবাচ্যম্॥ ১।১।৮॥

কুতশ্চ ন প্রধানং সচ্ছব্দবাচ্যম্?

## স্বাপ্যয়াৎ॥ ১।১।৯॥*

তদেব সচ্ছব্দবাচ্যং কারণং প্রকৃত্য শ্রূয়তে—যত্রৈতৎ পুরুষঃ স্বপিতি নাম, সতা সোম্য তদা সম্পন্নো ভবতি—স্বমপীতো

---

য়েঽপি চেতনস্য প্রলয়ানুপপত্তিঃ। ন হি মৃদাত্মা ঘট আত্মীয়েঽপি পাথসি প্রলীয়তে, অপি ত্বাত্মভূতায়াং মৃদ্যেব। ন চ রজতমনাত্মভূতে হন্তিনি প্রলীয়তে, কিং ত্বাত্মভূতায়াং শুক্তাবেবেত্যাহ।—স্বাপ্যয়াৎ॥ ৯॥ গতিসামান্যাৎ॥ ১০

সুষুপ্তৌ জীবস্য সদাত্মনি স্বস্মিন্ অপ্যয়শ্রবণাৎ সচ্চেতনমেবেতি সূত্র-

---

সে বস্তু তদ্রূপ।" (২) [ন চ···বাচ্যম্] হেয়রূপেই হউক, আর অহেয়রূপেই হউক, ভোগ্য-সমূহের কারণীভূত প্রধানের জ্ঞান হইলেই যে ভোক্তৃসমূহ (ভোগকর্ত্তা জীব-সংঘ) প্রধানের বিকার বা কার্য্য নহে। এতাবতা ইহাই সিদ্ধ হইতেছে যে, প্রধান কথনই সৎ-শব্দের বাচ্য নহে॥১।১।৮॥

অপিচ, অন্য হেতু থাকাতেও প্রধান সৎ-শব্দের বাচ্য নহে, এবং জগৎকারণও নহে। যথা—

[তদেব···দর্শনাৎ] শ্রুতি সৎশব্দবাচ্য জগৎকারণের উল্লেখ করিয়া বলিয়াছেন, "সুষুপ্তিকালে এই পুরুষের "স্বপিতি" নাম হয়, এবং সেই সময়ে ইনি সৎ-সম্পন্ন বা স্বরূপ প্রাপ্ত হন, অর্থাৎ তিনি সতের সহিত একীভূত হন। যেহেতু

---

(২) শ্রুতি এবংক্রমে একবিজ্ঞানে সর্ব্ববিজ্ঞানের প্রতিজ্ঞা করিয়াছেন অর্থাৎ সর্ব্ব-বিজ্ঞান হয় বলিয়াছেন। এ প্রতিজ্ঞা তবেই রক্ষা পায়,—যদি কারণমাত্রের সত্যতা ও কার্য্যের অসত্যতা সিদ্ধ হয়। শ্রুতি বিকারের অর্থাৎ কার্য্যের মিথ্যাত্ব নির্ণয় করিয়া কারণমাত্রেরই সত্যতা বর্ণনা করিয়াছেন। ইহা দেখিয়া বলিতে হয়, যাহা জগৎকারণ, তাহাই সত্য ও নির্ব্বিকার। তোমার প্রধান ত নির্ব্বিকার নহে, সবিকার এবং সবিকার বলিয়াই, শ্রুতির মতে তাহা মিথ্যা বা তুচ্ছ। কাজেই বলিতে হইতেছে, প্রধান বা প্রকৃতি শ্রুত্যুক্ত সৎশব্দের বাচ্য নহে; সুতরাং জগৎকারণও নহে।

* স্বস্মিন্ অপায়ঃ লয়ঃ, তস্মাৎ। সুষুপ্তিকালে জীবস্য স্বস্মিন্ স্বরূপে আত্মনি লয়শ্রবণাৎ ন সৎশব্দবাচ্যং প্রধানমিতি সূত্রাক্ষরাণামর্থঃ।—সুষুপ্তি-কালে জীব আপন স্বরূপে লীন হয়। সেই স্বরূপ সৎ ও আত্মা, সুতরাং সৎশব্দ আত্মারই বাচক, প্রধানের বাচক নহে। (ভাষ্যা-নুবাদ দেখ)।

ভবতি, তস্মাদেনং স্বপিতীত্যাচক্ষতে, স্বং হ্যপীতো ভবতি" ইতি। এষা শ্রুতিঃ স্বপিতীত্যেতৎ পুরুষস্য লোকপ্রসিদ্ধং নাম নির্ব্বক্তি। স্বশব্দেনেহাত্মোচ্যতে। যঃ প্রকৃতঃ সচ্ছব্দবাচ্যস্তমপীতো ভবতি, অপিগতো ভবতীত্যর্থঃ। অপিপূর্ব্বস্যেতের্লয়ার্থত্বং প্রসিদ্ধং, "প্রভবাপ্যয়ৌ" ইত্যুৎপত্তিপ্রলয়য়োঃ প্রয়োগদর্শনাৎ।

মনঃপ্রচারোপাধিবিশেষসম্বন্ধাদিন্দ্রিয়ার্থান্ গৃহ্ণংস্তদ্বিশেষাপন্নো জীবো জাগর্ত্তি, তদ্বাসনাবিশিষ্টঃ স্বপ্নান্ পশ্যন্মনঃশব্দবাচ্যো ভবতি। স উপাধিদ্বয়োপরমে সুষুপ্ত্যবস্থায়ামুপাধিকৃতবিশেষাভাবাৎ স্বাত্মনি প্রলীন ইবেতি স্বং হ্যপীতো ভবতীত্যু-

---

যোজনা। এতৎ স্বপনং যথা স্যাৎ, তথা তত্র সুষুপ্তৌ স্বপিতীতি নাম ভবতি, তদা পুরুষঃ সতা সম্পন্ন একীভবতি। সদৈক্যেঽপি নামপ্রবৃত্তিঃ কথং? তত্রাহ—"স্বম্" ইতি। তত্র লোকপ্রসিদ্ধিমাহ—"তস্মাৎ" ইতি। হি যস্মাৎ সদাত্মানং অপীতো ভবতি, তস্মাদিত্যর্থঃ। শ্রুতেস্তাৎপর্য্যমাহ—"এষা" ইত্যাদিনা।

ইতের্গতোর্গত্যর্থস্য অপি-পূর্ব্বস্য লয়ার্থত্বেঽপি কথং নিত্যস্য জীবস্য লয় ইত্যাশঙ্ক্য উপাধিলয়াদিতি বক্তুং জাগ্রৎস্বপ্নয়োরুপাধিত্বমাহ—"মনঃ" ইতি। ঐন্দ্রিয়িকমনোবৃত্তয় উপাধয়ঃ। তৈর্ঘটাদিস্থূলার্থবিশেষাণাৎ আত্মনা সম্বন্ধাৎ আত্মা তানিন্দ্রিয়ার্থান্ পশ্যন্ স্থূলবিশেষেণ দেহেনৈক্যভ্রান্তিমাপন্নো বিশ্বসংজ্ঞো জাগর্ত্তি। জাগ্রদ্বাসনাশ্রয়মনোবিশিষ্টঃ সন্ তৈজসসংজ্ঞঃ স্বপ্নে বিচিত্রবাসনাসহকৃতমায়াপরি-

---

ইনি স্বরূপে অপীত হন, লীন হন, সেই হেতু ইঁহাকে "স্বপিতি" বলে। এই শ্রুতি এতদ্রূপে পুরুষের বা আত্মার লোকপ্রসিদ্ধ স্বপিতি নামের নির্ব্বচন (ব্যুৎপত্তি) দেখাইয়াছেন, এবং "স্ব" শব্দের দ্বারাও আত্মাকেই বলিয়াছেন। অতএব, যাহা প্রকরণপ্রতিপাদ্য—প্রকৃত সৎশব্দের বাচ্য-অর্থ, জীব তাহাতেই অপিগত হয়, এইরূপ অর্থ ই লব্ধ হইল; কেন-না, অপি-পূর্ব্বক ই-ধাতুর লয় অর্থ প্রসিদ্ধ। শাস্ত্রেও সেই প্রসিদ্ধি অনুসারে "অপ্যয়" শব্দের প্রয়োগ দেখা যায়।

[মনঃ···ত্যুচ্যতে] ইন্দ্রিয়ের দ্বারা মনের বিষয়াকারা বৃত্তি জন্মে; সেই সকল মনোবৃত্তির নাম মনঃপ্রচার। আত্মা সেই মনঃপ্রচারে উপহিত বা তত্তাদাত্ম্য প্রাপ্ত হইয়া ইন্দ্রিয়গ্রাহ্য স্থূল বিষয় গ্রহণ করতঃ জাগ্রৎ আখ্যা প্রাপ্ত হন। তিনিই আবার সেই জাগ্রদ্বাসনাবিশিষ্ট মনোমাত্রে উপহিত হইয়া স্বপ্ন অনুভব করেন। জাগ্রৎ ও স্বপ্ন এই দুই উপাধি যখন থাকে না, বিলীন হয়, তখন তিনি সুপ্ত হন। সুপ্ত অবস্থায় অর্থাৎ সুষুপ্তিকালে মনের বৈচিত্র্য থাকে না, সূক্ষ্ম অজ্ঞানবৃত্তি

চ্যতে। যথা হৃদয়শব্দনির্ব্বচনং শ্রুত্যা দর্শিতং, "স বা এষ আত্মা হৃদি, তস্যৈতদেব নিরুক্তং—হৃদ্যয়মিতি, তস্মাদ্ধৃদয়মিতি, যথা চাশনায়োদন্যাশব্দপ্রবৃত্তিমূলং দর্শয়তি শ্রুতিঃ, "আপএব তদশিতং নয়ন্তে, তেজএব তৎ পীতং নয়তে" ইতি চ, এবং স্বমাত্মানং সচ্ছব্দ-বাচ্যমপীতো ভবতীতি ইমমর্থং স্বপিতিনামনির্ব্বচনেন দর্শয়তি। ন চ চেতন আত্মা অচেতনং প্রধানং স্বরূপত্বেন প্রতিপদ্যেত।

ণামান্ পশ্যন্ 'সোম্য, তন্মনঃ' ইতি শ্রুতিস্থমনঃশব্দবাচ্যো ভবতি। স আত্মা স্থূলসূক্ষ্মোপাধিদ্বয়োপরমে অহং নরঃ কর্ত্তেতি বিশেষাভিমানাভাবাৎ লীন ইত্যু-পচর্য্যত ইত্যর্থঃ। নমু স্বপিতীতিনামনিরুক্তেরর্থবাদত্বাৎ ন যথার্থতা, ইত্যত আহ —"যথা" ইতি। তস্য হৃদয়শব্দস্য তন্নির্ব্বচনম্। তদশিতমন্নং দ্রবীকৃত্য নয়ন্তে জরয়ন্তীত্যাপ এবাহশনায়াপদার্থঃ। তৎ পীতমুদকং নয়তে শোষয়তি ইতি তেজ এবোদন্যম্। অত্র দীর্ঘশ্ছান্দসঃ। এবমিদমপি নির্ব্বচনং যথার্থমিত্যাহ—"এব"মিতি। ইদঞ্চ প্রধানপক্ষে ন যুক্তমিত্যাহ—"ন চে"তি। স্বশব্দস্যাত্মনীবাত্মীয়েঽপি

ভিন্ন অন্য কোন বৃত্তি থাকে না, কাজেই এই কালে আত্মা বিস্পষ্ট ও বিচিত্র মনোবৃত্তিরূপ উপাধির অভাবে আপন স্বরূপ প্রাপ্তের ন্যায় হন, অথবা আপনাতে আপনি লীন হন। (মনোবৃত্তির লয়ে আত্মার স্বরূপ প্রাপ্তি ও জীবের লয় এবং মনের প্রচারে আত্মার "স্বপিতি" নাম দিয়া বলিয়াছেন। যেহেতু 'স্বম্ অপীতো-ভবতি' অর্থাৎ আপন স্বরূপ প্রাপ্ত হন, অথবা আপন স্বরূপে গিয়া লীন হন, সেই হেতু তাঁহাকে "স্বপিতি" বলা যায়। [ যথা…দর্শয়তি ] শ্রুতি যেমন হৃদয়-শব্দের ব্যুৎপত্তি বলিয়াছেন (১), 'অশনায়া' ও 'উদন্যা' শব্দের নির্ব্বচন দেখাইয়া-ছেন, (২) তেমনি, সৎ-শব্দবাচ্য আত্মার "স্বপিতি" নামেরও উক্তপ্রকার নির্ব্বাচন (ব্যুৎপত্তি) বলিয়াছেন (৩)। [ ন চ…পদ্যতে ] ঐরূপ নির্ব্বচন কিন্তু প্রকৃতির

(১) হৃদি অয়ং—হৃদয়ং। যে হেতু সেই আত্মা এই হৃদয়ে অবস্থান করে, সেই হেতু ইহার নাম 'হৃদয়'। বক্ষোমধ্যে প্রকটিত পুণ্ডরীকাকার মাংসখণ্ড, তন্মধ্যে আকাশ, সেই আকাশই আত্মার উপলব্ধিস্থান, ধ্যানের বা উপাসনার স্থান। এই তাৎপর্য্য ঐ প্রকার বাগ্ভঙ্গীর দ্বারা লক্ষ হয় বা হইতেছে।

(২) জল অশিত দ্রব্য অর্থাৎ ভুক্তান্ন সকল দ্রব করিয়া জীর্ণ করে, পরিপাক করে, তাই তাহাকে "অশনায়া" বলা হয়। তেজঃ পীত জলের শোষণ করে, তাই তাহা উদন্যা নামে উক্ত হয়। পরিপাক হইলে ক্ষুধা বা ভোজনস্পৃহা জন্মে বলিয়া লৌকিক অভিধানে অশনায়া শব্দের অর্থ বুভুক্ষা এবং তেজঃ দ্বারা পীতজল শুষ্ক হইলে পুনর্ব্বার জলপানের ইচ্ছা হয় বলিয়া উদন্যা শব্দের পিপাসা নামও প্রচলিত আছে।

(৩) ভাষ্যকারের অভিপ্রায় ও বিশ্বাস এই যে, শ্রুত্যুক্ত ঐ সকল নির্ব্বাচন বা ব্যুৎপত্তি যথার্থ, অর্থাৎ সত্য। সুতরাং তাদৃশ সত্য বা যথার্থ অর্থ পরিত্যাগ করা সর্ব্বথা অযুক্ত।

যদি পুনঃ প্রধানমেবাত্মীয়ত্বাৎ স্বশব্দেনোচ্যেত, এবমপি চেতনো-ঽচেতনমপ্যেতীতি বিরুদ্ধমাপদ্যেত। শ্রুত্যন্তরঞ্চ "প্রাজ্ঞেনাত্মনা সম্পরিষক্তো ন বাহ্যং কিঞ্চন বেদ নান্তরম্" ইতি সুষুপ্ত্যবস্থায়াং চেতনে অপ্যয়ং দর্শয়তি। অতো যস্মিন্নপ্যয়ঃ সর্ব্বেষাং চেতনানাং, তচ্চেতনং সচ্ছব্দবাচ্যং জগতঃ কারণং, ন প্রধানম্ ॥ ১। ১। ৯ ॥

কুতশ্চ ন প্রধানং জগতঃ কারণম্?

## গতিসামান্যাৎ ॥১।১।১০॥ *

যদি তার্কিকসময় ইব বেদান্তেষ্বপি ভিন্না কারণাবগতি-রভবিষ্যৎ—কচিচ্চেতনং ব্রহ্ম জগতঃ কারণং, কচিদচেতনং প্রধানং, কচিদন্যদেবেতি, ততঃ কদাচিৎ প্রধানকারণ-

শক্তিরস্তীত্যাশঙ্ক্যাহ—"যদি" ইতি। প্রাজ্ঞেন বিশ্বচৈতন্যেনেশ্বরেণ সংপরিষক্তো ভেদভ্রমাভাবেনাভেদ ইত্যর্থঃ॥ ১। ১। ১০। [ইতি রত্নপ্রভা টীকা]।

গতিরবগতিঃ। "তার্কিকসময় ইব" ইতি। যথা হি তার্কিকাণাং সময়-

পক্ষে সঙ্গত হয় না। কারণ, চেতন আত্মা কখনও প্রকৃতির স্বরূপ প্রাপ্ত হন, এরূপ কথা সর্ব্বথা অযুক্ত। যাহা চেতন, তাহা কখনও অচেতন হয় না। [যদি…মাপদ্যেত] স্ব-শব্দের "আত্মসম্বন্ধীয়" অর্থ থাকে থাকুক, কিন্তু এখানে সে অর্থ (আত্মসম্পর্কবিশিষ্ট প্রকৃতি, এরূপ অর্থ) করিতে পার না। তাহার হেতু এই যে, চেতন অচেতন হয়, অথবা চেতন অচেতনে লয় হয়, ইহা সম্পূর্ণ বিরুদ্ধ। [শ্রুত্যন্তরং…প্রধানম্] অন্যান্য শ্রুতিতেও সুপ্তিকালে জীবের "সুপ্তিকালে জীব প্রাজ্ঞ আত্মস্বরূপে পরিষক্ত হইয়া বাহ্য ও আন্তর কোনও পদার্থ জানিতে পারে না" ইত্যাদিক্রমে চেতনে লীন হওয়ার প্রণালী দর্শিত হইয়াছে। অতএব, যে-চৈতন্যে সমুদয় জীবের বা জীবধর্ম্মের অপ্যয় হয়, সেই ঈশ্বর চৈতন্যই সৎ-শব্দের বাচ্য ও জগতের হেতু বা মূল কারণ ॥১।১।৯॥

প্রকৃতি যে জগৎ-কারণ নহে, তৎপক্ষে অন্য হেতুও আছে। যথা—

[যদি…গতিঃ] তার্কিকদিগের শাস্ত্রে যেমন ভিন্ন ভিন্ন জগৎকারণ (১) বিজ্ঞাপিত আছে, বেদান্তে যদি সেরূপ হইত বা থাকিত, তাহা হইলে, না-হয় কষ্টসৃষ্টে প্রকৃতিকারণবাদ-রক্ষার্থ ঈক্ষতিপ্রভৃতি শব্দের অর্থ প্রকৃতিপর করিয়া লওয়া

* গতিঃ অবগতিঃ। অস্যাঃ সামান্যং সমানতা। তস্মাৎ। যস্মাৎ সর্ব্বেষ্বপি বেদান্ত-বাক্যেষু সমানা চেতনকারণাবগতিঃ, তস্মাচ্চেতন এব জগৎকারণং নান্যদিতি সূত্রার্থঃ।— যেহেতু সমুদায় সৃষ্টিবোধক বেদান্তবাক্যে সমানরূপে চেতনেরই জগৎকারণতা প্রতীত হয়, সেই হেতু চেতন ব্রহ্মই জগৎকারণ, অন্য কিছু (প্রধান বা পরমাণু প্রভৃতি) নহে।

(১) কোন তার্কিকের শাস্ত্রে চেতন পরমেশ্বর, কোন তার্কিকের শাস্ত্রে অচেতন প্রধান, কোন তার্কিকের শাস্ত্রে অচেতন পরমাণু।

বাদানুরোধেনাপি ঈক্ষত্যাদিশ্রবণমকল্পয়িষ্যৎ, ন ত্বেতদস্তি। সমানৈব হি সর্ব্বেষু বেদান্তেষু চেতনকারণাবগতিঃ, "যথাগ্নের্জ্বলতঃ সর্ব্বা দিশো বিস্ফুলিঙ্গা বিপ্রতিষ্ঠেরন্নেবমেবৈতস্মাদাত্মনঃ সর্ব্বে প্রাণা যথায়তনং প্রতিষ্ঠন্তে, প্রাণেভ্যো দেবা দেবেভ্যো লোকা ইতি", "তস্মাদ্বা এতস্মাদাত্মন আকাশঃ সম্ভূতঃ" ইতি, "আত্মন এবেদং সর্ব্বম্" ইতি, "আত্মন এষ প্রাণোজায়তে" ইতি চাত্মনঃ কারণত্বং দর্শয়ন্তি সর্ব্বে বেদান্তাঃ। আত্মশব্দশ্চ চেতনবচন ইত্যবোচাম। মহচ্চ প্রামাণ্যকারণমেতৎ, যদ্বেদান্তবাক্যানাং চেতনকারণত্বে সমান-

---

ভেদেষু পরস্পরপরাহতার্থতা, নৈবং বেদান্তেষু পরস্পরপরাহতিঃ, অপি তু তেষু সর্ব্বত্র জগৎকারণচৈতন্যাবগতিঃ সমানেতি। "চক্ষুরাদীনামিব রূপা-

---

যাইত। কিন্তু বেদান্তে তাহা বা সেরূপ কথা নাই, অর্থাৎ বেদান্তমধ্যে সেরূপ বিভিন্ন কারণ বিজ্ঞাপিত হয় নাই। প্রণিধান কর, দেখিতে পাইবে, সমুদায় বেদান্তবাক্যে সমানরূপে চেতনকারণবিষয়ক জ্ঞানই নিহিত আছে। [যথা…বোচাম] যথা— "যদ্রূপ প্রজ্বলিত বহ্নি হইতে বিস্ফুলিঙ্গ প্রাদুর্ভূত হয়, হইয়া সর্ব্বদিক্ গমন করে, সেইরূপ, পরমাত্মা হইতে প্রাণ সকল (ইন্দ্রিয় সকল) আবির্ভূত হয়, হইয়া স্ব স্ব স্থানে (আপন আপন গোলকে) গিয়া স্থিতি করে। এইরূপ প্রাণসৃষ্টির পর তদনুগ্রাহক দেবতার (সূর্য্যাদির) সৃষ্টি হয়, এবং সেই সেই সৃষ্ট দেবতা হইতে লোক অর্থাৎ ভোগ্য সকল জন্মে।" "সেই এই আত্মা হইতেই এই আকাশ আবির্ভূত হইয়াছে।" "যে কিছু জ্ঞেয় বা যে কিছু জ্ঞানগম্য, সমুদায়ই আত্মা হইতে হইয়াছে।" "এই প্রাণ আত্মা হইতেই জন্মে।" ইত্যাদি ইত্যাদি অনেক বেদান্তবাক্য আছে, এ সকলের কোনও বাক্য অচেতন কারণবোধক নহে, সমুদায়ই আত্মকারণতা-বোধক। আত্মশব্দ যে চেতনবাচী, তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। [মহচ্চ …রূপাদিষু] যেমন রূপাদি বিষয়ে চক্ষুরাদি ইন্দ্রিয়ের সমান গতি, তৎকারণে যেমন রূপাদি জ্ঞানে চক্ষুরাদি ইন্দ্রিয়ের প্রামাণ্য অটল, তেমনি, চেতন কারণবিষয়েও বেদান্তবাক্য সমূহের সমান গতি (বোধিকা শক্তি সমান) এবং সেই সমান গতিত্বহেতু তত্তাবতের প্রামাণ্যও অকাট্য। (২) [অতো…

---

(২) এক জনের চোখ যাহা দেখে, আর আর জনের চোখও যদি ঠিক তাহাই দেখে, তাহা হইলে যেমন তাহা মিথ্যা বলিতে পার না, যথার্থ বলিতে বাধ্য হও, তেমনি, এক বেদান্তবাক্য যাহা বলে, অন্য বাক্যও যদি ঠিক্ তাহাই বলে, তবে তাহাও উক্ত দৃষ্টান্তে সত্য

গতিত্বং—চক্ষুরাদীনামিব রূপাদিষু। অতো গতিসামান্যাৎ সর্ব্বজ্ঞং ব্রহ্ম জগতঃ কারণম্ ॥১।১।১০॥

কুতশ্চ সর্ব্বজ্ঞং ব্রহ্ম জগতঃ কারণম্ ?

## শ্রুতত্বাচ্চ ॥১।১।১১॥ *

স্বশব্দেনৈব সর্ব্বজ্ঞ ঈশ্বরো জগতঃ কারণমিতি শ্রূয়তে—শ্বেতাশ্বতরাণাং মন্ত্রোপনিষদি। সর্ব্বজ্ঞমীশ্বরং প্রকৃত্য "স কারণং করণাধিপাধিপো ন চাস্য কশ্চিজ্জনিতা ন চাধিপঃ" ইতি। তস্মাৎ সর্ব্বজ্ঞং ব্রহ্ম জগতঃ কারণং, নাচেতনং প্রধানমন্যদ্বেতি সিদ্ধম্ ॥১।১।১১॥

---

দিষু"। যথা হি সর্ব্বেষাং চক্ষুঃ রূপমেব গ্রাহয়তি, ন পুনারসাদিকং কস্যচিদ্দর্শয়তি কস্যচিদ্রূপম্। এবং রসনাদিষ্বাপ গতিসামান্যং দর্শনীয়ম্॥ ১। ১। ১০॥

তদৈক্ষতেত্যত্র ঈক্ষণমাত্রং জগৎকারণস্য শ্রুতং, ন তু সর্ব্ববিষয়ম্। জগৎ-কারণসম্বন্ধিতয়া তু তদর্থাৎ সর্ব্ববিষয়মবগতং, শ্বেতাশ্বতরাণাস্তূপনিষদি সর্ব্বজ্ঞ ঈশ্বরো জগৎকারণমিতি সাক্ষাদুক্তমিতি বিশেষঃ॥ ১। ১। ১১॥

---

কারণম্] প্রদর্শিত হেতুতে ইহাই স্থির হইল যে, সর্ব্বজ্ঞ ব্রহ্মই জগতের কারণ, অন্য কেহ নহে ॥১।১।১০॥

ব্রহ্মের জগৎকারণতাপক্ষে আর কি হেতু আছে ?

[স্ব···ইতি] "ঈশ্বর জগৎকারণ" এ কথা শ্রুতি স্ব-শব্দের দ্বারাও অর্থাৎ চেতনবাচক শব্দের দ্বারাও বলিয়াছেন। শ্বেতাশ্বতর উপনিষদে "ঈশ্বর সর্ব্বজ্ঞ" এই-রূপ উপদেশের পর কথিত হইয়াছে "সেই সর্ব্বজ্ঞ ঈশ্বরই জগতের কারণ এবং জীবগণের অধিপতি। তাঁহার জনক নাই এবং অধিপতিও নাই।" [তস্মাৎ··· সিদ্ধম্] এ হেতুতেও ব্রহ্মের জগৎকারণতা সিদ্ধ হয়, প্রধানের অথবা অন্য কোন অচেতনের জগৎকারণতা সিদ্ধ হয় না ॥১।১।১১॥

---

হইবে, মিথ্যা বলিতে পারিবে না, বাধ্য হইয়া সত্য বলিতে হইবে। অর্থাৎ চেতনকারণ-বাদকেই সত্য বলিয়া স্বীকার করিতে হইবে, মিথ্যা বলিতে পারিবে না।

* সর্ব্বজ্ঞমীশ্বরং প্রকৃত্য, স সর্ব্বজ্ঞঃ কারণমিতি শ্রুত্যা অভিহিতত্বাৎ নাচেতনং প্রধানং জগৎকারণমিতি সূত্রার্থঃ।—শ্বেতাশ্বতর শ্রুতিতে সর্ব্বজ্ঞ ঈশ্বর জগৎকারণ, এইরূপ অভিহিত বা উক্ত হওয়ায় চেতন ব্রহ্মই জগৎকারণ, অচেতন প্রধান জগৎকারণ নহে, ইহা সিদ্ধ হয়।

"জন্মাদ্যস্য যতঃ" ইত্যারভ্য "শ্রুতত্বাচ্চ" ইত্যেবমন্তৈঃ সূত্রৈর্যান্যুদাহৃতানি বেদান্তবাক্যানি, তেষাং সর্ব্বজ্ঞঃ সর্ব্বশক্তি-রীশ্বরো জগতো জন্মস্থিতিলয়কারণমিত্যেতস্যার্থস্য প্রতি-পাদকত্বং ন্যায়পূর্ব্বকং প্রতিপাদিতং। গতিসামান্যোপন্যাসেন চ সর্ব্বে বেদান্তাশ্চেতনকারণবাদিন ইতি ব্যাখ্যাতম্। অতঃ পরস্য গ্রন্থস্য কিমুত্থানমিতি।

উচ্যতে—দ্বিরূপং হি ব্রহ্মাবগম্যতে নামরূপবিকার-ভেদোপাধিবিশিষ্টং, তদ্বিপরীতঞ্চ সর্ব্বোপাধিবিবর্জ্জিতম্। "যত্র হি দ্বৈতমিব ভবতি তদিতর ইতরং পশ্যতি, যত্র ত্বস্য সর্ব্বমাত্মৈবাভূৎ, তৎ কেন কং পশ্যেৎ।" "যত্র নান্যৎ

---

উত্তরসূত্রসন্দর্ভমাক্ষিপতি।—"জন্মাদ্যস্য যত ইত্যারভ্য"। ব্রহ্ম জিজ্ঞা-সিতব্যমিতি প্রতিজ্ঞাতং, তচ্চ শাস্ত্রৈকসমধিগম্যং, শাস্ত্রঞ্চ সর্ব্বশক্তৌ জগদুৎপত্তি-স্থিতিপ্রলয়কারণে ব্রহ্মণ্যেব প্রমাণং ন প্রধানাদাবিতি ন্যায়তো ব্যুৎপাদিতম্। ন চাস্তি কশ্চিদ্বেদান্তভাগো যস্তদ্বিপরীতমপি বোধয়েদিতি চ গতিসামান্যাদিত্যুক্তম্। তৎকিমপরমবশিষ্যতে, যদর্থমুত্তরসূত্রসন্দর্ভস্যাবতারঃ স্যাদিতি। "কিমুত্থানমিতি" কিমাক্ষেপে।

সমাধত্তে—"উচ্যতে দ্বিরূপং হি" ইতি। যদ্যপি তত্ত্বতো নিরস্তসমস্তোপাধি-রূপং ব্রহ্ম, তথাপি ন তেন রূপেণ শক্যমুপদেষ্টুমিত্যুপহিতেন রূপেণোপদেষ্টব্য-মিতি। তত্র চ কচিদুপাধির্বিবক্ষিতঃ। তদুপাসনানি "কানিচিদভ্যুদয়ার্থানি"

---

[ জন্মা···উচ্যতে ] প্রথম সূত্র হইতে "শ্রুতত্বাৎ" সূত্র পর্য্যন্ত যে সকল বেদান্তবাক্য উদাহৃত হইয়াছে, সে সকলের প্রতিপাদ্য সর্ব্বজ্ঞ সর্ব্বশক্তি ঈশ্বর এবং তিনিই এই জড় জগতের মুখ্য কারণ, ইহা যুক্তিপূর্ব্বক প্রতিপাদিত হইয়াছে। অপিচ, সৃষ্টিবোধক যত বেদান্তবাক্য আছে, সে সমুদায়ই যে চেতনকারণবাদী, তাহা "গতিসামান্যাৎ" সূত্রের দ্বারা নির্ণীত হইয়াছে। অতএব, এক্ষণে আর এমন কি বক্তব্য আছে, যাহার জন্য অপর গ্রন্থের অর্থাৎ অন্যান্য সূত্র বলিবার প্রয়োজন আছে?

বলিতেছি। [ দ্বি···বর্জ্জিতম্ ] শ্রুতিতে দ্বিবিধ ব্রহ্ম অভিহিত হইতে দেখা যায়। এক সগুণ, অপর নির্গুণ। যাহা নামরূপাত্মক বিকারবিশেষে উপহিত, তাহা সগুণ, আর যাহা তাহার বিপরীত অর্থাৎ উপাধি বা উপাধিসম্বন্ধরহিত, তাহা নির্গুণ। যথা—[ যত্র···বাক্যানি ] "যখন দ্বৈততুল্য ( কল্পিত ভেদ বা উপাধি-যুক্ততা ) হয়, বা ঘটে, তখনই অন্য অন্যকে দেখে। কিন্তু যখন এ সমুদয় আত্ম-

পশ্যতি নান্যচ্ছৃণোতি নান্যৎ বিজানাতি স ভূমা, অথ যত্রান্যৎ পশ্যত্যন্যচ্ছৃণোত্যন্যদ্বিজানাতি তদল্পং, যো বৈ ভূমা তদমৃতং, অথ যদল্পং তন্মর্ত্ত্যং।" "সর্ব্বাণি রূপাণি বিচিত্য ধীরো নামানি কৃত্বাভিবদন্ যদাস্তে।" "নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তং নিরবদ্যং নিরঞ্জনম্, অমৃতস্য পরং সেতুং দগ্ধেন্ধনমিবানলম্।" "নেতি নেতি" "অস্থূলমনণ্বহ্রস্বমদীর্ঘম্", "ন্যূনমন্যৎ স্থানং, সম্পূর্ণ-

---

মনোমাত্রসাধনতয়াঽত্র পঠিতানি। "কানিচিৎ ক্রমমুক্ত্যর্থানি, কানিচিৎ কর্ম্মসমৃদ্ধ্যর্থানি"। ক্বচিৎ পুনরুক্তোঽপ্যুপাধিরবিবক্ষিতঃ, যথাঽত্রৈবান্নময়াদয় আনন্দময়ান্তাঃ পঞ্চ কোশাঃ। তদত্র কস্মিন্নুপাধির্বিবক্ষিতঃ, কস্মিন্নেতি নাত্যাপি বিবে-

---

ভূতই হয়, আত্মা বলিয়াই অনুভূত হয়, তখন কে কাহাকে কি দিয়া দেখিবে?" "যৎস্বরূপে অন্য দর্শন নাই, অন্য শ্রবণ নাই, অন্য বিজ্ঞান নাই, অর্থাৎ কোন প্রকার ভেদব্যবহারের উপযোগ নাই, সেই স্বরূপই ভূমা অর্থাৎ ব্রহ্ম। আর যাহাতে বা যৎস্বরূপে অন্য দর্শন হয়—ভেদদর্শন বা নানা জ্ঞান হয়, অর্থাৎ বহু অনাত্মপদার্থ দৃষ্ট শ্রুত ও বিজ্ঞাত হয়, তাহা ভূমা নহে; তাহা অল্প। যাহা ভূমা, তাহাই অমৃত অর্থাৎ অনশ্বর বা নিত্য, আর যাহা অল্প অর্থাৎ পরিচ্ছিন্ন, তাহাই মর্ত্ত্য—নশ্বর বা অনিত্য।" (১) "সেই ধীর (পরমাত্মা) নানাবিধরূপ সৃষ্টি করিয়া সে সকলের নামকরণ করত স্বসৃষ্ট বুদ্ধ্যাদিতে প্রবিষ্ট বা আবিষ্ট হইয়া জীবভাবে বিরাজ করিতেছেন।" (এটী সগুণ ব্রহ্ম-বোধক বাক্য)। "যিনি নিষ্কল—নিরবয়ব, নিষ্ক্রিয়—অপরিণামী, নিরবদ্য—নির্দ্দোষ, নিরঞ্জন—তমোবর্জ্জিত, মোক্ষের পরম সেতু এবং শান্ত ও দগ্ধকাষ্ঠ বহ্নির ন্যায় নির্ব্বাণপ্রাপ্ত।" (২) (এটী নির্গুণব্রহ্মবোধক বাক্য)। "তিনি ইহা নহেন; তাহা নহেন; স্থূল নহেন, সূক্ষ্ম নহেন, হ্রস্ব নহেন, দীর্ঘও নহেন। তিনি সর্ব্বনিষেধের সীমাস্বরূপ। (এটীও নির্গুণবোধক) "যাহা ন্যূন অর্থাৎ সগুণরূপ অল্পতা, তাহা নির্গুণ হইতে ভিন্ন।

---

(১) এই নিত্য ভূমাই নির্গুণ ব্রহ্ম আর অল্প বা উপাধ্যুপহিত ব্রহ্মই সগুণ ব্রহ্ম। ভূম-ব্রহ্ম-সাক্ষাৎকার-কালে জগদ্দর্শন হয় না; জগৎ তখন আত্মভাবে পর্য্যবসিত হয়। তখন কেবল এক অনন্ত ও অপরিচ্ছিন্ন চিৎপ্রবাহমাত্র বিদ্যমান থাকে; সুতরাং তাহা ভূমা অর্থাৎ ব্রহ্ম। কোন প্রকার ভেদ না থাকায় এই ভূমব্রহ্ম নির্গুণ ব্রহ্ম নামে পরিচিত। উপাধি সকল অল্প অর্থাৎ পরিচ্ছিন্ন ও অনিত্য; সুতরাং তদুপাধান কালে তিনি (ব্রহ্ম) অল্প বলিয়া প্রতীত হন। এই অল্প বা পরিচ্ছিন্ন ব্রহ্মই উপাধির গুণে গুণবান্। সুতরাং সগুণ। ব্রহ্মের সোপাধিকত্বকালে বা গুণবত্ত্বকালে দ্বৈতদর্শন হয়। দ্বৈতদর্শনের মূলকারণ উপাধি। এই উপাধি অনিত্য ও সভয়।

(২) কাষ্ঠ দগ্ধ হইলেই অনল নির্ব্বাণ প্রাপ্ত হয়। ব্রহ্মও অবিদ্যাযোগে সগুণ থাকেন, আবার অবিদ্যামুক্ত হইলেই নির্গুণ হন। অনল স্বাশ্রিত কাষ্ঠ বিনাশ করিয়া অবশেষে আপনি বিনষ্ট হয়, অবিদ্যাও যোজুত সংসার নষ্ট করিয়া স্বয়ং বিনষ্ট হয়।

মন্যৎ” ইতি চৈবং সহস্রশো বিদ্যাবিদ্যাবিষয়ভেদেন ব্রহ্মণো-দ্বিরূপতাং দর্শয়ন্তি বাক্যানি।

তত্রাবিদ্যাবস্থায়াং ব্রহ্মণ উপাস্যোপাসকাদিলক্ষণঃ সর্ব্বো ব্যবহারঃ। তত্র কানিচিৎ ব্রহ্মণ উপাসনান্যভ্যুদয়ার্থানি, কানিচিৎ ক্রমমুক্ত্যর্থানি, কানিচিৎ কর্ম্মসমৃদ্ধ্যর্থানি। তেষাং গুণবিশেষোপাধিভেদেন ভেদঃ। এক এব তু পরমাত্মেশ্বরস্তৈ-র্গুণবিশেষৈর্ব্বিশিষ্ট উপাস্যো যদ্যপি ভবতি, তথাপি যথাগুণো-পাসনমেব ফলানি ভিদ্যন্তে।

---

চিতম্। তথা গতিসামান্যমপি সিদ্ধবদুক্তং, ন ত্বদ্যাপি সাধিতমিতি। তদর্থমুত্তরগ্রন্থ-সন্দর্ভারম্ভ ইত্যর্থঃ।

স্যাদেতৎ। পরস্যাত্মনস্তত্তদুপাধিভেদবিশিষ্টস্যাপ্যভেদাৎ কথমুপাসনাভেদঃ, কথঞ্চ ফলভেদ ইত্যত আহ—“এক এব তু”। রূপাভেদেঽপ্যুপাধিভেদাদুপাসনা-ভেদস্তথা চ ফলভেদ ইত্যর্থঃ। “ক্রতুঃ” সংকল্পঃ। নন্বু যদ্যেক এব আত্মা কূটস্থ-নিত্যো, নিরতিশয়ঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ, কথমেতস্মিন্ ভূতাশ্রয়ে তারতম্যশ্রুতয় ইত্যত আহ।—“যদ্যপ্যেক আত্মা” ইতি।

---

যাহা পূর্ণ, তাহা সগুণ হইতে অন্য।” এই সকল শ্রুতি এবং এইরূপ অন্যান্য শ্রুতিও বিদ্যা ও অবিদ্যানামক বিষয়দ্বৈবিধ্য অনুসারে পরব্রহ্মের দ্বিরূপতা প্রদর্শন করিতেছে। (৩)

[ তত্রাবিদ্যা…ভেদঃ ] তন্মধ্যে অবিদ্যাবস্থাতেই উপাস্য উপাসকাদি-ব্যবহার নির্ব্বাহিত হয়। সেই সেই উপাসনাবোধক বাক্যের কতকগুলি কেবল অভ্যুদয় ফলের নিমিত্ত, (৪) কতকগুলি ক্রমমুক্তি লাভের উপায়, এবং কতকগুলি কর্ম্ম-ফলের সমৃদ্ধি উদ্দেশ্যে অভিহিত হইয়াছে। অপিচ, সে সকলের সেরূপ প্রভেদ কেবল গুণবিশেষরূপ উপাধির দ্বারা কল্পিত মাত্র। (৫)

[ এক…ইতি চ ] যদিও একই পরমাত্মা বা একই পরমেশ্বর গুণবিশেষবিশিষ্ট

---

(৩) যাহা বিদ্যার বিষয়, তাহা নির্গুণ ও জ্ঞেয়। তাহা কেবলমাত্র জানিতে হয়। আর যাহা অবিদ্যার বিষয়, তাহা সগুণ ও উপাস্য। সগুণ ব্রহ্মেরই পূজা ও উপাসনা (ধ্যানাদি) হইয়া থাকে। নির্গুণ ব্রহ্মের উপাসনা হয় না।

(৪) অভ্যুদয়=জ্ঞান ও অণিমাদি ঐশ্বর্য্য। ক্রমমুক্তি=সূর্য্যলোকাদিতে জন্ম লাভ। সূর্য্যলোকে গেলে পুনর্ব্বার এ লোকে আসিতে হয় না; ঊর্দ্ধ ঊর্দ্ধ লোকে জন্ম হয়, তৎপরে মুক্তি হয়। কর্ম্মসমৃদ্ধি=ক্রিয়ার বা যাগযজ্ঞাদি ফলের উৎকর্ষ।

(৫) ভিন্ন ভিন্ন উপাস্য দেবতা, ভিন্ন ভিন্ন উপাসক, ভিন্ন ভিন্ন উপাসনা, সমস্তই সত্ত্বাদি গুণের তারতম্য বা চিত্তশক্তির প্রভেদ অনুসারেই হইয়াছে। ভিন্নতা বা ভেদ নিত্যসিদ্ধ নহে। জ্ঞান হইলে উহা থাকে না; তৎ কারণে উহা কল্পিত; বাস্তব নহে।

"তং যথা যথোপাসতে, তদেব ভবতি" ইতি শ্রুতেঃ, "যথাক্রতুরস্মিন্ লোকে পুরুষো ভবতি, তথেতঃ প্রেত্য ভবতি" ইতি চ। স্মৃতেশ্চ—

"যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্।
তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ॥" ইতি।

যদ্যপ্যেক এব আত্মা সর্ব্বভূতেষু স্থাবরজঙ্গমেষু গূঢ়ঃ, তথাপি চিত্তোপাধিবিশেষ-তারতম্যাদাত্মনঃ কূটস্থনিত্যস্যৈক-রূপস্যাপি উত্তরোত্তরমাবিষ্কৃতস্য তারতম্যমৈশ্বর্য্যশক্তিবিশেষৈঃ

যদ্যপি নিরতিশয়মেকমেব রূপমাত্মন ঐশ্বর্য্যং জ্ঞানং চানন্দশ্চ, তথাপ্যনাদ্য-বিদ্যাতমঃসমাবৃতং তেষু তেষু প্রাণভৃদ্দেহেষু ক্বচিদসদিব ক্বচিৎ সদিব ক্বচিদত্যন্তাপ-কৃষ্টমিব ক্বচিৎ সৎ ক্বচিৎ প্রকর্ষবৎ ক্বচিদত্যন্তপ্রবর্ষবদিব ভাসতে, তৎ কস্য হেতোঃ ? অবিদ্যাতমসঃ প্রকর্ষনিকর্ষতারতম্যাদিতি। যথোত্তমপ্রকাশঃ সবিতা দিঙ্ম-ণ্ডলমেকরূপেণৈব প্রকাশেনাপূরয়ন্নপি বর্ষাসু নিকৃষ্টপ্রকাশ ইব, শরদি তু প্রকৃষ্ট-প্রকাশ ইব প্রথতে, তথেদমপীতি।—"অপেক্ষিতোপাধিসম্বন্ধম্" "উপাস্যত্বেন" "নিরস্তোপাধিসম্বন্ধং" "জ্ঞেয়ত্বেন" ইতি॥

হইয়া উপাস্য হইতেছেন ; তথাপি, গুণবিশেষ অনুসারেই উপাসনাফলের বৈশিষ্ট্য (ভিন্নতা) হইয়া থাকে। শ্রুতিও এ কথা বলিয়াছেন। যথা—"তাঁহাকে যে, যেরূপে উপাসনা করে, তিনি তাহার নিকট সেইরূপই প্রকটিত হন।" "ইহলোকে যে যেরূপ ক্রতুবিশিষ্ট হয়—সংকল্পসম্পন্ন হয়, সে শরীরত্যাগের পরও তদনুরূপ শরীরই প্রাপ্ত হয়।" স্মৃতিতেও আছে, যথা—[ যং যং···ইতি ] 'জীব অন্তকালে অর্থাৎ মৃত্যুর সময়ে যে যে বিষয় ভাবনা করিতে করিতে শরীর ত্যাগ করে, হে অর্জ্জুন, সর্ব্বদা তদ্ভাবে ভাবিত হওয়ায় সে লোক মৃত্যুর পরেও সেই ভাবই প্রাপ্ত হয়।' (৬) [ যদ্য···মিতি ] যদিও একই আত্মা স্থাবর জঙ্গম সমুদায় জীবদেহে নিগূঢ় ( অদৃশ্যরূপে স্থিত ) আছেন, তথাপি, বিভিন্ন-প্রকার চিত্তরূপ উপাধির তারতম্য বা উৎকর্ষাপকর্ষ থাকায় কূটস্থ চিদ্রূপ পরমাত্মার ( প্রকটভাবের বা ঐশ্বর্য্যশক্তির ) তারতম্য সম্ভব হয়, অর্থাৎ যাহার যেরূপ চিত্ত, তাহার নিকট তদনুরূপ চৈতন্যস্ফূর্ত্তি এবং তদনুরূপ

(৬) ভাবিত=ধ্যানজ্ঞানাদিজনিত সংস্কারবিশিষ্ট। যে যাহা সর্ব্বদা ভাবে, অথবা যে যেরূপ ধ্যান জ্ঞানে জীবনাতিপাত করে, তাহার চিত্তে সেইরূপ সংস্কার দৃঢ় হয়। মরণকালে তাহা উত্তেজিত হইয়া তাহার চিত্তকে তন্ময় করে। সেই তন্ময়তা অনুসারে তাহার তদনুরূপ জন্ম ঘটনা হয়।

শ্রূয়তে, "তস্য য আত্মানমাবিস্তরাং বেদ" ইত্যত্র। স্মৃতাবপি

"যদ্‌যদ্বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জ্জিতমেব বা।

তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্" ইতি।

যত্র যত্র বিভূত্যাগ্যতিশয়ঃ, স স ঈশ্বর ইত্যুপাস্যতয়া চোদ্যতে। এবমিহাপি আদিত্যমণ্ডলে হিরণ্ময়ঃ পুরুষঃ সর্ব্বপাপ্মাদেরলিঙ্গাৎ পর এবেতি বক্ষ্যতি। এবম্ "আকাশস্তল্লিঙ্গাৎ" ইত্যাদিষু দ্রষ্টব্যম্।

এবং সদ্যোমুক্তিকারণমপ্যাত্মজ্ঞানম্ উপাধিবিশেষদ্বারেণোপদিশ্যমানমপি অপেক্ষিতোপাধিবিশেষং পরাপরবিষয়ত্বেন সন্দিহ্যমানং বাক্যপর্য্যালোচনয়া নির্ণেতব্যং ভবতি, যথেহৈব তাবৎ

---

ঐশ্বর্য্যশক্তি বিকশিত হইয়া থাকে। এ নির্ণয় শ্রুতি, স্মৃতি, যুক্তি, সর্ব্বত্রই প্রসিদ্ধ। শ্রুতি যথা—"যে আপনাকে প্রকটতর অর্থাৎ অত্যন্ত প্রকাশ রূপ বলিয়া জানে, সে তদনুরূপ ফল প্রাপ্ত হয়।" গীতা স্মৃতি যথা—"হে অর্জ্জুন, যে যে জীব ঐশ্বর্য্যশালী, শ্রীমান্ বা তেজস্বী, সেই সেই জীবকে তুমি আমার তেজের অংশসম্ভূত বলিয়া জান।" [ যত্র…বক্ষ্যতি ] যাহাতে যাহাতে ঈশ্বরশক্তির অধিকতর আবেশ বা ঐশ্বর্য্যের আধিক্য আছে, শাস্ত্রে তাহা তাহাই ঈশ্বরজ্ঞানে উপাস্য বলিয়া উপদিষ্ট হইয়াছে। (৭) পরবর্ত্তী সূত্রেও সর্ব্বপাপবিমুক্তিরূপ হেতুর দ্বারা আদিত্যমণ্ডলান্তর্গত হিরণ্ময় পুরুষকে পরমেশ্বর বলিয়া অবধারণ করিবেন। (৮) [ এবমা…ষ্টব্যম্ ] অপিচ, "আকাশস্তল্লিঙ্গাৎ" ইত্যাদি সূত্রেও ঐরূপ ঐরূপ তথ্য উপদেশ বা নির্ণয় করিবেন।

[ এবং সদ্যো…দিতি ] ঐরূপ অবধারণের বা বিচারসূত্রের আরও প্রয়োজন এই যে, শাস্ত্রে ব্রহ্মবস্তু-প্রতিপাদক বহুতর বাক্য আছে। তন্মধ্যে কতকগুলি বাক্য সোপাধিক ব্রহ্মবোধক, আবার, কতকগুলি বাক্য নিরুপাধিক ব্রহ্মবোধক। কিন্তু আত্মজ্ঞান সদ্যোমুক্তির কারণীভূত হইলেও, এবং উপাধির সহিত আত্মবস্তুর বা ব্রহ্মবস্তুর বাস্তব সম্বন্ধ থাকা ঐ সকল বাক্যের অভিপ্রেত না হইলেও, বিশেষভাব অবলম্বন করিয়া উপদিষ্ট হওয়ায় সেই সেই উপদেশবাক্য শুনিলে আপাততঃ সন্দেহ হইতে পারে যে, সেই সকল উপদেশ বাক্যের প্রতিপাদ্য কি পর

---

(৭) যেমন সূর্য্যোপাসনা। আর্য্য উপাসকগণ জড় সূর্য্যের উপাসনা করেন না। সূর্য্যে যে অসাধারণ চিৎশক্তি আছে, সেই শক্তি ঈশ্বরাগত শক্তি, কেবল জড়শক্তি নহে, এই বিবেচনায় সূর্য্যপ্রতীকে ঈশ্বরবুদ্ধি স্থাপনপূর্ব্বক অনির্দ্দেশ্যবপু ঈশ্বরের ধ্যান করিয়া থাকেন।

(৮) যিনি সূর্য্যমণ্ডলের অধিষ্ঠাতা বা সূর্য্যশরীরের আত্মা; তিনি নিষ্পাপ। ঈশ্বর ভিন্ন অন্য কেহ নিষ্পাপ নহে, সুতরাং সূর্য্যান্তর্গত পুরুষ ঈশ্বর ভিন্ন অন্য কেহ নহেন।

"আনন্দময়োঽভ্যাসাৎ" ইতি। এবমেকমপি ব্রহ্ম অপেক্ষিতোপাধিসম্বন্ধং নিরস্তোপাধিসম্বন্ধঞ্চ উপাস্যত্বেন জ্ঞেয়ত্বেন চ বেদান্তেষু উপদিশ্যত ইতি প্রদর্শয়িতুং পরো গ্রন্থ আরভ্যতে। যচ্চ "গতিসামান্যাৎ" ইত্যচেতনকারণান্তরনিরাকরণমুক্তম্, তদপি বাক্যান্তরাণি ব্রহ্মবিষয়াণি ব্যাচক্ষাণেন ব্রহ্মবিপরীতকারণনিষেধেন প্রপঞ্চ্যতে—

## আনন্দময়োঽভ্যাসাৎ ॥১।১।১২॥*

তৈত্তিরীয়কেঽন্নময়ং প্রাণময়ং মনোময়ং বিজ্ঞানময়ং

---

তত্র তাবৎ প্রথমমেকদেশিমতেনাধিকরণমারচয়তি।—"তৈত্তিরীয়কেঽন্নময়ম্।" ইত্যাদি।

---

ব্রহ্ম? না অপর ব্রহ্ম? সেই সন্দেহভঞ্জনার্থ সেই সেই বাক্যের তাৎপর্য্যার্থ নির্ণয় করা আবশ্যক হয়। (তাৎপর্য্যনিশ্চায়ক ষড়্‌বিধ হেতু বা চিহ্ন অবলম্বন-পূর্ব্বক বাক্যতাৎপর্য্য অনুসন্ধান করিলে বাক্যের প্রকৃত উদ্দেশ্য বা যথার্থ অর্থ জানা যায়; সুতরাং তখন আর সংশয়াদি থাকে না। (অতএব, অতঃপরও সূত্ররচনার প্রয়োজনই আছে)। অদূরে বক্ষ্যমাণ "আনন্দময়োঽভ্যাসাৎ" সূত্রই ইহার দৃষ্টান্ত স্থল। সেই স্থানে যদ্রূপ বিচার ও তাহার ফলনিষ্পত্তি হইবে, পরবর্ত্তী অন্যান্য সূত্রেও সেইরূপই করিতে হইবে। [এবমেক···ভ্যতে] অপিচ, বেদান্তশাস্ত্রে একই ব্রহ্ম যে, সোপাধিকরূপে উপাস্য এবং নিরুপাধিকরূপে জ্ঞেয়, এই দ্বিবিধপ্রকারে উপদিষ্ট হইয়াছেন, তাহা দেখাইবার জন্যও বক্ষ্যমাণ সূত্রসমূহের প্রয়োজন আছে, এবং সেই প্রয়োজন সাধনের জন্যই পরবর্ত্তী গ্রন্থ (সূত্রসমূহ) আরব্ধ হইতেছে। [যচ্চ···প্রপঞ্চ্যতে] পূর্ব্বে যে "গতিসামান্যাৎ" সূত্রের দ্বারা অচেতন কারণবাদ (পরমাণু ও প্রকৃতির) কারণত্ব নিরস্ত হইয়াছে, (তাহারও) ব্রহ্মবোধক অন্যান্য বাক্যের ব্যাখ্যা প্রসঙ্গে, ব্রহ্মভিন্ন অন্য পদার্থের জগৎকারণতাপ্রতিষেধ দ্বারা সমধিক বিস্তৃতি সম্পাদন করা হইবে।

[তৈত্তিরীয়কে······ময় ইতি] তৈত্তিরীয় শ্রুতি অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময়, এতন্নামক কোষচতুষ্টয়ের উত্তরোত্তর অভ্যন্তরক্রমে

---

* তৈত্তিরীয়-শ্রুত্যুক্ত আনন্দময়ঃ পরমাত্মা এব, নান্যঃ। কুতঃ? অভ্যাসাৎ—পুনঃপুনঃ পাঠাৎ। যস্য পরমাত্মন্যেবানন্দশব্দোঽভ্যস্যতে শ্রুতিষু; ততস্তৈত্তিরীয়শ্রুত্যুক্ত আনন্দময়ঃ পরমাত্মৈব, নান্য ইতি সূত্রার্থসংক্ষেপঃ।—যেহেতু পরমাত্মবিষয়ে আনন্দশব্দের বহু স্থলে পাঠ দেখা যায়, সেইহেতু তৈত্তিরীয় শ্রুত্যুক্ত আনন্দময় শব্দে পরমাত্মাই উক্ত হইয়াছেন, অন্য নহে।

চানুক্রম্যাম্নায়তে "তস্মাদ্বা এতস্মাদ্বিজ্ঞানময়াদন্যোঽন্তর আত্মানন্দময়ঃ" ইতি। তত্র সংশয়ঃ।—কিমিহানন্দময়শব্দেন পরমেব ব্রহ্মোচ্যতে, যৎ প্রকৃতং "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইতি, কিংবা অন্নময়াদিবৎ ব্রহ্মণোঽর্থান্তরমিতি। কিং তাবৎ

"গৌণপ্রবাহপাতেঽপি যুজ্যতে মুখ্যমীক্ষণম্।
মুখ্যত্বে তুভয়োস্তুল্যে প্রায়দৃষ্টির্বিশেষিকা॥"

'আনন্দময়:' ইতি হি বিকারে প্রাচুর্য্যে চ ময়টস্তুল্যং মুখ্যার্থত্বমিতি বিকারার্থান্নময়াদিপদপ্রায়-পাঠাদানন্দময়পদমপি বিকারার্থমেবেতি যুক্তম্। ন চ প্রাণময়াদিষু বিকারার্থত্বাযোগাৎ স্বার্থিকো ময়ড়িতি যুক্তম্। প্রাণাদ্যুপাধ্যবচ্ছিন্নো হ্যাত্মা ভবতি প্রাণাদিবিকারঃ ঘটাকাশমিব ঘটবিকারঃ। ন চ সত্যর্থে স্বার্থিকত্বমুচিতম্।

"চতুষ্কোশান্তরত্বে তু ন সর্ব্বান্তরতোচ্যতে।
প্রিয়াদিভাগী শারীরো জীবো ন ব্রহ্ম যুজ্যতে॥"

ন চ সর্ব্বান্তরতয়া ব্রহ্মৈবানন্দময়ং, ন জীব ইতি সাম্প্রতম্। ন হীয়ং শ্রুতিরানন্দময়স্য সর্ব্বান্তরতাং ব্রূতে, অপি ত্বন্নময়াদিকোশচতুষ্টয়ান্তরতামানন্দময়কোশস্য। ন চাস্মাদন্যস্যান্তরস্যাশ্রবণাদয়মেব সর্ব্বান্তর ইতি যুক্তম্। যদপেক্ষং যস্যান্তরত্বং শ্রুতং, তত্তস্মাদেবান্তরং ভবতি। ন হি দেবদত্তো বলবানিত্যুক্তে, সর্ব্বান্ সিংহশার্দ্দূলাদীনপি প্রতি বলবান্ প্রতীয়তে; অপি তু সমানজাতীয়-নরান্তরমপেক্ষ্য। এব-

(১) উপদেশ করিয়া, অব্যবহিত পরেই বলিয়াছেন, "এই বিজ্ঞানময় হইতে স্বতন্ত্র বা ভিন্ন সূক্ষ্ম আত্মা আছে···যাহা আনন্দময়। [ তত্র···মিতি ] তৈত্তিরীয় শ্রুতিস্থ এই আনন্দময় বাক্যে এইরূপ সংশয় হইতেছে যে, এই শ্রুতিস্থ আনন্দময়-শব্দে কি পরব্রহ্মের উপদেশ করিয়াছেন? অথবা অন্নময়াদি কোষ যেমন ব্রহ্ম হইতে ভিন্ন, সেইরূপ আনন্দময়ও ব্রহ্ম হইতে ভিন্ন। (২) [ কিং···স্যাৎ ] উক্তবিধ সংশয়ের পর আপাততঃ কি কি বুঝা যায়? কি পাওয়া যায়? প্রথমে ইহাই বুঝা যায় বা পাওয়া যায় যে, উক্ত আনন্দময় পদার্থ ব্রহ্ম হইতে ভিন্ন, অমুখ্য আত্মা—জীব। [ কস্মাৎ ] কেন? [ অন্ন···তত্বাৎ ] উত্তর এই যে, ঐ আনন্দময় অন্নময়প্রভৃতি অমুখ্য আত্মার প্রবাহে (শ্রেণীতে) পরিপঠিত হইয়াছে। যেহেতু উহা অন্নময়াদি অমুখ্য (গৌণ) আত্মার সঙ্গে পরিপঠিত, সেই হেতু উহাও (আনন্দময়ও) অন্নময়াদির ন্যায় অমুখ্য আত্মা, মুখ্য নহে। (মুখ্য—ব্রহ্ম। অমুখ্য—জীব)।

(১) অন্নময়ের অভ্যন্তরে প্রাণময়, প্রাণময়ের অভ্যন্তরে মনোময় এবং মনোময়ের অভ্যন্তরে বিজ্ঞানময়,—এইরূপ ক্রমে।

(২) অর্থাৎ আনন্দময় শব্দে জীব বুঝিতে হইবে? না ব্রহ্ম বুঝিতে হইবে?

প্রাপ্তম্? ব্রহ্মণোঽর্থান্তরমমুখ্য আত্মানন্দময়ঃ স্যাদিতি। কস্মাৎ? অন্নময়াদ্যমুখ্যাত্মপ্রবাহপতিতত্বাৎ।

অথাপি স্যৎ, সর্ব্বান্তরত্বাদানন্দময়ো মুখ্য এবাত্মেতি; ন স্যাৎ, প্রিয়াদ্যবয়বযোগাচ্ছারীরত্বশ্রবণাচ্চ। মুখ্যশ্চেদাত্মা স্যাৎ, ন প্রিয়াদি-সংস্পর্শঃ স্যাৎ। ইহ তু "তস্য প্রিয়মেব শিরঃ" ইত্যাদি শ্রূয়তে। শারীরত্বঞ্চ শ্রূয়তে "তস্যৈষ এব শারীর আত্মা, যঃ পূর্ব্বস্য" ইতি। তস্য পূর্ব্বস্য বিজ্ঞানময়স্যৈষ এব শারীর আত্মা, য এষ আনন্দময় ইত্যর্থঃ। ন চ সশরীরস্য সতঃ প্রিয়াপ্রিয়সংস্পর্শো বারয়িতুং শক্যঃ। তস্মাৎ সংসার্য্যেবা-

---

মানন্দময়োঽপি অন্নময়াদিভ্যোঽন্তরঃ, ন তু সর্ব্বস্মাৎ। ন চ নিষ্কলস্য ব্রহ্মণঃ প্রিয়াদ্যবয়বযোগঃ, নাপি শারীরত্বং যুজ্যতে; ইতি সংসার্য্যেবানন্দময়ঃ। তস্মাদুপহিতমেবাত্রোপাস্যত্বেন বিবক্ষিতং, ন তু ব্রহ্মরূপং জ্ঞেয়ত্বেনেতি পূর্ব্বঃ পক্ষঃ।

অপি চ, যদি প্রাচুর্য্যার্থোঽপি ময়ট্, তথাপি সংসার্য্যেবানন্দময়ঃ, ন তু ব্রহ্ম। আনন্দপ্রাচুর্য্যং হি তদ্বিপরীতদুঃখলবসম্ভবে ভবতি, ন তু তদত্যন্তাসম্ভবে। ন চ পরমাত্মনো মনাগপি দুঃখলবসম্ভবঃ, আনন্দৈকরসত্বাদিত্যাহ।—"ন চ সশরীরস্য সতঃ" ইতি। অশরীরস্য পুনরপ্রিয়সম্বন্ধো মনাগপি নাস্তীতি প্রাচুর্য্যার্থোঽপি ময়ট্ নোপপদ্যত ইত্যর্থঃ। উচ্যতে।—আনন্দময়াবয়বস্য তাবৎ ব্রহ্মণঃ পুচ্ছস্যাঙ্গতয়া

---

[অথাপি···শ্রবণাচ্চ] আনন্দময় যখন সর্ব্বান্তর, তখন উহা অবশ্য মুখ্য আত্মা, এরূপ আশঙ্কাও করিতে পার না। তাহার হেতু এই যে, তৈত্তিরীয় শ্রুতিস্থ আনন্দময়-বাক্যের শেষভাগে আনন্দময়ের অবয়ব-কল্পনা রহিয়াছে, এবং প্রিয়াপ্রিয় সম্বন্ধও কথিত হইয়াছে। [মুখ্য···ইত্যর্থঃ] আনন্দময় যদি মুখ্য আত্মা ব্রহ্মই হন, তাহা হইলে তাঁহাতে প্রিয়াপ্রিয়সংযোগ (পুণ্য পাপ বা সুখ দুঃখ সম্বন্ধ), অবয়বকল্পনা ও শরীর সম্বন্ধ থাকা অসম্ভব হয়। শ্রুতি ঐ কথার পরেই বলিয়াছেন, "প্রিয়ই তাঁহার মস্তক", এবং "এই আনন্দময়ই পূর্ব্বোক্ত বিজ্ঞানময় আত্মার আত্মা।" (৩) [ন চ···আত্মা] যাহার শরীর বা শরীরাভিমান থাকে, তাহার প্রিয়াপ্রিয় নিবারিত (নিষেধ) হয় না, হইতেও পারে না। অতএব, শরীর ও প্রিয়াপ্রিয়াদিসম্বন্ধ থাকায় তৈত্তিরীয় শ্রুত্যুক্ত ঐ আনন্দময়কে সংসারী আত্মা

---

(৩) অর্থাৎ বিজ্ঞানময় কোষটী আনন্দময় আত্মার শরীর।

নন্দময় আত্মেতি। এবং প্রাপ্ত ইদমুচ্যতে—"আনন্দময়োঽভ্যাসাৎ"।

পর এবাত্মা আনন্দময়ো ভবিতুমর্হতি। কুতঃ? অভ্যাসাৎ। পরস্মিন্নেব হ্যাত্মন্যানন্দশব্দো বহুকৃত্বোঽভ্যস্যতে। আনন্দময়ং প্রস্তুত্য "রসো বৈ সঃ" ইতি তস্যৈব রসত্বমুক্ত্বা উচ্যতে—"রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দীভবতি", "কো হ্যেবান্যাৎ, কঃ প্রাণ্যাদ্ যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ," "এষ হ্যেবানন্দয়াতি", "সৈষানন্দস্য মীমাংসা ভবতি", "এতমানন্দময়মাত্মানমুপসংক্রামতি", "আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কুতশ্চন",

ন প্রাধান্যম্, অপি ত্বঙ্গিন আনন্দময়স্যৈব ব্রহ্মণঃ প্রাধান্যম্। তথা চ তদধিকারে পঠিতমভ্যস্যমানমানন্দপদং তদ্বুদ্ধিমাধত্ত ইতি তস্যৈবানন্দময়স্যাভ্যাস ইতি যুক্তম্। জ্যোতিষ্টোমাধিকারে 'বসন্তে বসন্তে জ্যোতিষা' ইতি জ্যোতিষ্পদমিব জ্যোতিষ্টোমাভ্যাসঃ কালবিশেষবিধিপরঃ।

অপি চ, সাক্ষাৎ আনন্দময়াত্মাভ্যাসঃ শ্রূয়তে "এতম্ আনন্দময়-

(জীব) ভিন্ন অসংসারী পরমাত্মা (ব্রহ্ম) বলিতে পারা যায় না [ এবং…ভাসাৎ ] এতদ্রূপ পূর্ব্বপক্ষ স্থির হওয়ার পর, অথবা প্রথমকল্পে ঐরূপ অর্থ প্রতীত হওয়ার পর, উহার সিদ্ধান্তের জন্য অর্থাৎ পূর্ব্বপক্ষ নিরাকরণপূর্ব্বক উহার নিশ্চিতার্থ নির্দ্ধারণের জন্য এই "আনন্দময়োঽভ্যাসাৎ" সূত্র অবতারিত হইয়াছে।

[ পর…অভ্যাসাৎ ] ঐ 'আনন্দময়' অর্থ পরমাত্মাই হইবার যোগ্য। তাহার হেতু—অভ্যাস (বার বার বলা)। [ পরস্মিন্…স্যতে ] শ্রুতি পরমাত্মাতেই আনন্দ-শব্দের অভ্যাস অর্থাৎ পুনঃ পুনঃ প্রয়োগ করিয়াছেন, অন্যত্র নহে। [ আনন্দ… ইতি চ ] শ্রুতি "আনন্দময়ে"র উপদেশ করিয়া, পশ্চাৎ তাঁহার রসত্ব নির্দ্দেশ করত (১) অবশেষে বলিয়াছেন, "এই জীবসকল সেই রস বা সেই আনন্দ লাভ করিয়াই আনন্দিত হয়। যদি সেই পূর্ণানন্দ না থাকিত, তাহা হইলে কেই বা প্রাণ-কার্য্য করিত, আর কেই বা জীবিত থাকিত? সেই আনন্দই জীবকে আনন্দিত রাখে, ইহা হইতেছে সেই আনন্দের মীমাংসা। পুরুষ সেই আনন্দই প্রাপ্ত হয়। 'সে আনন্দ—সে ব্রহ্মানন্দ সাক্ষাৎকৃত হইলে কিছু হইতেই ভয় থাকে না।' 'ভৃগু জানিয়াছিলেন, আনন্দই ব্রহ্ম।' ইত্যাদি। ( ২ )

(১) অর্থাৎ "সেই আনন্দময়ই রস" এইরূপ বলিয়া।

(২) আনন্দময় ব্রহ্ম কি জীব, অর্থাৎ সগুণ কি নির্গুণ, এ বিচারের প্রয়োজন কি? প্রয়োজন আছে। সগুণ হইলে উপাস্য, আর নির্গুণ হইলে জ্ঞেয়। সুতরাং প্রয়োজন আছে।

"আনন্দো ব্রহ্মেতি ব্যজানাৎ" ইতি চ। শ্রুত্যন্তরে চ "বিজ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি ব্রহ্মণ্যেবানন্দশব্দো দৃষ্টঃ। এবমানন্দশব্দস্য বহুকৃত্বো ব্রহ্মণ্যেবাভ্যাসাদানন্দময় আত্মা ব্রহ্মেতি গম্যতে।

যত্তূক্তং—অন্নময়াদ্যমুখ্যাত্মপ্রবাহপতিতত্বাদানন্দময়স্যাপ্যমুখ্যাত্মত্বমিতি; নাসৌ দোষঃ; আনন্দময়স্য সর্ব্বান্তরত্বাৎ। মুখ্যমেব হ্যাত্মানমুপদিদিক্ষু শাস্ত্রং লোকবুদ্ধিমনুসরদ্ অন্নময়ং শরীরমনাত্মানম্ অত্যন্তমূঢ়ানামাত্মত্বেন প্রসিদ্ধমনূদ্য, মূষানিষিক্ত-

মাত্মানমুপসংক্রামতি" ইতি পূর্ব্বপক্ষবীজমনুভাষ্য দূষয়তি।—"যত্তূক্তমন্নময়াদি" ইতি।

ন হি মুখ্যারুন্ধতীদর্শনং তত্তদমুখ্যারুন্ধতীদর্শনপ্রায়-পঠিতমপ্যমুখ্যারুন্ধতীদর্শনং ভবতি। তাদর্থ্যাৎ পূর্ব্বদর্শনানামন্ত্যদর্শনানুগুণ্যং, ন তু তদ্বিরোধিতেতি চেৎ; ইহাপ্যানন্দময়াদান্তরস্যান্যস্যাশ্রবণাৎ; তস্য ত্বন্নময়াদিসর্ব্বান্তরত্বশ্রুতেস্তৎ-

[শ্রুত্যন্তরে···দৃষ্টঃ] অন্য শ্রুতিতেও ব্রহ্মে আনন্দ শব্দের প্রয়োগ দৃষ্ট হয়। যথা—"ব্রহ্ম বিজ্ঞানও আনন্দস্বরূপ।" [এবমা···গম্যতে] এবম্প্রকারে, ব্রহ্মবিষয়েই বারংবার আনন্দশব্দ উচ্চারিত হওয়ায় ইহাই প্রতিপন্ন হইতেছে বা জানা যাইতেছে যে, তৈত্তিরীয় শ্রুত্যুক্ত আনন্দময় শব্দ ব্রহ্ম-অর্থেই প্রযুক্ত হইয়াছে। (১)

[যত্তূক্তং···সর্ব্বান্তরত্বাৎ] অন্নময় প্রভৃতি গৌণাত্মপ্রবাহে (এক সঙ্গে) পঠিত হইয়াছে বলিয়া আনন্দময়ও গৌণ আত্মা, ইহা সঙ্গত কথা নহে। ঐরূপ প্রবাহপাঠ (এক সঙ্গে বলা) এ স্থলে অসঙ্গত নহে, প্রত্যুত খুবই সঙ্গত। কারণ এই যে, আনন্দময় মুখ্য আত্মাই সর্ব্বান্তর,—অন্য সকল আপেক্ষিক। [মুখ্য···শ্লিষ্টতরম্] শ্রুতি মুখ্য আত্মা বুঝাইবার জন্যই লোকবুদ্ধির অনুসরণ করত (২) অজ্ঞ লোকের নিকট, যে অন্নময়াদি কোষ আত্মা বলিয়া প্রসিদ্ধ, সেই লোকপ্রসিদ্ধ আত্মচতুষ্টয়ের (৩) অনুবাদপূর্ব্বক, মূষানিক্ষিপ্ত

সিদ্ধান্তের দ্বারা জানা যাইবে, ঐ আনন্দময় জ্ঞেয় ব্রহ্ম, উপাস্য ব্রহ্ম নহে। উহাকে জানিতে হইবে, উপাসনা করিতে হইবে না। উপাসনার সহিত জ্ঞানের যে প্রভেদ—তাহা পশ্চাৎ ব্যক্ত হইবে।

(১) এই সকল শ্রুতিতে যতগুলি আনন্দ শব্দ আছে, সমস্তই ব্রহ্মবোধক। ব্রহ্মে বা পরমাত্মায় আনন্দ শব্দের প্রচুর প্রয়োগ থাকায় আনন্দময় শব্দটিও ব্রহ্মবোধক।

(২) লোকবুদ্ধি=লৌকিক বোধ বা লৌকিক দৃষ্টান্ত। অর্থাৎ অল্পজ্ঞ লোককে যে প্রকারে বুঝাইবার প্রণালী আছে—সেই প্রণালী।

(৩) কাহার নিকট অন্নময় দেহই আত্মা। অন্যের নিকট প্রাণময় কোষই আত্মা। অপর এক সম্প্রদায়ের জ্ঞানে মনই আত্মা এবং অন্যের মতে বিজ্ঞানই আত্মা। এ সকল উল্লেখ করিয়া।

দ্রুততাম্রাদিপ্রতিমাবৎ ততোঽন্তরং ততোঽন্তরমিত্যেবং পূর্ব্বেণ পূর্ব্বেণ সমানমুত্তরমুত্তরমনাত্মানমাত্মেতি গ্রাহয়ৎ প্রতিপত্তি-সৌকর্য্যাপেক্ষয়া সর্ব্বান্তরং মুখ্যমানন্দময়মাত্মানমুপদিদেশেতি শ্লিষ্টতরম্। যথা অরুন্ধতীনিদর্শনে বহ্বীষ্বপি তারাস্বমুখ্যাসু অরুন্ধতীষু দর্শিতাসু যা অন্ত্যা প্রদর্শ্যতে, সা মুখ্যৈবারুন্ধতী ভবতি, এবমিহাপি আনন্দময়স্য সর্ব্বান্তরত্বান্মুখ্যমাত্মত্বম্।

যত্তু ক্রষে,—প্রিয়াদীনাং শিরস্ত্বাদিকল্পনানুপপন্না মুখ্য-স্যাত্মন ইতি। অতীতানন্তরোপাধিজনিতা সা, ন স্বাভাবিকীত্য-

পর্য্যবসানং তাদর্থ্যং তুল্যম্। প্রিয়াদ্যবয়বযোগ-শারীরত্বে চ নিগদব্যাখ্যাতেন ভাষ্যেণ সমাহিতে। প্রিয়াদ্যবয়বযোগাচ্চ দুঃখলবযোগোঽপি পরমাত্মন ঔপাধিক উপপাদিতঃ। তথানন্দময় ইতি প্রাচুর্য্যার্থতা ময়ট উপপাদিতেতি॥ ১২—১৪॥

(১) দ্রুত তাম্রাদি-প্রতিমার দৃষ্টান্তে, সে সকল আত্মার আপেক্ষিক অন্তরত্ব বুঝাইয়া দিয়া সর্ব্বশেষ মুখ্য আনন্দময় আত্মার উপদেশ করিয়াছেন। এইরূপ ক্রমই (২) মূঢ়বুদ্ধি লোককে সূক্ষ্মতত্ত্ব বুঝাইবার সহজ উপায়। [যথা··· আত্মত্বম্] যেমন অরুন্ধতী-প্রদর্শনে অর্থাৎ অরুন্ধতীর প্রদর্শনকালে, যাহা অরুন্ধতী নহে, এরূপ বহু তারাকে অরুন্ধতী বলিয়া দেখাইয়া সর্ব্বশেষে যাহাকে অরুন্ধতী বলিয়া দেখান হয়, তাহাই মুখ্য বা যথার্থ অরুন্ধতী, তদ্রূপ, এখানেও অন্নময়াদি অনাত্মচতুষ্টয়কে অন্তরাত্মা বলিয়া, শেষে যাহাকে সর্ব্বান্তর বলিয়া উপদেশ করা হইয়াছে, তাহাকেই যথার্থ বা মুখ্য আত্মা বলিয়া আর পূর্ব্বোক্ত আত্মা সকলকে অনাত্মা বা অমুখ্য আত্মা বলিয়া গ্রহণ করা সঙ্গত। (৩)

[যত্তু···এবাত্মা] আরও যে, এক কথা বলিয়াছিলে, আনন্দময়কে মুখ্য আত্মা বলিতে গেলে প্রিয়াদি অবয়ব ও শারীরত্ব কল্পনা স্থান প্রাপ্ত হয় না, সে কথার প্রত্যুত্তর এই যে, আনন্দময় বস্তুকল্পে অশরীর; সুতরাং তাঁহার মস্তকাদি

(১) মূষা—ছাঁচ। দ্রুত—গলিত। তামা গলাইয়া ছাঁচে ঢালিলে তাহা দেখিতে ছাঁচের মতই হয়। উক্ত দৃষ্টান্তে দেহব্যাপী প্রাণ দেহের মত এবং প্রাণব্যাপী মন প্রাণের মত, ইহা আপাত জ্ঞানে প্রতীত হয়, কিন্তু বিচারিত জ্ঞানে তাহা অন্যথা হইয়া যায়।

(২) অর্থাৎ দেহ অপেক্ষা প্রাণের অন্তরতা, প্রাণ অপেক্ষা মনের অন্তরতা, এবং মন অপেক্ষাও বিজ্ঞানের অন্তরতা (অভ্যন্তরবর্ত্তিত্ব), এতদ্রূপ ক্রম।

(৩) সপ্তর্ষি মণ্ডলের (সাতভেয়ে তারার) অভ্যন্তরে অতি সূক্ষ্ম অরুন্ধতী নক্ষত্র আছে। বিবাহকালে তাহা নববধূকে দেখাইতে হয়। চক্ষু তাহাতে সহজে সন্নিকৃষ্ট হয় না বলিয়া প্রথমে তৎপার্শ্ববর্ত্তী স্থূল তারা দেখান হয়, পরে তদপেক্ষা সূক্ষ্মতারা, সর্ব্বশেষ প্রকৃত অরুন্ধতীতে গিয়া দৃষ্টি পড়ে। এরূপ ক্রম অবলম্বন ব্যতীত একবারেই অরুন্ধতী দেখিবার ও দেখাইবার উপায় নাই। এখানেও সেইরূপ স্থূলক্রম অবলম্বন ব্যতীত একবারে মুখ্য আত্মা জানিবার উপায় নাই।

দোষঃ, শারীরত্বমপ্যানন্দময়স্যান্নময়াদিশরীরপরম্পরয়া প্রদর্শ্যমানত্বাৎ, ন পুনঃ সাক্ষাদেব শারীরত্বং সংসারিবৎ। তস্মাদানন্দময়ঃ পর এবাত্মা ॥ ১ । ১ । ১২ ॥

## বিকারশব্দান্নেতি চেন্ন প্রাচুর্য্যাৎ॥১।১।১৩॥*

অত্রাহ—নানন্দময়ঃ পর আত্মা ভবিতুমর্হতি। কস্মাৎ? বিকারশব্দাৎ। প্রকৃতিবচনাদয়মন্যঃ শব্দো বিকারবচনঃ সমধিগতঃ, 'আনন্দময়ঃ' ইতি ময়টো বিকারার্থত্বাৎ। তস্মাৎ অন্নময়াদিশব্দবদ্বিকারবিষয় এবায়মানন্দময়শব্দ ইতি চেৎ; ন, প্রাচুর্য্যার্থেঽপি ময়টঃ স্মরণাৎ। "তৎপ্রকৃতবচনে ময়ড়িতি"

['তৎপ্রকৃতবচনে ময়ড়িতি'] তদিতি প্রথমা, সমর্থাৎ শব্দাৎ প্রাচুর্য্যবিশিষ্টস্য প্রস্তুতস্য বচনেঽভিধানে ময়ট্প্রত্যয়ো ভবতীতি সূত্রার্থঃ। অত্র বচনগ্রহণাৎ প্রকৃতস্য প্রাচুর্য্যবৈশিষ্ট্যসিদ্ধিঃ। তাদৃশস্য লোকে ময়টোঽভিধানাৎ।

পূর্ব্ববর্ত্তী বিজ্ঞানময় কোষরূপ উপাধির দ্বারা কল্পিত, স্বাভাবিক নহে; সুতরাং ঐরূপ উক্তি দোষাবহ নহে। তাঁহাকে যে শারীর বলা হইয়াছে, তাহা অন্নময়াদিশরীরপরম্পরা দ্বারা জ্ঞেয় বলিয়াই বলা হইয়াছে অর্থাৎ শরীরপরম্পরায় জানা যায় বলিয়াই তিনি শারীর ( বিজ্ঞান-শরীরের আত্মা ), কিন্তু সংসারী জীব যেরূপ শারীর, তিনি সেরূপ শারীর নহেন। বিচারের ও সিদ্ধান্তের উপসংহার এই যে, ঐ কারণে তৈত্তিরীয় শ্রুত্যুক্ত আনন্দময় নিশ্চয়ই পরমাত্মা, জীবাত্মা নহে॥ ১।১।১২॥

কথিত সিদ্ধান্তে কেহ কেহ এইরূপ আশঙ্কা করিয়া থাকেন যে, আনন্দময় শব্দ পরমাত্মবোধক হইতে পারে না। কারণ এই যে, আনন্দময় শব্দ বিকারবাচী ময়ট্ প্রত্যয়ে নিষ্পন্ন হইয়াছে। ময়ট্ প্রত্যয়ের অর্থ বিকার, তৎসম্বন্ধ থাকায় আনন্দময় শব্দও কোন একটী সবিকার পদার্থেরই বোধক; প্রকৃত বা নির্ব্বিকার ব্রহ্মবোধক নহে। অতএব, ঐ আনন্দময় শব্দ অন্নময়াদি শব্দের ন্যায় সবিকার জীবাত্মার বোধক হওয়াই যুক্তিসিদ্ধ। [ ন…স্মরণাৎ ] এতদ্রূপ আশঙ্কা-বাক্যের প্রতিবাদ এই যে, ময়ট্ প্রত্যয় দেখিয়া ঐরূপ আশঙ্কা করিতে পার না। কেন-না, প্রাচুর্য্য অর্থেও ময়ট্ প্রত্যয় হইয়া থাকে। [ তৎ…স্মর্য্যতে]

* বিকারার্থময়ট্প্রত্যয়ান্তত্বাৎ আনন্দময়ঃ পরমাত্মা ন ইতি চেৎ, ন, কুতঃ? প্রাচুর্য্যাৎ ময়টঃ প্রাচুর্য্যার্থত্বাৎ। প্রাচুর্য্যার্থেঽপি ময়ট্ ভবতীতি যাবৎ।—"আনন্দময়" শব্দ বিকারবাচী ময়ট্ প্রত্যয়নিষ্পন্ন বলিয়া পরমাত্মার বোধক নহে, এরূপ বলা যায় না। হেতু এই যে, প্রচুর অর্থেও ময়ট্ প্রত্যয়ের বিধান আছে। ( এটি আশঙ্কা সূত্র )।

প্রচুরতায়ামপি হি ময়ট্ স্মর্য্যতে। যথান্নময়ো যজ্ঞ ইত্যন্নপ্রচুর উচ্যতে, এবমানন্দপ্রচুরং ব্রহ্মানন্দময়মুচ্যতে। আনন্দপ্রচুরত্বঞ্চ ব্রহ্মণো মনুষ্যত্বাদারভ্যোত্তরস্মিন্নুত্তরস্মিন্ স্থানে শতগুণ আনন্দ ইত্যুক্ত্বা ব্রহ্মানন্দস্য নিরতিশয়ত্বাবধারণাৎ। তস্মাৎ প্রাচুর্য্যার্থে ময়ট্ ॥ ১। ১। ১৩ ॥

## তদ্ধেতুব্যপদেশাচ্চ ॥ ১।১।১৪ ॥ *

ইতশ্চ প্রাচুর্য্যার্থে ময়ট্; যস্মাদানন্দহেতুত্বং ব্রহ্মণো ব্যপদিশতি শ্রুতিঃ—"এষ হ্যেবানন্দয়াতি ইতি। আনন্দয়তীত্যর্থঃ। যো হি অন্যানানন্দয়তি, স প্রচুরানন্দ ইতি প্রসিদ্ধং ভবতি।

যথা অন্নময়ো যজ্ঞ ইতি। অত্র হি অন্নং প্রচুরমস্মিন্নিত্যন্নশব্দঃ প্রথমাবিভক্তিযুক্তঃ, তস্মান্ময়ট্ প্রত্যয়ঃ যজ্ঞস্য প্রকৃত্যর্থান্নপ্রাচুর্য্যবাচী দৃশ্যতে, ন শুদ্ধপ্রকৃতবচন ইতি ধ্যেয়ম্। [ ইতি রত্নপ্রভা টীকা ] ১৩ ॥

পাণিনি মুনি "তৎপ্রকৃতবচনে ময়ট্" এই সূত্রে তৎপ্রাচুর্য্য অর্থে ময়ট্ প্রত্যয় হওয়া স্মরণ করিয়াছেন। (১) [ যথা…উচ্যতে ] যেমন লোকে অন্নপ্রচুর যজ্ঞকে 'অন্নময়' বলে, তদ্রূপ শ্রুতিও আনন্দপ্রচুর ব্রহ্মকে আনন্দময় বলিয়াছেন। [ আনন্দ…ধারণাৎ ] ব্রহ্ম আনন্দপ্রচুর, এ তত্ত্ব শ্রুতির দ্বারাই নির্ণীত হয়। শ্রুতি বলিয়াছেন, মনুষ্যানন্দ অপেক্ষা গন্ধর্ব্বানন্দ শতগুণ অধিক। শ্রুতি ঐরূপে পর পর অধিক আনন্দ উপদেশ করিয়া অবশেষে ব্রহ্মানন্দের নিরতিশয়ত্ব উপদেশ করিয়াছেন। [ তস্মাৎ…ময়ট্ ] অতএব, কথিতবিধ শ্রুতি স্মৃতি অনুসারে ইহাই নির্ণীত হইতেছে যে, আনন্দময়-শব্দস্থ ময়ট্ প্রত্যয় বিকারার্থক নহে, প্রাচুর্য্যার্থক ॥ ১। ১। ১৩ ॥

যে হেতু শ্রুতি ব্রহ্মকেই আনন্দের কারণ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, সেই হেতু আনন্দময়ের ময়ট্ প্রাচুর্য্যার্থক বিকারার্থক নহে। [ শ্রুতি…তদ্বৎ ] শ্রুতি যথা—"এই ব্রহ্মই আনন্দ দান করিতেছেন বা আনন্দিত করিতেছেন।" যিনি

* তস্য আনন্দস্য হেতুঃ কারণং, তস্য ব্যপদেশোনির্দ্দেশস্তস্মাৎ। শ্রুত্যা ব্রহ্মণ এব আনন্দহেতুত্বকথনাৎ আনন্দময় ইত্যত্র প্রাচুর্য্যার্থ এব ময়ট্।—ব্রহ্মই আনন্দের মূল, এতদ্রূপ উপদেশ থাকায় আনন্দময়শব্দস্থ ময়ট্ প্রত্যয়ের প্রচুরার্থতা সিদ্ধ হয়, বিকারার্থ থাকে না।

(১) পাণিনি নিজে নূতন বলেন নাই। বৈদিক উপদেশ ব্যক্ত করিয়াছেন মাত্র, সুতরাং স্মরণ করিয়াছেন, এইরূপ বলা হইল। বস্তুতঃ পাণিনিসূত্রও স্মৃতিমধ্যে গণ্য।

যথা লোকে যোঽন্যেষাং ধনিকত্বমাপাদয়তি, স প্রচুরধন ইতি গম্যতে, তদ্বৎ। তস্মাৎ প্রাচুর্য্যার্থেঽপি ময়টঃ সম্ভবাদানন্দময়ঃ পরএবাত্মা ॥ ১ । ১ । ১৪ ॥

## মান্ত্রবর্ণিকমেব চ গীয়তে ॥ ১ । ১ । ১৫ ॥ *

ইতশ্চানন্দময়ঃ পর এবাত্মা; যস্মাদ্ "ব্রহ্মবিদাপ্নোতি পরম্" ইত্যুপক্রম্য "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যস্মিন্মন্ত্রে যদ্ব্রহ্ম প্রকৃতং সত্যজ্ঞানানন্তবিশেষণৈর্নির্দ্ধারিতং, যস্মাদাকাশাদিক্রমেণ স্থাবরজঙ্গমানি ভূতান্যজায়ন্ত; যচ্চ ভূতানি সৃষ্ট্বা তান্যনুপ্রবিশ্য গুহায়ামবস্থিতং সর্ব্বান্তরম্, যস্য বিজ্ঞানায়

---

[ সূত্রস্থ-চ-শব্দোঽনুক্তসমুচ্চয়ার্থ ইতি মত্বা ব্যাচষ্টে—"ইতশ্চ" ইতি। উচ্চানুক্তং ব্রহ্মানন্দস্য নিরতিশয়ত্বাবধারণং পূর্ব্বমুক্তম্ ॥ ১ । ১ । ১৪ ॥ ইতি রত্নপ্রভা ]

অপি চ, মন্ত্রব্রাহ্মণয়োরুপেয়োপায়ভূতয়োঃ সম্প্রতিপত্তেঃ ব্রহ্মৈবানন্দময়পদার্থঃ। মন্ত্রে হি পুনঃপুনরন্যোঽন্তর আত্মেতি পরব্রহ্মণ্যান্তরত্বশ্রবণাত্তস্যৈব

---

অন্যকে আনন্দ দান করেন, তিনি যে প্রচুরানন্দ, তাহা বলাই বাহুল্য; কারণ, ইহা সর্ব্বলোকবিদিত। যে ব্যক্তি অন্যকে ধনী করে, সে যে, প্রচুরধনশালী, এ তত্ত্ব যেমন সহজবোধ্য; তেমনি যে আনন্দ দান করে, সেও যে প্রচুরানন্দ, এতত্ত্বও তদ্রূপ সহজবোধ্য। [ তস্মাৎ...আত্মা ] অতএব, প্রাচুর্য্যার্থক ময়ট্ প্রত্যয়ের অধিক সম্ভাবনা থাকায় আনন্দময় শব্দ পরমাত্মারই বোধক, গৌণাত্মার ( জীবের ) বোধক নহে ॥ ১।১।১৪॥

আনন্দময় পরমাত্মা, এ সম্বন্ধে অন্য হেতুও আছে। শ্রুতি "ব্রহ্মবিৎ পুরুষ ব্রহ্ম প্রাপ্ত হয়", এইরূপ বলিয়া "ব্রহ্ম সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ ও অনন্ত" এইরূপ মন্ত্রবাক্য বলিয়াছেন। এই মন্ত্রে পূর্ব্বপ্রস্তাবিত ব্রহ্মই সত্যাদি বিশেষণের দ্বারা নিরূপিত হইয়াছেন। যে ব্রহ্ম হইতে আকাশাদিক্রমে স্থাবর-জঙ্গমাত্মক জগৎ জন্মিয়াছে, যে ব্রহ্ম জীব সৃষ্টি করিয়া সে সকলের অন্তঃপ্রবিষ্ট ও তাহাদের বুদ্ধিরূপ গুহার অভ্যন্তরে অবস্থিত আছেন, যাঁহাকে জানিবার জন্য বা জানাইবার জন্য "আত্মা অন্নময়াদির অন্তরে ও অন্নময়াদি হইতে ভিন্ন" এতদ্রূপ বাক্য বলা হই-

---

* "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যস্মিন্ মন্ত্রে যৎ ব্রহ্ম প্রকৃতং অভিহিতং, তদেবানন্দময়বাক্যে গীয়তে অভিধীয়তে।—মন্ত্রবাক্যে যে ব্রহ্ম অভিহিত হইয়াছেন, সেই ব্রহ্মই ঐ আনন্দময় বাক্যেও গীত হইয়াছেন। সুতরাং আনন্দময় পূর্ব্বপ্রকৃত পরব্রহ্ম।

"অন্যোঽন্তর আত্মা" ইতি প্রক্রান্তম্; তন্মান্ত্রবর্ণিকমেব ব্রহ্মেহ গীয়তে "অন্যোঽন্তর আত্মানন্দময়ঃ" ইতি। মন্ত্র-ব্রাহ্মণয়োশ্চৈকার্থত্বং যুক্তম্, অবিরোধাৎ। অন্যথা হি প্রকৃতহানাপ্রকৃতপ্রক্রিয়ে স্যাতাম্। ন চান্নময়াদিভ্য ইবানন্দময়াদন্যোঽন্তর আত্মাভিধীয়তে। এতন্নিষ্ঠৈব চ "সৈষা ভার্গবী বারুণী বিদ্যা", তস্মাদানন্দময়ঃ পরএবাত্মা॥ ১। ১। ১৫॥

## নেতরোঽনুপপত্তেঃ॥ ১। ১। ১৬॥ *

---

চান্যোঽন্তর আত্মানন্দময় ইতি ব্রাহ্মণে প্রত্যভিজ্ঞানাৎ পরব্রহ্মৈবানন্দময়মিত্যাহ সূত্রকারঃ "মান্ত্রবর্ণিকমেবচ গীয়তে।" ইতি।

মান্ত্রবর্ণিকমেব পরং ব্রহ্ম ব্রাহ্মণেঽপ্যানন্দময় ইতি গীয়ত ইতি॥১।১।১৫॥

অপি চানন্দময়ং প্রকৃত্য শরীরাদ্যুৎপত্তেঃ প্রাক্ স্রষ্টৃত্বশ্রবণাৎ বহু স্যামিতি

---

য়াছে, সেই মান্ত্রবর্ণিক ( মন্ত্রোক্ত ) ব্রহ্মই এই আনন্দময়ঘটিত ব্রাহ্মণবাক্যে গীত ( অভিহিত ) হইয়াছেন। [ মন্ত্র···স্যাতাং ] মন্ত্র ও ব্রাহ্মণ এ দুয়ের একার্থতা বা একার্থ-প্রতিপাদকতা থাকাই যুক্তিসিদ্ধ। মন্ত্রের ও ব্রাহ্মণের অর্থসাম্য থাকিলেই অবিরোধ ( বিরোধ ভঞ্জন ) হইতে পারে। তাহার অন্যথা হইলে প্রকৃত হান ও অপ্রকৃতপ্রক্রিয়া দোষ হয়, বিরোধ ভঞ্জন হয় না। (১) [ নচান্ন··· আত্মা ] মন্ত্রার্থানুবাদী ব্রাহ্মণ অন্নময় হইতে প্রাণময় ভিন্ন, প্রাণময় হইতে মনোময় ভিন্ন, মনোময় হইতে বিজ্ঞানময় ভিন্ন এবং বিজ্ঞানময় হইতে আনন্দময় ভিন্ন বলিয়াছেন, কিন্তু আনন্দময়ের অভ্যন্তরে বা মধ্যে অন্য কোন আত্মা থাকার কথা বলেন নাই। প্রত্যুত এই আনন্দময় আত্মাতেই আত্মজিজ্ঞাসার সমাপ্তি করিয়া বলিয়াছেন, "ইহাই বরুণপ্রোক্ত ও ভৃগুবিজ্ঞাত বিদ্যা।" এই সকল কারণে ঐ পরমাত্মাই আনন্দময়, জীব নহে। ১।১।১৫॥

---

* ইতরো জীব আনন্দময়ঃ ন। কস্মাৎ? অনুপপত্তেঃ। জীবত্বানুপপত্তেরিত্যর্থঃ।—ঐ আনন্দময় পরব্রহ্ম, জীব নহে। কেন-না, আনন্দময়ের জীবত্ব উপপন্ন হয় না।—( ভাষ্যানুবাদ দেখ, অনুপপত্তি দেখিতে পাইবে )।

(১) মন্ত্র—সূত্রভূত বা শ্লোকাত্মক বেদ। ব্রাহ্মণ=ব্যাখ্যাত্মক বেদ। মন্ত্র যাহা বলে, ব্রাহ্মণ তাহার অর্থ বা তাৎপর্য্য বিস্তার করে। এজন্য মন্ত্রের ও ব্রাহ্মণের অর্থ বা প্রতিপাদ্য অভিন্ন। ভিন্ন হওয়া দোষাবহ। সে দোষের নাম প্রকৃতহান ও অপ্রকৃতপ্রক্রিয়া। মন্ত্র যাহা প্রতিপাদন করিতে প্রবৃত্ত, ব্রাহ্মণ তাহা প্রতিপাদন করিল না, প্রত্যুত হানি করিল, সুতরাং তাহা দোষ। ব্রাহ্মণ মন্ত্রার্থ বিস্তার করিতে প্রবৃত্ত, কিন্তু তাহা করিল না, অন্য কিছু বলিল, সুতরাং তাহাও দোষ। দুই জনে এক পথে যাইবার প্রতিজ্ঞায় যদি দুই জনে দুই পথে যায় তাহা হইলে দুই জনেরই দোষ, এ কথা অবশ্য স্বীকার্য্য।

ইতশ্চানন্দময়ঃ পর এবাত্মা, নেতরঃ। ইতর ঈশ্বরাদন্যঃ সংসারী জীব ইত্যর্থঃ। ন জীব আনন্দময়শব্দেনাভিধীয়তে; কস্মাৎ? অনুপপত্তেঃ। আনন্দময়ং হি প্রকৃত্য শ্রূয়তে, "সোঽকাময়ত, বহু স্যাং প্রজায়েয়েতি, স তপোঽতপ্যত, স তপস্তপ্ত্বা ইদং সর্ব্বমসৃজত যদিদং কিঞ্চ" ইতি। তত্র প্রাক্ শরীরাদ্যুৎপত্তেরভিধ্যানং সৃজ্যমানানাং বিকারাণাং স্রষ্টুরব্যতিরেকঃ, সর্ব্ববিকারসৃষ্টিশ্চ ন পরস্মাত্মনোঽন্যত্রোপপদ্যতে॥ ১।১।১৬॥

## ভেদব্যপদেশাচ্চ॥১।১।১৭॥ *

ইতশ্চ নানন্দময়ঃ সংসারী; যস্মাদানন্দময়াধিকারে "রসো বৈ সঃ, রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দীভবতি" ইতি জীবা-

চ সৃজ্যমানানাং স্রষ্টুরানন্দময়াদভেদশ্রবণাদানন্দময়ঃ পর এবেত্যাহ সূত্রম্ [নেতরোঽনুপপত্তেরিতি]। নেতরো জীব আনন্দময়ঃ, তস্যানুপপত্তেরিতি॥১।১।১৬॥

রসঃ সারো হ্যয়মানন্দময় আত্মা, "রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি" ইতি।

এই কারণেও পরমাত্মাই আনন্দময়, জীব নহে। শ্রুতি ঈশ্বরভিন্ন সংসারী জীবকে আনন্দময়-শব্দে কোথাও নির্দ্দেশ করেন নাই। তৎপ্রতি হেতু এই যে, প্রোক্ত আনন্দময়ের জীবত্ব উপপন্ন হয় না। যথা, শ্রুতি আনন্দময় ব্রহ্মের উপদেশ করিয়া বলিয়াছেন, "তিনি কামনা করিলেন, ইচ্ছা করিলেন, আমি বহু হইব ও জন্মিব। পরে তিনি তপস্যা করিলেন, আলোচনা করিলেন। আলোচনার পর তিনি এই সমস্ত সৃজন করিলেন।" এখন বিবেচনা করিয়া দেখ ( সৃষ্টির পরে বা ) শরীরাদি উৎপত্তির পূর্ব্বে অভিধ্যান করা—আলোচনা করা, এবং স্রষ্টার অব্যতিরেকে সৃষ্টি হওয়া বা সৃষ্টি করা, এ সকল ব্রহ্মভিন্ন অন্য পদার্থে ( জীবে ) সম্ভব হয় না, অর্থাৎ হইতেই পারে না।

ঐ আনন্দময় সংসারী বা জীব নহে। তৎপ্রতি হেতু এই যে, শ্রুতি আনন্দময়কে অধিকার করিয়া, অর্থাৎ উপদেশ করিয়া, "তিনিই রস এবং ইনি সেই রস লাভ করিয়া আনন্দিত হন" (১) এইরূপে জীব ও আনন্দময়, এ দুয়ের

* ভেদেন জীবাদন্যত্বেন ব্যপদেশাৎ নির্দ্দেশাৎ চ অপি পরব্রহ্মত্বমানন্দময়স্যেতি পূরণীয়ম্।—যেহেতু শ্রুতি আনন্দময়কে জীব হইতে ভিন্ন—প্রাপ্যরূপে নির্দ্দেশ করিয়াছেন, সেই হেতু আনন্দময় জীব নহে, ব্রহ্ম।

(১) তিনি অর্থাৎ আনন্দময়। রস অর্থাৎ সার বা উৎকৃষ্ট আত্মা। ইনি অর্থাৎ এই জীব। আনন্দিত হন=ব্রহ্মপ্রাপ্ত হন।

নন্দময়ো ভেদেন ব্যপদিশতি। ন হি লব্ধৈব লব্ধব্যো ভবতি। কথং তর্হি "আত্মা অন্বেষ্টব্যঃ", "আত্মলাভান্ন পরং বিদ্যতে", ইতি চ শ্রুতি-স্মৃতী; যাবতা ন লব্ধৈব লব্ধব্যো ভবতীত্যুক্তম্। বাঢ়ং; তথাপি আত্মনোঽপ্রচ্যুতাত্মভাবস্যৈব সতস্তত্ত্বানববোধ-নিমিত্তো দেহাদিষ্বনাত্মস্বাত্মত্বনিশ্চয়ো লৌকিকো দৃষ্টঃ। তেন দেহাদিভূতস্যাত্মনোঽপ্যাত্মা অনন্বিষ্টোঽন্বেষ্টব্যোঽলব্ধো লব্ধ-ব্যোঽশ্রুতঃ শ্রোতব্যোঽমতো মন্তব্যোঽবিজ্ঞাতো বিজ্ঞাতব্য ইত্যাদিভেদব্যপদেশ উপপদ্যতে। প্রতিষিধ্যত এব তু পরমার্থতঃ সর্ব্বজ্ঞাৎ পরমেশ্বরাদন্যো দ্রষ্টা শ্রোতা বা

সোঽয়ং জীবাত্মনো লব্ধৃভাব আনন্দময়স্য চ লভ্যতা, নাভেদ উপপদ্যতে। তস্মাদানন্দময়স্য জীবাত্মনো ভেদে পরব্রহ্মত্বং সিদ্ধং ভবতি। চোদয়তি।—"কথং তর্হি"। যদি লব্ধা ন লব্ধব্যঃ, কথং তর্হি পরমাত্মনো বস্তুতোঽভিন্নেন জীবাত্মনা পরমাত্মা লভ্যত ইত্যর্থঃ। পরিহরতি।—"বাঢ়ং, তথাপি"। সত্যং পরমার্থতোঽভেদেঽপ্যবিদ্যারোপিতং ভেদমুপাশ্রিত্য লব্ধৃলব্ধব্যভাব উপপদ্যতে। জীবো হ্যবিদ্যয়া পরব্রহ্মণো ভিন্নো দর্শিতঃ, ন তু জীবাদপি। তথা চানন্দময়শ্চেজ্জীবঃ, ন জীবস্যাবিদ্যয়াপি স্বতো ভেদো দর্শিত ইতি ন চ লব্ধৃলব্ধব্যভাব ইত্যর্থঃ। ভেদাভেদৌ চ ন জীবপরব্রহ্মণোরিত্যুক্তমধস্তাৎ। স্যাদেতৎ। যথা পরমেশ্বরাদ্ভিন্নো জীবাত্মা দ্রষ্টা ন ভবতি, এবং জীবাত্মনোঽপি দ্রষ্টুর্ন ভিন্নঃ পরমেশ্বর ইতি জীবস্যানির্ব্বাচ্যত্বে পরমেশ্বরোঽপ্যনির্ব্বাচ্যঃ স্যাৎ।

ভেদভাব বা ভিন্নতা দেখাইয়াছেন। জীব লব্ধা, আনন্দময় তাহার লব্ধব্য। যে লব্ধা, সে লব্ধব্য হয় না। যে লব্ধব্য, সে লব্ধা (২) হইতে ভিন্ন, ইহা সহজবোধ্য। [ কথং ...ত্যুক্তং ] বলিতে পার যে, যদি লব্ধা ও লব্ধব্য ভিন্নই হয়, তবে, "আত্মাকে অন্বেষণ কর, জ্ঞানগোচর কর", "আত্মলাভের অধিক কিছু নাই" ইত্যাদি শ্রুতি ও স্মৃতিবাক্য কি প্রকারে সংগত হইবে? ঐ সকল শ্রুতি স্মৃতি কি লব্ধাকেই (জীবকেই) নিজের পরমাত্মভাব লাভ করিতে বা সাক্ষাৎকার করিতে বলিতেছে না? [ বাঢ়ং ] স্বীকার করিলাম,—যাহা বলিলে, তাহা সত্য বলিয়া মানিলাম, পরন্তু উহার সঙ্গতি এইরূপ।—[ তথাপি···উপপদ্যতে ] লব্ধা ও লব্ধব্য অর্থাৎ জীবাত্মা ও পরমাত্মা বস্তুতঃ এক হইলেও—অভিন্ন হইলেও লোকে আত্মার বা আপনার যথার্থ অপ্রচ্যুতস্বরূপ জানে না। আমি কি ও কিংস্বরূপ, তাহা জানা

(২) যে লাভ করে, সে লব্ধা। যাহা লাভ হইবে বা যাহাকে পাওয়া যাইবে, তাহা লব্ধব্য।

"নান্যোঽতোঽস্তি দ্রষ্টা" ইত্যাদিনা। পরমেশ্বরস্ত্ববিদ্যাকল্পিতাচ্ছারীরাৎ কর্ত্তুর্ভোক্তুর্বিজ্ঞানাত্মাখ্যাদন্যঃ, যথা মায়াবিনশ্চর্ম্মখড়্গধরাৎ সূত্রেণাকাশমধিরোহতঃ স এব মায়াবী পরমার্থরূপো ভূমিষ্ঠোঽন্যঃ, যথা বা ঘটাকাশাদুপাধিপরিচ্ছিন্নাদনুপাধিপরিচ্ছিন্ন আকাশোঽন্যঃ। ঈদৃশঞ্চ বিজ্ঞানাত্মপরমাত্মভেদমাশ্রিত্য "নেতরোঽনুপপত্তেঃ", "ভেদব্যপদেশাচ্চ" ইত্যুক্তম্ ॥ ১।১।১৭॥

---

তথা চ ন বস্তুসন্নিত্যত আহ।—"পরমেশ্বরস্ত্ববিদ্যাকল্পিতাৎ" ইতি। রজতং হি সমারোপিতং ন শুক্তিতো ভিদ্যতে। ন হি তৎ ভেদেনাভেদেন বা শক্যং নির্ব্বক্তুম্। শুক্তিস্তু পরমার্থসতী নির্ব্বচনীয়া অনির্ব্বচনীয়াদ্রজতাদ্ভিদ্যত এব। অত্রৈব সরূপমাত্রং দৃষ্টান্তমাহ।—"যথা মায়াবিনঃ" ইতি। এতদপরিতোষেণাত্যন্তসরূপং দৃষ্টান্তমাহ।—"যথা বা ঘটাকাশাৎ" ইতি। শেষমতিরোহিতার্থম্ ॥১।১।১৭॥

---

না থাকাতেই লোক অনাত্ম-দেহাদিতে আত্মজ্ঞান স্থাপন বা অহংজ্ঞান স্থাপন বা অহংজ্ঞান করিতেছে, দেহপ্রভৃতিকেই আমি বা আত্মা বলিয়া জানিতেছে। ঈদৃশ অজ্ঞানকল্পিত ভেদ বা ভিন্নতার অনুবাদপূর্ব্বক তাহারই অনারোপিত রূপ পরমাত্মা এবং তাহাই অন্বেষ্টব্য, লব্ধব্য, শ্রোতব্য, মন্তব্য ও বিজ্ঞাতব্য, এতদ্রূপ ভেদব্যপদেশ বা ভেদ-উক্তি অবশ্য উপপন্ন হইতে পারে (১)। ফলিতার্থ এই যে, আরোপিত ভেদ লইয়াই লব্ধৃ-লব্ধব্যভাব উপদিষ্ট হইয়াছে। অপিচ, অবিদ্যা থাকাতেই জীব পরব্রহ্ম হইতে ভিন্ন হইয়াছেন ; কিন্তু পরব্রহ্ম জীব হইতে ভিন্ন হন নাই। অতএব, আনন্দময় যদি জীব হন, তাহা হইলে তিনি লব্ধাই হন, লব্ধব্য হন না। কিন্তু শ্রুতি বলিতেছেন, আনন্দময় লব্ধব্য, জীব তাহার লব্ধা ; সুতরাং আনন্দময়কে জীব বলিলে লব্ধৃ-লব্ধব্যভাব ভঙ্গ হয়। [ শ্রুতি···দিনা ] শ্রুতি "ইহা হইতে ভিন্ন দ্রষ্টা নাই" ইত্যাদিবিধ বাক্যের দ্বারা পরমেশ্বর ভিন্ন অন্য দ্রষ্টা বা শ্রোতা থাকা ও জীবের বাস্তবত্বনিষেধ করিয়াছেন। [ পরমে···আকাশোঽন্যঃ ] যেমন খড়্গ-চর্ম্মধারী সূত্রমাত্র অবলম্বনে আকাশারোহণকারী মায়াপুরুষ হইতে ভূতলস্থ সত্যরূপ মায়াবী ( ঐন্দ্রজালিক ) পুরুষ ভিন্ন, অথবা যেমন উপাধিপরিচ্ছিন্ন ঘটাকাশ হইতে অপরিচ্ছিন্ন আকাশ ভিন্ন, সেইরূপ, পরমেশ্বরও অবিদ্যাকল্পিত কর্ত্তা ভোক্তা বিজ্ঞানাত্মা জীব হইতে ভিন্ন। [ ঈদৃশ···ত্যুক্তম্ ] এইরূপ ভেদ অনুসরণ করিয়াই ১৬শ ও ১৭শ সূত্র অভিহিত হইয়াছে।১।১।১৭॥

---

(১) অন্বেষ্টব্য—আমি দেহাদি হইতে ভিন্ন, এতদ্রূপে অনুসন্ধান করিতে হইবে। লব্ধব্য= বিবেক জ্ঞান উৎপাদনপূর্ব্বক তাহা প্রত্যক্ষ করিতে হইবে। শ্রোতব্য—সাক্ষাৎকারের উপায়ীভূত শাস্ত্রবাক্যাদি শ্রবণ করিতে হইবে। মন্তব্য—সংশয়াদি নিবারক বিচারের বিষয় করিতে হইবে। বিজ্ঞাতব্য=নিদিধ্যাসন বা সাক্ষাৎকারসাধক মনোবৃত্তির গোচর করিতে হইবে। অবিদ্যা যদি

## কামাচ্চ নানুমানাপেক্ষা॥ ১।১। ১৮ ॥ *

আনন্দময়াধিকারে চ "সোঽকাময়ত, বহু স্যাং প্রজায়েয়" ইতি কাময়িতৃত্বনির্দ্দেশান্নানুমানিকমপি সাঙ্খ্যপরিকল্পিতমচেতনং প্রধানমানন্দময়ত্বেন কারণত্বেন বাপেক্ষিতব্যম্। "ঈক্ষতের্নাশব্দম্" ইতি নিরাকৃতমপি প্রধানং পূর্ব্বসূত্রোদাহৃতাং কাময়িতৃত্বশ্রুতিমাশ্রিত্য প্রসঙ্গাৎ পুনর্নিরাক্রিয়তে গতিসামান্যপ্রপঞ্চনায়॥ ১।১।১৮॥

## অস্মিন্নস্য চ তদ্যোগং শাস্তি ১।১॥১৯॥ *

ইতশ্চ ন প্রধানে জীবে বা আনন্দময়শব্দঃ, যস্মাদস্মিন্নানন্দময়ে প্রকৃতে আত্মনি প্রতিবুদ্ধস্যাস্য জীবস্য তদ্যোগং শাস্তি। তদাত্মনা যোগস্তদ্যোগস্তদ্ভাবাপত্তির্মুক্তিরিত্যর্থঃ।

---

অনুমানগম্যমানুমানিকম্। পুনরুক্তিমাশঙ্ক্যাহ "ঈক্ষতে" রিতি ( রত্নপ্রভা টীকা )॥ ১।১।১৮॥

---

আনন্দময় অধিকারে "তিনি ( আনন্দময় ) কামনা করিলেন, আমি বহু হইব ও জন্মিব", এতদ্রূপ উল্লেখ থাকায় সাংখ্যকল্পিত প্রধানের আনন্দময়ত্ব ও জগৎকারণত্ব উভয়ই নিরাকৃত হইয়াছে। ( কেন-না, অচেতনের কামনা ও আনন্দ উভয়ই অসম্ভব )। প্রধানের জগৎকারণতা পঞ্চম সূত্রে নিরাকৃত হইলেও গতিসামান্যতা দেখাইবার জন্য প্রসঙ্গক্রমে পুনরুল্লেখ করা হইল॥১।১।১৮॥

এ হেতুতেও আনন্দময় শব্দে জীব অথবা প্রকৃতি উপদিষ্ট হয় নাই। যেহেতু, শ্রুতি "আনন্দময় আত্মায় প্রতিবুদ্ধ হইলে অর্থাৎ আনন্দময় আত্মা স্বীয়-অভেদে

---

ভেদবিভ্রম না জন্মাইত, আত্মার স্বরূপ প্রচ্ছন্ন না করিত, অনাত্মায় আত্মবুদ্ধি না জন্মাইত, তাহা হইলে লব্ধ্লব্ধব্যভাব থাকিত না ও হইত না এবং শ্রবণ মননাদিও আবশ্যক হইত না।

* কামাৎ চ কাময়িতৃত্বনির্দ্দেশাদপি ( জগৎকারণস্যেতি যোজ্যং )। অনুমানস্য অনুমানগম্যপ্রধানস্য অপেক্ষা ন নাস্তীত্যর্থঃ।—শ্রুতিতে জগৎকারণের কাময়িতৃত্ব ( ইচ্ছাপূর্ব্বক সৃষ্টিকর্তৃত্ব ) নির্দ্দেশ থাকায় অনুমানগম্য প্রধানকে আনন্দময় ও সৃষ্টিকর্ত্তা দুইএর কিছুই বলিবার উপায় নাই।

* অস্মিন্ আনন্দময়বিষয়ে অস্য প্রবোধবতো জীবস্য তদ্যোগং তদাত্মনা যোগং তদ্ভাবাপত্তিং ব্রহ্মভাবাপত্তিং মোক্ষমিতি যাবৎ। শাস্তি উপদিশতি শ্রুতিরিতি শেষঃ।—যেহেতু শ্রুতি বলিয়াছেন, আনন্দময় আত্মাকে জানিলে জীবের আনন্দময়ভাব অর্থাৎ ব্রহ্মভাব প্রাপ্তি বা মুক্তিলাভ হয়, সেই হেতু ঐ আনন্দময় জীব নহে, প্রধানও নহে।

তদ্‌যোগং শাস্তি শাস্ত্রম্ "যদা হ্যেবৈষ এতস্মিন্নদৃশ্যেঽনাত্ম্যেঽনিরুক্তেঽনিলয়নে অভয়ং প্রতিষ্ঠাং বিন্দতে, অথ সোঽভয়ং গতো ভবতি। যদা হ্যেবৈষ এতস্মিন্নুদরমন্তরং কুরুতে, অথ তস্য ভয়ং ভবতি" ইতি। এতদুক্তং ভবতি,—যদৈতস্মিন্নানন্দময়েঽল্পমপ্যন্তরমতাদাত্ম্যরূপং পশ্যতি, তদা সংসারভয়ান্ন নিবর্ত্ততে। যদা ত্বেতস্মিন্নানন্দময়ে নিরন্তরং তাদাত্ম্যেন প্রতিতিষ্ঠতি, তদা সংসারভয়ান্নিবর্ত্তত ইতি। তচ্চ পরমাত্মপরিগ্রহে ঘটতে, ন প্রধানপরিগ্রহে জীবপরিগ্রহে বা। তস্মাদানন্দময়ঃ পরমাত্মেতি স্থিতম্।

ইদন্ত্বিহ বক্তব্যম্,—"স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ।" "তস্মাদ্বা

---

স্বমতপরিগ্রহার্থমেকদেশিমতং দূষয়তি—"ইদং ত্বিহ বক্তব্যম্" ইতি। এষ তাবদুৎসর্গো যৎ—

"ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠেতি ব্রহ্মশব্দাৎ প্রতীয়তে।
বিশুদ্ধং ব্রহ্ম, বিকৃতং ত্বানন্দময়শব্দতঃ॥"

---

সাক্ষাৎকৃত হইলে জীব আনন্দময় হয়" বলিয়াছেন। যথা—[ যদা···ভবতীতি ] "এই জীব যখন অদৃশ্য, অনাত্ম্য, অনিরুক্ত ও অনিলয়ন ব্রহ্ম বস্তুতে অভয় (১) প্রতিষ্ঠা লাভ করে, তখন সে অভয় হয় অর্থাৎ ব্রহ্মত্ব প্রাপ্ত হয়। জীব যখন আপনাতে অতি অল্পমাত্রও ভেদজ্ঞান উত্থাপিত করে—ভেদ দর্শন করে, তখন তাহার ভয় হয় অর্থাৎ ভেদজ্ঞানজনিত সংসারিত্ব উপস্থিত হয়।" [ এতদুক্তং··· স্থিতম্ ] এই শ্রুতি ইহাই বলিতেছেন, জানাইতেছেন যে, আনন্দময় আত্মার অত্যল্প ভেদজ্ঞান থাকিতে সংসারভয় যায় না, কিন্তু তত্তাদাত্ম্য প্রাপ্ত হইলে অর্থাৎ তিনি অভেদজ্ঞানের বিষয় হইলে, তখন আর সংসারভয় থাকে না, মোক্ষ হয়। আনন্দময় যদি জীব অথবা প্রকৃতি হন, তাহা হইলে তত্তাদাত্ম্য-প্রাপ্তিতে সংসারভয়নিবৃত্তি হইবার সম্ভাবনা কি? অতএব আনন্দময়কে পরমাত্মা বলিলেই উক্তবিধ সংসারনিবৃত্তিরূপ শ্রুত্যর্থ সঙ্গত হয়, জীব বা প্রকৃতি বলিলে হয় না। ১

[ ইদং···শ্রীমত ইতি ] (২) এ স্থলে এরূপ বলিতে পার যে, "অন্নময়

---

(১) অদৃশ্য=স্থূলপ্রকাশাতীত। অনাত্ম্য=অশরীর। অনিরুক্ত=বাক্যের অগোচর। অনিলয়=মায়াতীত। অভয়=অদ্বয়ব্রহ্মভাব। প্রতিষ্ঠা=তদ্বিষয়ক উৎকৃষ্ট মনোবৃত্তিপ্রাপ্তি অথবা তদ্রূপে অবস্থিতি।

(২) এখানে এইরূপ একটী কিংবদন্তী আছে,—আচার্য্য শঙ্করস্বামী ব্রহ্মসূত্রের ভাষ্য রচনাকালে ৺কাশীধামে ছিলেন। 'আনন্দময়' অধিকরণের ভাষ্য রচনার পর একদা তিনি মণিকর্ণিকার ঘাটে বসিয়া আছেন। এমন সময় ব্যাসদেব ব্রাহ্মণ-মূর্ত্তিতে সেখানে আসিয়া

এতস্মাদন্নরসময়াদন্যোঽন্তর আত্মা প্রাণময়ঃ” তস্মাৎ “অন্যোঽন্তর আত্মা মনোময়ঃ” তস্মাৎ “অন্যোঽন্তর আত্মা বিজ্ঞানময়ঃ” ইতি চ বিকারার্থে ময়ট্প্রবাহে সতি আনন্দময়ে এবাকস্মাদর্দ্ধ-জরতীয়ন্যায়েন কথমিব ময়টঃ প্রাচুর্য্যার্থত্বং ব্রহ্মবিষয়ত্বং চাশ্রীয়ত ইতি। মান্ত্রবর্ণিক-ব্রহ্মাধিকারাদিতি চেৎ; অন্নময়াদীনামপি তর্হি ব্রহ্মত্বপ্রসঙ্গঃ। অত্রাহ—যুক্তমন্ন-

তত্র কিং পুচ্ছপদসমভিব্যাহারাৎ অন্নময়াদিষু চ অন্যাবয়বপরত্বেন প্রয়োগাদি-হাপ্যবয়বপরত্বাৎ পুচ্ছপদস্য, তৎসমানাধিকরণং ব্রহ্মপদমপি স্বার্থত্যাগেন কথঞ্চিদবয়বপরং ব্যাখ্যায়তাম্, আনন্দময়পদঞ্চ অন্নময়াদি-বিকারবাচিপ্রায়-পঠিতং বিকারবাচি বা, কথঞ্চিৎ প্রচুরানন্দবাচি বা ব্রহ্মণ্যপ্রসিদ্ধং কয়াচিৎ বৃত্ত্যা ব্রহ্মণি ব্যাখ্যায়তাম্; আনন্দপদাভ্যাসেন চ জ্যোতিষ্পদেনেব জ্যোতি-ষ্টোমে, আনন্দময়ো লক্ষ্যতাম্, উত আনন্দময়পদং বিকারার্থমস্তু, ব্রহ্মপদঞ্চ ব্রহ্ম-ণ্যেব স্বার্থেঽস্তু, আনন্দপদাভ্যাসশ্চ স্বার্থে, পুচ্ছপদমাত্রমবয়বপ্রায়লিখিতমধিকরণ-পরতয়া ব্যাক্রিয়তাম্ ইতি কৃতবুদ্ধয় এব বিদাঙ্কুর্ব্বন্তু। তত্র—

আত্মা হইতে প্রাণময় অন্তরাত্মা ভিন্ন, প্রাণময় আত্মা হইতে মনোময় অন্তরাত্মা ভিন্ন, মনোময় হইতে বিজ্ঞানময় ভিন্ন এবং বিজ্ঞানময় হইতে আনন্দময় ভিন্ন ও অন্তর্ব্বর্ত্তী, এতদ্রূপক্রমে পরিপঠিত সমুদায় শ্রুতিতেই ময়ট্ প্রত্যয়ের অর্থ বিকার, কেবল আনন্দময়শব্দস্থ ময়ট্ প্রত্যয়েরই অর্থ প্রাচুর্য্য, এরূপ অর্দ্ধজরতীয় ন্যায় (৩) স্বীকার কর কিরূপে? [ মন্ত্র···প্রসঙ্গঃ ] যদি বল, “সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম” এই মন্ত্রের প্রতিপাদ্য পরব্রহ্ম, তদধিকারে পঠিত বলিয়াই ঐরূপ অর্থ স্বীকার করি, অর্থাৎ আনন্দময়ের ব্রহ্মার্থতা ও তত্রস্থ ময়ট্ প্রত্যয়ের প্রাচুর্য্যার্থতা অঙ্গীকার করি। ইহাতে আমরা বলিব, তাহা অসঙ্গত। ঐরূপ বলিলে অন্নময়াদি আত্মাকেও ব্রহ্ম বলিতে হয়। [ অত্রাহ···অব্রহ্মত্বম্ ] এ বিষয়ে কেহ কেহ বলেন, অন্নময়াদি

আচার্য্যের সঙ্গে আনন্দময়াধিকরণের ব্যাখ্যার সম্বন্ধে আলোচনা করিতে লাগিলেন। ব্যাসদেব তাঁহার ব্যাখ্যা-খণ্ডনে সমর্থ না হইলেও সন্তুষ্ট না হইয়া বলিলেন যে, তোমার ব্যাখ্যা খুব যুক্তি-যুক্ত হইয়াছে সত্য, কিন্তু আমার অভিপ্রায় ঐ রকম নহে, অতএব তোমার ব্যাখ্যার সঙ্গে আমার অভিমত অর্থও যোজনা করিয়া দিবে। এইজন্য ভাষ্যকার প্রথমে ব্যাসসম্মত ব্যাখ্যা দিয়া পরে “ইদংত্বিহ বক্তব্যম্” হইতে নিজের মত প্রকাশ করিয়াছেন।

(৩) অর্দ্ধ শরীর জরাজীর্ণ—বৃদ্ধ, আর অর্দ্ধ শরীর বা মুখখানিমাত্র যুবা ও কমনীয়, ইহা যেমন হয় না, তদ্রূপ এক প্রবাহে বা এক প্রক্রমে পরিপঠিত ৫টা শব্দের অর্থ এক প্রকার, আর একটা শব্দের অর্থ অন্য প্রকার, ইহাও হয় না।

ময়াদীনামব্রহ্মত্বম্, তস্মাত্তস্মাদন্তরস্যান্তরস্যান্যস্যান্যস্যাত্মন উচ্যমানত্বাৎ, আনন্দময়াত্তু ন কশ্চিদন্যোঽন্তর আত্মোচ্যতে, তেনানন্দময়স্য ব্রহ্মত্বম্; অন্যথা প্রকৃতহানাপ্রকৃত-প্রক্রিয়াপ্রসঙ্গাদিতি।

অত্রোচ্যতে—যদ্যপ্যন্নময়াদিভ্য ইবানন্দময়াদন্যোঽন্তর আত্মেতি ন শ্রূয়তে, তথাপি নানন্দময়স্য ব্রহ্মত্বং, যত আনন্দময়ং

---

"প্রায়পাঠপরিত্যাগো মুখ্যত্রিতয়-লঙ্ঘনম্।
পূর্ব্বস্মিন্নুত্তরে পক্ষে প্রায়পাঠস্য বাধনম্॥"

পুচ্ছপদং হি বালধৌ মুখ্যং সৎ আনন্দময়াবয়বে গৌণমেবেতি মুখ্যপদার্থ-লঙ্ঘনম্ অবয়বপরতায়ামধিকরণপরতায়াঞ্চ তুল্যম্। অবয়বপ্রায়লেথ-বাধশ্চ বিকারপ্রায়লেথবাধেন তুল্যঃ। ব্রহ্মপদম্ আনন্দময়পদম্ আনন্দপদমিতি ত্রিতয়লঙ্ঘনম্ ত্বধিকম্। তস্মাৎ মুখ্যত্রিতয়-লঙ্ঘনাদসাধীয়ান্ পূর্ব্বঃ পক্ষঃ। মুখ্যত্রয়ানুগুণ্যেন তু উত্তর এব পক্ষো যুক্তঃ।

---

আত্মার অব্রহ্মতা যুক্তিসিদ্ধ। কেন? তাহা বিবেচনা কর। [ তস্মা…দিতি ] শ্রুতি অন্নময়ের অন্তরে প্রাণময়, প্রাণময়ের অন্তরে মনোময়, মনোময়ের অন্তরে বিজ্ঞানময়, এইরূপ উপদেশ করিয়া পশ্চাৎ বিজ্ঞানময়ের অন্তরে আনন্দময় আত্মার উপদেশ করিয়া আত্মতত্ত্বোপদেশ সমাপ্ত করিয়াছেন। আত্মতত্ত্বপ্রকাশক উক্ত বাক্যের তাৎপর্য্যে ইহাই সিদ্ধ হইতেছে যে, শ্রুতি পূর্ব্ব পূর্ব্ব আত্মার অনাত্মতা প্রতিপাদনার্থই পর পর আত্মার উপদেশ করিয়াছেন। আনন্দময়ের অন্তরে অন্য আত্মা নাই, আনন্দময়ই পরমাত্মা, ইহা বুঝাইবার জন্যই আনন্দময় আত্মায় আত্মতত্ত্বের উপসংহার করিয়াছেন, এবং আত্মান্তর থাকার কথা বলেন নাই। অতএব, আনন্দময় আত্মাই পরমাত্মা অর্থাৎ ব্রহ্ম, অন্য সকল অনাত্মা। অন্যথা (এ সিদ্ধান্ত অস্বীকার করিলে) প্রকৃতহানি ও অপ্রকৃত-প্রক্রিয়া এই দুই দোষ হইবে (৪)।

[ অত্রোচ্যতে ] এই জন্যই এ বিষয়ে আমরা এইরূপ বলি, [ যদ্য…ব্রহ্মত্বং ] আনন্দময়ের অন্তরে আত্মান্তর থাকা শ্রুত হয় নাই, শ্রুতি স্বয়ং কোন শব্দের দ্বারা ঐ কথা বলেন নাই, এই কারণেই যে আনন্দময়ের ব্রহ্মত্ব, তাহা অবধারণ করা অযুক্ত। কেন? তাহা বিবেচনা কর। [যত…ইতি] শ্রুতি আনন্দময় ব্রহ্মের প্রস্তাব

---

(৪) এ স্থলে প্রকৃত বা প্রতিপাদ্য পরব্রহ্ম, তাহার হানি অর্থাৎ প্রতিপাদন না হওয়া এবং যাহা প্রকৃত নহে, তাহারই প্রতিপাদন হওয়া। অর্থাৎ ব্রহ্ম বুঝাইতে গিয়া ব্রহ্ম না বুঝাইয়া জীব বুঝান হইল, সুতরাং দোষ হইল।

প্রকৃত্য শ্রূয়তে—"তস্য প্রিয়মেব শিরঃ, মোদো দক্ষিণঃ পক্ষঃ, প্রমোদ উত্তরঃ পক্ষঃ, আনন্দ আত্মা, ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইতি। তত্র যদ্ব্রহ্মেহ মন্ত্রবর্ণে প্রকৃতং—"সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইতি, তদিহ "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইত্যুচ্যতে। তদ্বিজিজ্ঞাপয়িষয়ৈবান্নময়াদয় আনন্দময়ান্তাঃ পঞ্চ কোশাঃ কল্প্যন্তে। তত্র কুতঃ প্রকৃতহানাপ্রকৃতপ্রক্রিয়াপ্রসঙ্গঃ। নন্বানন্দময়স্যাবয়বত্বেন "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইত্যুচ্যতে, অন্নময়াদীনামিব 'ইদং পুচ্ছং প্রতিষ্ঠা' ইত্যাদি। তত্র কথং ব্রহ্মণঃ স্বপ্রধানত্বং শক্যং বিজ্ঞাতুম্? প্রকৃতত্বাদিতি ব্রূমঃ। নন্বানন্দময়াবয়বত্বেনাপি ব্রহ্মণি বিজ্ঞায়মানে ন

করিয়া বলিয়াছেন, "প্রিয়ই তাঁহার মস্তক, মোদ তাহার দক্ষিণপক্ষ, প্রমোদ বাম-পক্ষ, আনন্দই তাঁহার আত্মা, ব্রহ্মই পুচ্ছ প্রতিষ্ঠা।" (৫) [ তত্র···প্রসঙ্গঃ ] এতদ্বাক্যের দ্বারা এইরূপ স্থির হয় যে, পূর্ব্বোক্ত সত্যজ্ঞানাদি বাক্যে, যে-ব্রহ্ম প্রকৃত হইয়াছেন, সেই ব্রহ্মই এই প্রিয়াদিবাক্যেও "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" এতদ্রূপে অভি-মত হইয়াছেন, এবং তাঁহাকেই জানাইবার ইচ্ছায় শ্রুতি অন্নময় হইতে আনন্দময় পর্য্যন্ত কোশপঞ্চক ( আত্মার আচ্ছাদক অথবা উপলব্ধি-স্থান ) কল্পনা করিয়াছেন। অপিচ, পুচ্ছবাক্য এইরূপে প্রকৃত স্বপ্রধান ব্রহ্মপর হওয়ায় ঐ পূর্ব্বকথিত দোষ-দ্বয় ( প্রকৃতহানি ও অপ্রকৃতপ্রক্রিয়া) আর থাকিল না। [ নন্বানন্দ···ব্রূমঃ ] যদি বল, পুচ্ছ শব্দ আনন্দময়ের অবয়বরূপে কথিত হওয়ায় তৎসহকৃত ব্রহ্মও অন্নময়াদির ন্যায় অপ্রধান হওয়াই উচিত, কিন্তু তুমি উহাকে স্বপ্রধান বলিতেছ, ইহা কিরূপে সঙ্গত হইতে পারে? তুমি কি করিয়া জানিলে যে, পুচ্ছ ব্রহ্মই গুহা-নিহিত ও সর্ব্বান্তরবর্ত্তী পরব্রহ্ম। ইহার প্রত্যুত্তরে আমি বলিব, প্রকরণ-বলেই উহা জানা গিয়াছে। ( পরব্রহ্মের প্রকরণ পরব্রহ্মেই সমাপ্ত হয়, এই নিয়ম থাকাতে পুচ্ছ ব্রহ্মকে পরব্রহ্ম বলিয়া জানা যায় বা স্থির করা যায় )। [ নন্বানন্দ··· চ্যতে ] যদি বল, ব্রহ্মকে আনন্দময়ের অবয়ব বলিয়া জানিলেও প্রকরণভঙ্গ

(৫) ইষ্টবস্তু দেখিলে যে সুখ হয়, তাহার অন্য নাম প্রিয়। তাহার স্মরণে যে সুখ হয়, তাহার অন্য নাম মোদ ও আমোদ। সে সুখ পুনঃ পুনঃ হইতে থাকিলে তজ্জন্য তাহার যে উৎকর্ষ হয়, তাহা প্রমোদ শব্দের বাচ্য। আনন্দ ঐ সমস্ত সুখের মূল কারণ। আত্মা বিম্বচৈতন্য। প্রতিষ্ঠা স্থিতিহেতু। পুচ্ছ অর্থাৎ পুচ্ছতুল্য। পক্ষীর পুচ্ছ যেমন পক্ষিদেহের পরায়ণ—স্থিতি হেতু, ব্রহ্মও তদ্রূপ ঐ সকলের পরায়ণ বা স্থিতিহেতু। এতদ্রূপ অবয়ব উপদেশ থাকায় বুঝিতে হইবে যে, আনন্দময় শব্দ প্রোক্ত কারণে ব্রহ্মপর নহে, কিন্তু ব্রহ্মশব্দযুক্ত পুচ্ছবাক্য থাকায় তত্তাৎপর্য্যপ্রভাবেই ব্রহ্মপর।

প্রকৃতত্বং হীয়তে, আনন্দময়স্য ব্রহ্মত্বাদিতি। অত্রোচ্যতে—তথা সতি তদেব ব্রহ্ম আনন্দময় আত্মাবয়বী, তদেব চ ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা অবয়বঃ—ইত্যসমঞ্জসং স্যাৎ। অন্যতরপরিগ্রহে তু যুক্তং "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইত্যত্রৈব ব্রহ্মনির্দ্দেশ আশ্রয়িতুম্, ব্রহ্মশব্দসংযোগাৎ, নানন্দময়বাক্যে, ব্রহ্মশব্দসংযোগাভাবাদিতি।

অপিচ "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইত্যুক্ত্বা ইদমুচ্যতে,—"তদপ্যেষ শ্লোকো ভবতি—

অসন্নেব স ভবতি অসদ্ব্রহ্মেতি বেদ চেৎ।
অস্তি ব্রহ্মেতি চেদ্বেদ সন্তমেনং ততো বিদুঃ॥" ইতি।

অস্মিংশ্চ শ্লোকে অননুকৃষ্যানন্দময়ং, ব্রহ্মণ এব ভাবাভাববেদনয়োর্গুণদোষাভিধানাদ্গম্যতে—"ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা"

---

অপি চ, আনন্দময়পদস্য ব্রহ্মার্থত্বে ব্রহ্ম পুচ্ছমিতি ন সমঞ্জসম্। ন হি তদেবাবয়বি অবয়বশ্চেতি যুক্তম্। আধারপরত্বে চ পুচ্ছশব্দস্য প্রতিষ্ঠেত্যেতদপি

---

দোষ হইবে না; কেন-না, আনন্দময়ও ব্রহ্ম;—এ কথার প্রত্যুত্তর এইরূপ—[ তথা…স্যাৎ ] ঐরূপ বলিলে অর্থসামঞ্জস্য হয় না। কেন-না, "যিনি আনন্দময় অবয়বী, তিনিই আবার পুচ্ছরূপ অবয়ব" ইহা অত্যন্ত বিরুদ্ধ। [ অন্য…দিতি ] অন্যতর গ্রহণ করিতে হইলে অর্থাৎ আনন্দময় ব্রহ্ম ও পুচ্ছব্রহ্ম, এই দুয়ের একটী অবয়ব ও একটী অবয়বী, এরূপ বিবেচনা করিতে হইলে, ব্রহ্ম শব্দের যোগ থাকায় পুচ্ছব্রহ্মকেই অবয়বী ও পরব্রহ্ম বলিয়া নির্দ্দেশ করা উচিত। আনন্দময়বাক্যে ব্রহ্মশব্দ নাই, সুতরাং তাঁহাকে মুখ্যব্রহ্ম বলা যায় না।

[ অপিচ…ইতি ] আরও এক যুক্তি আছে। যথা—শ্রুতি "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" এই বাক্যের পরেই বলিয়াছেন, "ব্রহ্ম-সম্বন্ধে শ্লোক আছে যে, যদি কেহ ব্রহ্মকে অসৎ বলিয়া জানে, নাই বলিয়া বিবেচনা করে, তাহা হইলে সেও অসৎ হয় অর্থাৎ আত্মনাস্তিক হয়। (অথচ কেহই আত্মনাস্তিক হইতে পারেন না।) আর যিনি অস্তি বলিয়া জানেন, সৎ বলিয়া জানেন, জ্ঞানীরা তাঁহাকে সৎ বা আত্মাস্তিক বলিয়া জানেন।" প্রণিধানপূর্ব্বক দেখ, [ অস্মিং…মিতি ] এই শ্লোকে আনন্দময় ব্রহ্মকে আকর্ষণ না করিয়াই অর্থাৎ আনন্দময়কে পরিত্যাগ করিয়া কেবলমাত্র ব্রহ্মেরই ভাবাভাবজ্ঞানের গুণ দোষ কথিত হইয়াছে। ইহাতেই বুঝা

ইত্যত্র ব্রহ্মণ এব স্বপ্রধানত্বমিতি। ন চানন্দময়স্যাত্মনো ভাবাভাবশঙ্কা যুক্তা, প্রিয়মোদাদিবিশেষস্যানন্দময়স্য সর্ব্বলোক-প্রসিদ্ধত্বাৎ।

কথং পুনঃ স্বপ্রধানং সদ্ ব্রহ্ম, আনন্দময়স্য পুচ্ছত্বেন নির্দ্দিশ্যতে—"ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইতি। নৈষ দোষঃ, পুচ্ছবৎ পুচ্ছং প্রতিষ্ঠা পরায়ণমেকনীড়ং—লৌকিকস্যানন্দজাতস্য ব্রহ্মানন্দ ইত্যেতদনেন বিবক্ষ্যতে, নাবয়বত্বম্, "এতস্যৈবানন্দস্যান্যানি ভূতানি মাত্রামুপজীবন্তি" ইতি শ্রুত্যন্তরাৎ। অপি চ, আনন্দময়স্য ব্রহ্মত্বে প্রিয়াদ্যবয়বত্বেন সবিশেষং ব্রহ্মাভ্যুপগন্তব্যম্; নির্ব্বিশেষন্তু ব্রহ্ম বাক্যশেষে শ্রূয়তে, বাঙ্মনসয়োরগোচরত্বাভিধানাৎ—

---

উপপন্নতরং ভবতি। আনন্দময়স্য চান্তরত্বমন্নময়াদিকোশাপেক্ষয়া। ব্রহ্মণস্ত্বান্তরত্বমানন্দময়াদ্ অর্ব্বাদ্গম্যত ইতি ন শ্রুত্যোক্তম্।

এবঞ্চান্নময়াদিবদানন্দময়স্য প্রিয়াদ্যবয়বযোগো যুক্তঃ। বাঙ্মনসাগোচরে তু পরব্রহ্মণ্যুপাধিমন্তর্ভাব্য প্রিয়াদ্যবয়বযোগঃ প্রাচুর্য্যঞ্চ ক্লেশেন ব্যাখ্যায়েয়াতাম্।

---

যাইতেছে, পুচ্ছবাক্যস্থ ব্রহ্মই পরব্রহ্ম ও স্বপ্রধান। [ ন চা···সিদ্ধত্বাৎ ] ভাবরূপে জানা ও অভাবরূপে জানা, এরূপ কথা নিরবয়ব শুদ্ধ ব্রহ্ম ব্যতীত প্রিয়মোদাদি-বিশিষ্ট আত্মায় সঙ্গত হয় না। তাহার হেতু এই যে, আনন্দময় আত্মা সর্ব্বলোক-বিদিত। যাহা সর্ব্বলোকবিদিত, তাহাতে আবার ভাবাভাব বা সৎ অসৎ আশঙ্কা হইবে কেন ?

[ কথং···দোষঃ ] তবে এরূপ বলিতে পার যে, স্বপ্রধান পরব্রহ্ম আনন্দময়ের পুচ্ছ বলিয়া উক্ত হইল কেন ? ইহাতে আমি বলি, ঐরূপ বলা দোষ নহে। কেন-না, [ পুচ্ছবৎ...বত্বম্ ] এখানে পুচ্ছশব্দ অবয়ববোধক নহে। উহা আধার মাত্রের বোধক। ( পক্ষিপুচ্ছ যেমন তাহাদের স্থিতিহেতু আধার, ব্রহ্মও তেমনি আনন্দময় আত্মার স্থিতিসাধন আধার )। অপিচ, প্রতিষ্ঠা শব্দও অধিষ্ঠান মাত্রের বোধক। অতএব, লৌকিক আনন্দের পুচ্ছ ও আধার ব্রহ্মানন্দ এবং ব্রহ্মই জগতের প্রতিষ্ঠা বা লোকের অধিষ্ঠান, এতন্মাত্র তাৎপর্য্যে পুচ্ছ ও প্রতিষ্ঠা এই শব্দ কথিত হইয়াছে। এ বিষয়ে শ্রুতিও আছে। যথা—[ এত···ন্তরাৎ ] "জীব সকল এই ব্রহ্মানন্দের লেশ বা কণামাত্র পাইয়া জীবিত থাকে ও আনন্দিত হয়।" [ অপি···ইতি ] আরও দেখুন, আনন্দময়কে ব্রহ্ম বলিতে হইলে অবয়ব-

"যতো বাচো নিবর্ত্তন্তে। অপ্রাপ্য মনসা সহ।
আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কুতশ্চনেতি"।

অপি চ, আনন্দপ্রচুর ইত্যুক্তে দুঃখাস্তিত্বমপি গম্যতে, প্রাচুর্য্যস্য লোকে প্রতিযোগ্যল্পত্বাপেক্ষত্বাৎ। তথা চ সতি, "যত্র নান্যৎ পশ্যতি নান্যচ্ছৃণোতি নান্যদ্বিজানাতি, স ভূমা" ইতি ভূম্নি ব্রহ্মণি তদ্ব্যতিরিক্তাভাবশ্রুতিরুপরুধ্যেত। প্রতিশরীরঞ্চ প্রিয়াদিভেদাদানন্দময়স্যাপি ভিন্নত্বম্। ব্রহ্ম তু ন প্রতিশরীরং ভিদ্যতে, "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যানন্ত্যশ্রুতেঃ, "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা" ইতি শ্রুত্যন্তরাচ্চ।

---

তথা চ মান্ত্রবর্ণিকস্য ব্রহ্মণ এব "ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা" ইতি স্বপ্রধানস্যাভিধানাৎ তস্যৈবাধিকারো নানন্দময়স্যেতি। 'সোঽকাময়ত' ইত্যাদ্যা অপি শ্রুতয়ো ব্রহ্মবিষয়াঃ, নানন্দময়বিষয়াঃ ইত্যর্থসংক্ষেপঃ। সুগমমন্যৎ॥

---

সম্বন্ধহেতু সবিশেষ ( সগুণ ) ব্রহ্মই বলিতে হইবে। কিন্তু আনন্দময়-বাক্যের শেষে নির্ব্বিশেষ ( নির্গুণ ) ব্রহ্ম অভিহিত আছে। যথা—"বাক্য ও মন যাঁহাকে না পাইয়া নিবৃত্ত হয়, তিনিই সেই আনন্দ ব্রহ্ম।" ( ১ ) "যে আনন্দব্রহ্ম জানে, সে কিছু হইতেই ভয় প্রাপ্ত হয় না।" ( ২ ) [ অপি…পেক্ষত্বাৎ ] আরও এক কথা বিবেচনা কর। আনন্দময় বা আনন্দপ্রচুর বলাতেই যৎকিঞ্চিৎ দুঃখ থাকাও বলা হইয়াছে। কেন-না, প্রতিযোগী আনন্দকে লক্ষ্য করিয়াই প্রচুর শব্দের প্রয়োগ হইয়া থাকে। [ তথা চ…রুধ্যেত ] অল্প দুঃখ থাকা স্বীকার করিতে গেলে, "যাঁহাতে দর্শন শ্রবণ প্রভৃতি ভেদ-বুদ্ধি নাই, স্বরূপ ভিন্ন অন্য কিছুই নাই, তিনিই, ব্রহ্ম" ইত্যাদিবিধ অদ্বৈতশ্রুতি ও নির্দুঃখ শ্রুতি বাধিত ( মিথ্যা ) হইয়া যায়, ( ইহাও এক দোষ )। [ প্রতি…শ্রুত্যন্তরাৎ ] আরও দেখুন—প্রিয়, মোদ, প্রমোদ, এ সকল প্রতিশরীরে ভিন্ন ভিন্ন, সুতরাং তদনুসারে আনন্দময়ও প্রতিশরীরে ভিন্ন ; কিন্তু ব্রহ্ম প্রতিশরীরে ভিন্ন নহেন, তিনি সকল শরীরে এক। এ সিদ্ধান্ত অন্যান্য শ্রুতিতেও লব্ধ হয়। যথা—"ব্রহ্ম সত্যস্বরূপ, ও অনন্ত অর্থাৎ অসীম বা সর্ব্বব্যাপক।" "সর্ব্বব্যাপী এক দেব সকল ভূতে অন্তরাত্মরূপে স্থিত আছেন।"

---

(১) বিশেষ বা গুণ না থাকাতেই বাক্য তাঁহাকে গ্রহণ (ব্যক্ত) করিতে পারে না, মনও তাহাকে স্ববৃত্তির দ্বারা প্রকাশ করিতে পারে না।

(২) দ্বৈতজ্ঞানের অভাবহেতু ভয়, ভেতব্য ও ভয়কর্ত্তার অভাব হয়। কাজেই কিছু হইতে ভয় থাকে না।

ন চানন্দময়াভ্যাসঃ শ্রূয়তে। প্রাতিপদিকার্থমাত্রমেব হি সর্ব্বত্রাভ্যস্যতে—"রসো বৈ সঃ, রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী-ভবতি, কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ", "এষ হ্যেবানন্দয়াতি", "সৈষানন্দস্য মীমাংসা ভবতি", "আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কুতশ্চন" ইতি, "আনন্দো ব্রহ্মেতি ব্যজানাৎ" ইতি চ। যদি চানন্দময়শব্দস্য ব্রহ্মবিষয়ত্বং নিশ্চিতং ভবেৎ, তত উত্তরেষ্বানন্দমাত্রপ্রয়োগেষ্বপ্যানন্দময়াভ্যাসঃ কল্প্যেত, ন ত্বানন্দময়স্য ব্রহ্মত্বমস্তি, প্রিয়শিরস্ত্বাদিভির্হেতুভি-রিত্যবোচাম। তস্মাৎ শ্রুত্যন্তরে "বিজ্ঞানমানন্দং ব্রহ্ম" ইত্যানন্দপ্রাতিপদিকস্য ব্রহ্মণি প্রয়োগদর্শনাৎ, "যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ" ইত্যাদিব্রহ্মবিষয়ঃ প্রয়োগঃ, ন ত্বানন্দময়াভ্যাস ইত্যবগন্তব্যম্।

যত্ত্বয়ং ময়ড়ন্তস্যৈবানন্দশব্দস্যাভ্যাসঃ—"এতমানন্দময়মাত্মান-

---

[ন চ…ইতি চ] আনন্দময় শুদ্ধ ব্রহ্ম নহেন বলিয়াই শ্রুতি আনন্দময়ের অভ্যাস (পুনঃ পুনঃ উচ্চারণ বা উল্লেখ) না করিয়া আনন্দমাত্রের অভ্যাস করিয়াছেন। যথা—"তিনিই রস। জীব সেই রস লাভ করিয়া আনন্দিত হয়।" "যদি সেই আকাশ অর্থাৎ আকাশবৎ পূর্ণ নিরবয়ব আনন্দ (ব্রহ্ম) না থাকিতেন, তাহা হইলে কে-ই বা জীবিত থাকিত, কে-ই বা প্রাণকার্য্য করিত।" "এই আনন্দই (ব্রহ্মই) জীবকে আনন্দ দান করেন।" "সেই এই আনন্দই (ব্রহ্মই) আনন্দের মীমাংসা অর্থাৎ তারতম্যবিশ্রান্তিস্থান।" "যিনি ব্রহ্মরূপ আনন্দ জানেন, তিনি ভয়বর্জ্জিত হন।" "ভৃগু জানিয়াছিলেন, আনন্দই ব্রহ্ম।" ইত্যাদি। [যদি…বোচাম], যদি আনন্দময়ের ব্রহ্মত্ব নিশ্চয়রূপে স্থিরীকৃত হইত, তাহা হইলে না হয়, আনন্দ-মাত্রের অভ্যাসকে (পুনঃ পুনঃ উল্লেখকে) আনন্দময়াভ্যাস বলিয়া কল্পনা করিতে পারিতে। কিন্তু "প্রিয়ই তাহার মস্তক" ইত্যাদিবিধ অবয়ব সম্বন্ধ থাকায় আনন্দ-ময়ের অব্রহ্মত্বই নিশ্চিত আছে। ইহা যেরূপে নিশ্চিত, তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। [তস্মা…গন্তব্যম্] এই সকল হেতুতে এবং "আনন্দং ব্রহ্ম" ইত্যাদি শ্রুতিতে পরব্রহ্ম বিষয়ে আনন্দ-শব্দের প্রয়োগ থাকায় স্পষ্ট বুঝা যাইতেছে যে, অন্যান্য শ্রুতিতেও আনন্দ-ব্রহ্মই অভ্যস্ত হইয়াছে, আনন্দময় অভ্যস্ত হয় নাই।

[যত্ত্বয়ং…পতিতত্বাৎ] যদিও "আনন্দময়মাত্মানং" শ্রুতিতে আনন্দময়ের অভ্যাস (পুনরুচ্চারণ) দৃষ্ট হয়, তথাপি, অন্নময়াদির মধ্যে উহা পঠিত

প্রস্তাবদেবতায়াং প্রাণস্যানন্তরং নির্দ্দিশ্যেতে। ন চ তয়োর্ব্রহ্মত্বমস্তি ; তৎসামান্যাচ্চ প্রাণস্যাপি ন ব্রহ্মত্বমিতি।

এবং প্রাপ্তে সূত্রকার আহ—অতএব প্রাণ ইতি। তল্লিঙ্গাদিতি পূর্ব্বসূত্রে নির্দ্দিষ্টম্। অতএব তল্লিঙ্গাৎ প্রাণশব্দমপি পরং ব্রহ্ম ভবিতুমর্হতি। প্রাণস্যাপি হি ব্রহ্মলিঙ্গসম্বন্ধঃ শ্রূয়তে, "সর্ব্বাণি হ বা ইমানি ভূতানি প্রাণমেবাভিসম্বিশন্তি, প্রাণমভ্যুজ্জিহতে" ইতি। প্রাণনিমিত্তৌ সর্ব্বেষাং ভূতানামুৎপত্তিপ্রলয়াবুচ্যমানৌ প্রাণস্য ব্রহ্মতাং গময়তঃ। ননূক্তং মুখ্যপ্রাণপরিগ্রহেঽপি সম্বেশনোদ্গমনদর্শনমবিরুদ্ধং, স্বাপপ্রবোধয়োর্দ্দর্শনাদিতি। তত্রোচ্যতে, স্বাপপ্রবোধয়োরিন্দ্রিয়াণামেব কেবলানাং প্রাণাশ্রয়ং সম্বেশনোদ্গমনং দৃশ্যতে, ন সর্ব্বেষাং ভূতানাম্।

---

পূর্ব্বোক্তপূর্ব্বপক্ষহেতুপোদ্বলনায় পুনরুপন্যস্তঃ। তস্মাদ্বায়ুবিকার এবাত্র প্রাণশব্দার্থ ইতি প্রাপ্তম্। এবং প্রাপ্তেঽভিধীয়তে—

"পুংবাক্যস্য বলীয়স্ত্বং মানান্তরসমাগমাৎ।
অপৌরুষেয়ে বাক্যে তৎসঙ্গতিঃ কিং করিষ্যতি॥"

নো খলু স্বতঃসিদ্ধপ্রমাণভাবমপৌরুষেয়ং বচঃ স্ববিষয়জ্ঞানোৎপাদে বা তদ্ব্যবহারে বা মানান্তরমপেক্ষতে ; তস্যাপৌরুষেয়স্য নিরস্তসমস্তদোষাশঙ্কস্য স্বত এব নিশ্চায়কত্বাৎ ; নিশ্চয়পূর্ব্বকত্বাদ্ব্যবহারপ্রবৃত্তেঃ। তস্মাদসম্বাদিনো বা, চক্ষুষ ইব রূপে ত্বগিন্দ্রিয়সম্বাদিনো বা তস্যৈব দ্রব্যেনাদার্ঢ্যং বা, দার্ঢ্যং বা, তে ন স্তামিন্দ্রিয়মাত্রসম্বেশনোদ্গমনে বায়ুবিকারে প্রাণে। সর্ব্বভূতসম্বেশনোদ্গমনে

---

প্রাপ্ত হইয়া তাহার সিদ্ধান্তার্থ সূত্র বলিয়াছেন "অতএব প্রাণঃ।" [তল্লিঙ্গা… গময়তঃ] অতঃ-শব্দের দ্বারা পূর্ব্ব সূত্রস্থ "ব্রহ্মলিঙ্গ" রূপ হেতু উন্নীত হইয়াছে। অর্থ এই যে, ব্রহ্মলিঙ্গ (ব্রহ্মবোধক চিহ্ন বা ধর্ম্ম) থাকায় প্রোক্ত প্রাণশব্দও ব্রহ্মপর। প্রাণের সহিত, ব্রহ্মলিঙ্গের সম্বন্ধ ঐ শ্রুতিতেই শ্রুত আছে। যথা—"এই সমস্ত ভূত প্রাণে গিয়া লীন হয়, আবার প্রাণ হইতেই উদ্ভূত হয়।" প্রাণ হইতে ভূতোৎপত্তি ও প্রাণে ভূতলয়, এই দুই কথাই প্রোক্ত প্রাণশব্দের ব্রহ্মার্থতা বোধ করায়। [ননূক্তং…চ্যতে] বলিয়াছিলে যে, প্রাণ শব্দের প্রসিদ্ধ প্রাণ-অর্থ গ্রহণ করিলেও ভূতলয় কথা বিরুদ্ধ হয় না, এবং সুপ্তিকালে ও প্রবোধকালে ভূতলয় ও ভূতাবির্ভাব দেখিতে পাও, সে কথার প্রত্যুত্তর এইরূপ। [স্বাপ… বিরুদ্ধম্] সুষুপ্তিকালে ও জাগ্রৎকালে কেবলমাত্র ইন্দ্রিয় কয়েকটীরই

ইহ তু সেন্দ্রিয়াণাং সশরীরাণাঞ্চ জীবাবিষ্টানাং ভূতানাং, "সর্ব্বাণি হ বা ইমানি ভূতানি" ইতি শ্রুতেঃ। যদাপি ভূত-শ্রুতির্ম্মাহাভূতবিষয়া পরিগৃহ্যতে, তদাপি ব্রহ্মলিঙ্গত্বমবিরুদ্ধম্। নন্বু সহাপি বিষয়ৈরিন্দ্রিয়াণাং স্বাপ-প্রবোধয়োঃ প্রাণেঽপ্যয়ং প্রাণাচ্চ প্রভবং শৃণুমঃ,—"যদা সুপ্তঃ স্বপ্নং ন কঞ্চন পশ্যত্যথাস্মিন্ প্রাণ এবৈকধা ভবতি, তদৈনং বাক্ সর্ব্বৈ-র্নামভিঃ সহাপ্যেতি" ইত্যত্র। তত্রাপি তল্লিঙ্গাৎ প্রাণশব্দং ব্রহ্মৈব। যৎ পুনরন্নাদিত্যসন্নিধানাৎ প্রাণশব্দস্যাব্রহ্মত্বমিতি, তদযুক্তম্; বাক্যশেষবলেন প্রাণশব্দস্য ব্রহ্মবিষয়তায়াং প্রতীয়-মানায়াং সন্নিধানস্যাকিঞ্চিৎকরত্বাৎ। যৎ পুনঃ প্রাণশব্দস্য পঞ্চ-

তু ন ততো বাক্যাৎ প্রতীয়েতে; প্রতীতৌ বা তত্রাপি প্রাণো ব্রহ্মৈব ভবেৎ, ন বায়ুবিকারঃ। "যদা সুপ্তঃ স্বপ্নং ন কঞ্চন পশ্যত্যাথাস্মিন্ প্রাণ এবৈকধা ভবতি" ইত্যত্র বাক্যে যথা প্রাণশব্দো ব্রহ্মবচনঃ। ন চাস্মিন্ বায়ুবিকারে সর্ব্বেষাং ভূতানাং সম্বেশনোদ্গমনে মানান্তরেণ দৃশ্যেতে। ন চ মানান্তরসিদ্ধ-সম্বাদেন্দ্রিয়-সম্বেশনোদ্গমনবাক্যদার্ঢ্যাৎ সর্ব্বভূতসম্বেশনোদ্গমনবাক্যং কথঞ্চিদিন্দ্রিয়বিষয়তয়া

লয়োদয় হয়, সকল ভূতের লয়োদয় হয় না, কিন্তু উদাহৃত শ্রুতিতে জীবভাবাপন্ন সমুদায় সশরীর ও সেন্দ্রিয় ভূতেরই লয়োদয় বর্ণিত হইয়াছে। ভূতলয়বোধিকা উক্ত শ্রুতিকে যদি মহাভূত বিষয়ে লইয়া যাও, অর্থাৎ ভূত শব্দে মহাভূত অর্থ গ্রহণ কর, তাহা হইলে তাহা ব্রহ্মলিঙ্গ হইবে। (ব্রহ্ম ভিন্ন অন্য কিছুতে মহাভূতের লয়োদয় হয় না)। [ নন্বু···ব্রহ্মৈব ] অন্য শ্রুতিতে সুষুপ্তিকালে বিষয়ের সহিত ইন্দ্রিয়ের লয় এবং প্রবোধকালে সে সকলের পুনরুদয় বর্ণিত হইয়াছে। যথা—"সুপ্ত পুরুষ যখন কোনরূপ স্বপ্ন না দেখে, তখন সে প্রাণে একীভূত হয়। তৎকালে বাক্যও নামসমূহের সহিত প্রাণে গিয়া লয়প্রাপ্ত হয়।" অতএব ব্রহ্মলিঙ্গ থাকায় প্রাণ-শব্দ ব্রহ্মপর; প্রসিদ্ধ প্রাণপর নহে। [ যৎ···করত্বাৎ ] প্রাণ-শব্দের নিকটে অন্ন ও আদিত্য শব্দ পঠিত হওয়ায় প্রাণশব্দকে অন্নাদির ন্যায় অব্রহ্মবাচক বলিয়া আশঙ্কা হইয়াছিল, তাহাও নিতান্ত অযুক্ত। তাহার হেতু এই যে, বাক্যশেষ অনুসারে যখন প্রাণ-শব্দের ব্রহ্ম-বোধকতা প্রতীত হইতেছে, তখন আর সন্নিধি-পাঠের প্রাধান্য বা অর্থপ্রত্যায়ন ক্ষমতা থাকিতে পারে না। [যৎ···বিধেয়ম্] তাহার পর প্রাণশব্দ পঞ্চবৃত্তিক প্রাণে প্রসিদ্ধ হইলেও অর্থাৎ জীবনবায়ুর বোধক হইলেও,সে অর্থ পূর্ব্বোক্ত আকাশ-শব্দের

বৃত্তৌ প্রসিদ্ধতরত্বং, তদাকাশ-শব্দস্যেব প্রতিবিধেয়ম্। তস্মাৎ সিদ্ধং প্রস্তাবদেবতায়াঃ প্রাণস্য ব্রহ্মত্বম্।

অত্র কেচিদুদাহরন্তি—"প্রাণস্য প্রাণং" "প্রাণবন্ধনং হি সোম্য মনঃ" ইতি চ। তদপ্যযুক্তম্, শব্দভেদাৎ, প্রকরণাচ্চ সংশয়ানুপপত্তেঃ। যথা পিতুঃ পিতেতি প্রয়োগে অন্যঃ ষষ্ঠীনির্দ্দিষ্টাৎ প্রথমানির্দ্দিষ্টঃ পিতুঃ পিতেতি গম্যতে, তদ্বৎ প্রাণস্য প্রাণমিতি শব্দভেদাৎ প্রসিদ্ধাৎ প্রাণাদন্যঃ প্রাণস্য প্রাণমিতি নিশ্চীয়তে। ন হি স এব তস্যেতি ভেদনির্দ্দেশার্হো ভবতি। যস্য চ প্রকরণে যো নির্দ্দিশ্যতে নামান্তরেণাপি, স এব তত্র প্রকরণী নির্দ্দিষ্ট ইতি গম্যতে। যথা জ্যোতিষ্টোমাধিকারে "বসন্তে বসন্তে জ্যোতিষা যজেত" ইত্যত্র জ্যোতিঃশব্দো জ্যোতি-

---

ব্যাখ্যানমর্হতি। স্বতঃসিদ্ধপ্রমাণভাবস্য স্বভাবদৃঢ়স্য মানান্তরানুপযোগাৎ। ন চাস্য তেনৈকবাক্যতা। একবাক্যতায়াঞ্চ তদপি ব্রহ্মপরমেব স্যাদিত্যুক্তম্। ইন্দ্রিয়সম্বেশনোদ্গমনং তু অবয়ুত্যানুবাদেনাপি ঘটিষ্যতে। "একং বৃণীতে, দ্বৌ বৃণীতে" ইতিবৎ। ন তু সর্ব্বশব্দার্থঃ সঙ্কোচমর্হতি। তস্মাৎ প্রস্তাবভক্তিং প্রাণশব্দাভিধেয়ব্রহ্মদৃষ্ট্যোপাসীত, ন বায়ুবিকারদৃষ্ট্যেতি সিদ্ধম্। তথা চোপাসকস্য প্রাণপ্রাপ্তিঃ

---

অর্থের ন্যায় নিরাকৃত হইবে। [ তস্মাৎ···ব্রহ্মত্বম্ ] প্রস্তাবদেবতা প্রাণ যে ব্রহ্ম, জীবন-বায়ু নহে, তাহা এতক্ষণ পরে প্রদর্শিত হেতুসমূহের দ্বারা স্থির বা দৃঢ়ীকৃত হইল। [ অত্র···পত্তেঃ ] কোন কোন ব্যাখ্যাকার "প্রাণের প্রাণ" হে সোম্য, (শ্বেতকেতো), মন প্রাণ-বন্ধন অর্থাৎ প্রাণে একীভূত হয়" এই দুই শ্রুতিকে এতৎসূত্রের উদাহরণ বা বিচার্য্যবিষয় বলেন। তাহা সঙ্গত নহে। হেতু এই যে, শব্দের ও প্রকরণের ভিন্নতা থাকায় ঐ দুই শ্রুতিতে আদৌ সংশয় হওয়া উপপন্ন হয় না। (সংশয় না হইলে বিচার হইবে কেন?)। [ যথা···ভবতি ] যেমন পিতার পিতা বলিলে, পিতা হইতে তৎপিতা ভিন্ন, ইহা নিঃসন্দিগ্ধ প্রতীতি হয়, তেমনি, প্রাণের প্রাণ বলিলেও প্রসিদ্ধ প্রাণ হইতে তৎপ্রেরক প্রাণ যে ভিন্ন, ইহাও নিশ্চিত হয়। এক বা অভেদস্থলে "সে তাহার" এরূপ ভেদ-নির্দ্দেশ হইতেই পারে না। [ যস্য···দিতাঃ ] যে প্রকরণে যাহা প্রতিপাদিত হয়, অন্য নামে অভিহিত হইলেও তাহা সেই বস্তুই থাকে। যেমন জ্যোতিষ্টোম প্রকরণোক্ত "বসন্তকালে জ্যোতির্যাগ করিবেক" এতদ্বাক্যস্থ জ্যোতিঃশব্দের অর্থ

ষ্টোমবিষয়ো ভবতি, তথা পরস্য ব্রহ্মণঃ প্রকরণে "প্রাণবন্ধনং হি সোম্য মনঃ" ইতি শ্রুতেঃ প্রাণশব্দো বায়ুবিকারমাত্রং কথমবগময়েৎ? অতঃ সংশয়াবিষয়ত্বান্নৈতদুদাহরণং যুক্তম্। প্রস্তাবদেবতায়াস্তু প্রাণে সংশয়পূর্ব্বপক্ষনির্ণয়া উপপাদিতাঃ ॥ ১।১।২৩॥

## জ্যোতিশ্চরণাভিধানাৎ ॥১।১।২৪॥ *

ইদমামনন্তি—"অথ যদতঃ পরো দিবো জ্যোতির্দীপ্যতে বিশ্বতঃ পৃষ্ঠেষু সর্ব্বতঃ পৃষ্ঠেষ্বনুত্তমেষূত্তমেষু লোকেষ্বিদং বাব তদ্, যদিদমস্মিন্নন্তঃপুরুষে জ্যোতিঃ" ইতি। তত্র সংশয়ঃ—কিমিহ

কর্ম্মসমৃদ্ধির্ব্বা ফলং ভবতীতি। "বাক্যশেষবলেন" ইতি। বাক্যাৎ সন্নিধানং দুর্ব্বলমিত্যর্থঃ। উদাহরণান্তরন্তু নিগদব্যাখ্যানেন ভাষ্যেণ দূষিতম্ ॥১।১।২৩॥

"ইদমামনন্তি"।—'অথ যদতঃ পরোদিবোজ্যোতির্দীপ্যতে বিশ্বতঃ পৃষ্ঠেষু সর্ব্বতঃ পৃষ্ঠেষ্বনুত্তমেষূত্তমেষু লোকেষ্বিদং বাব তদ্, যদিদমস্মিন্নন্তঃপুরুষে জ্যোতিঃ' ইতি। যজ্জ্যোতিরতো দিবো দ্যুলোকাৎ পরং দীপ্যতে প্রকাশতে, বিশ্বতঃ পৃষ্ঠেষু বিশ্বেষামুপরি। অসঙ্কুচদ্বৃত্তিরয়ং বিশ্বশব্দোঽনবয়বেন সংসারমণ্ডলং ব্রূত ইতি দর্শয়িতুমাহ—"সর্ব্বতঃ পৃষ্ঠেষূত্তমেষু"। ন চেদমুত্তমমাত্রম্, অপি তু সর্ব্বোত্তমমিত্যাহ—"অনুত্তমেষু নাস্ত্যেভ্যোঽন্য উত্তম ইত্যর্থঃ।" 'ইদং বাব তদ্'যদিদ-

জ্যোতিষ্টোম; তেমনি, ব্রহ্মপ্রকরণস্থ "প্রাণ-বন্ধনং" বাক্যস্থ প্রাণশব্দের অর্থ ব্রহ্ম। অতএব, ঐ দুই বাক্য সংশয়যোগ্য নহে বলিয়াই এতৎসূত্রের উদাহরণযোগ্যও নহে। "প্রস্তাবদেবতা প্রাণ" এই বাক্যে যেরূপে সংশয়াদি হয়, তাহা প্রতিপাদন করা হইয়াছে।

ছান্দোগ্যে এইরূপ অভিহিত হইয়াছে—"যে জ্যোতিঃ স্বর্গের উপরে, সমস্ত প্রাণিবর্গের উপরে, পৃথিব্যাদি সমুদয় লোকের উপরে এবং যাহা তদন্তর্গত উত্তমাধম সমুদয় লোকে দীপ্যমান বা প্রকাশমান আছে, সেই (সর্ব্বসংসারমণ্ডলাতীত) উৎকৃষ্ট জ্যোতিঃই এই জ্যোতিঃ—যে জ্যোতি এই অন্তঃপুরুষে অর্থাৎ এতদ্দেহের অন্তরে। (সেই উৎকৃষ্ট জ্যোতিঃই এই দেহে আত্মানামে বিরাজমান)।" এই বাক্যে এইরূপ সংশয় হয় যে, শ্রুতি এখানে জ্যোতিঃ-

* জ্যোতিঃ ছান্দোগ্যশ্রুত্যুক্তজ্যোতিঃশব্দঃ ব্রহ্মবিষয়ক ইতি রিক্তপূরণম্। হেতুমাহ—চরণাভিধানাৎ পাদাভিধানাদিত্যর্থঃ। "পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি" ইত্যাদি মন্ত্রেণৈতৎ পাদত্বমুক্তং, তৎ ব্রহ্মলিঙ্গমেবেত্যর্থঃ।—ছান্দোগ্য শ্রুত্যুক্ত জ্যোতিঃশব্দও ব্রহ্মবোধক, ভৌতিক জ্যোতির বোধক নহে। হেতু এই যে, ব্রহ্মাত্মক বেদে এই বিশ্ব ব্রহ্মাণ্ড ঐ জ্যোতির পাদ এইরূপ অভিহিত হইয়াছে।

জ্যোতিঃশব্দেনাদিত্যাদিকং জ্যোতিরভিধীয়তে ? কিংবা পর আত্মা ইতি? অর্থান্তরবিষয়স্যাপি শব্দস্য তল্লিঙ্গাদ্ ব্রহ্মবিষয়ত্বমুক্তম্, ইহ তল্লিঙ্গমেবাস্তি নাস্তি বেতি বিচার্য্যতে। কিন্তাবৎ প্রাপ্তম্ ? আদিত্যাদিকমেব জ্যোতিঃশব্দেন পরিগৃহ্যত ইতি। কুতঃ? প্রসিদ্ধেঃ। তমোজ্যোতিরিতি হীমৌ শব্দৌ পরস্পরপ্রতিদ্বন্দ্বি-বিষয়ৌ প্রসিদ্ধৌ। চক্ষুর্বৃত্তের্নিরোধকং শার্ব্বরাদিকং তম উচ্যতে, তস্যা এবানুগ্রাহকমাদিত্যাদিকং জ্যোতিঃ। তথা দীপ্যতে ইতীয়-মপি শ্রুতিরাদিত্যাদিবিষয়া প্রসিদ্ধা। ন হি রূপাদিহীনং ব্রহ্ম দীপ্যত ইতি মুখ্যাং শ্রুতিমর্হতি। দ্যুমর্য্যাদত্বশ্রুতেশ্চ। ন

---

মস্মিন্ পুরুষেঽন্তর্জ্জ্যোতিঃ ত্বগ্‌গ্রাহ্যেণ শারীরেণোষ্মণা শ্রোত্রগ্রাহ্যেণ চ পিহিত-কর্ণেন পুংসা ঘোষেণ লিঙ্গেনানুমীয়তে। তত্র শারীরস্যোষ্মণস্ত্বচা দর্শনং দৃষ্টি-র্ঘোষস্য চ শ্রবণং শ্রুতিঃ, তয়োশ্চ দৃষ্টিশ্রুতী জ্যোতিষ এব, তল্লিঙ্গেন তদনুমানা-দিতি। অত্র সংশয়ঃ—কিং জ্যোতিঃশব্দং তেজঃ, উত ব্রহ্মেতি। কিন্তাবৎ প্রাপ্তম্? তেজ ইতি। কুতঃ? গৌণমুখ্যগ্রহণবিষয়ে মুখ্যগ্রহণস্য—

ঔৎসর্গিকত্বাদ্বাক্যস্থ-তেজোলিঙ্গোপলম্ভনাৎ।
বাক্যান্তরেণানিয়মাত্তদর্থাপ্রতিসন্ধিতঃ॥

বলবদ্বাধকোপনিপাতেন খল্বাকাশপ্রাণশব্দৌ মুখ্যার্থাৎ প্রচ্যাব্যান্যত্র প্রতিষ্ঠা-পিতৌ। তদিহ জ্যোতিষ্পদস্য মুখ্যতেজোবচনত্বে বাধকস্তাবৎ স্ববাক্যশেষো নাস্তি,

---

শব্দের দ্বারা কি বলিয়াছেন?—সূর্য্য বলিয়াছেন? না ব্রহ্ম বলিয়াছেন? আকাশ, প্রাণ, এ সকল ব্রহ্মবোধক শব্দ নহে, না হইলেও ব্রহ্মচিহ্ন বা ব্রহ্মধর্ম্মদৃষ্টে ঐ সকল শব্দের ব্রহ্মবিষয়তা নির্দ্ধারিত হইয়াছে, এখানেও সেরূপ কোন ব্রহ্মলিঙ্গ (চিহ্ন) আছে কি না, বিচার করা যাউক। বিচার করিতে গেলে পাওয়া যায়, শ্রুতি জ্যোতিঃশব্দের দ্বারা সূর্য্যকে, অথবা অগ্নিনামক তেজকে বলিয়াছেন। হেতু এই যে, জ্যোতিঃশব্দ ঐরূপ পদার্থেই প্রসিদ্ধ। তমঃ ও জ্যোতিঃ শব্দ যে পর-স্পর প্রতিদ্বন্দ্বিবিষয়ে প্রযুক্ত হয়,—উচ্চারিত হয়, তাহা সমুদায় লোকে বিখ্যাত। চক্ষুর্বৃত্তির নিরোধক (আবরক বা আচ্ছাদক) নৈশ নীলিমা প্রভৃতির নাম তমঃ, আর সেই চক্ষুর বৃত্তিরই অনুগ্রাহক (দেখিবার সাহায্যকারী) সূর্য্যাদির নাম জ্যোতিঃ। এই জ্যোতিঃই "দীপ্যতে" অর্থাৎ দীপ্তিমান্। দীপ্তি বা প্রকাশ ধর্ম্ম তেজেই থাকে, অন্যত্র থাকে না; তজ্জন্য দীপ্তিশব্দও আদিত্যাদিবিষয়ে প্রসিদ্ধ। ভাস্বর রূপের নাম দীপ্তি। রূপহীন ব্রহ্মে তাহা থাকিবার সম্ভাবনা কি? অতএব ব্রহ্মে "দীপ্যতে" এতদ্রূপ প্রয়োগ নিতান্ত অযুক্ত। [দ্যুমর্য্যাদ···ব্রাহ্মণম্]

হি চরাচরবীজস্য ব্রহ্মণঃ সর্ব্বাত্মকস্য দ্যৌর্ম্মর্য্যাদা যুক্তা, কার্য্যস্য তু জ্যোতিষঃ পরিচ্ছিন্নস্য দ্যৌর্ম্মর্য্যাদা স্যাৎ। "পরো দিবো জ্যোতি"ইতি চ ব্রাহ্মণম্। ননু কার্য্যস্যাপি জ্যোতিষঃ সর্ব্বত্র গম্যমানত্বাৎ মর্য্যাদাবত্ত্বমসমঞ্জসম্। অস্তু তর্হি অত্রিবৃৎকৃতং তেজঃ প্রথমজম্। ন, অত্রিবৃৎকৃতস্য তেজসঃ প্রয়োজনাভাবাদিতি। ইদমেব প্রয়োজনং, যদুপাস্যত্বমিতি চেৎ ; ন ; প্রয়োজনান্তরপ্রযুক্তস্যৈবাদিত্যাদেরুপাস্যত্বদর্শনাৎ ; "তাসাং ত্রিবৃতং ত্রিবৃতমেকৈকাং করবাণি" ইতি চাবিশেষশ্রুতেঃ। ন চাত্রিবৃৎকৃতস্যাপি

প্রত্যুত তেজোলিঙ্গমেব দীপ্যত ইতি। কৌক্ষেয়জ্যোতিঃসারূপ্যঞ্চ চক্ষুষ্যোরূপবান্ শ্রুতোবিশ্রুতো ভবতীত্যল্পফলত্বঞ্চ স্ববাক্যে শ্রূয়তে। ন জাতু জ্বলনাপরনামা দীপ্তির্ব্বিনা তেজো ব্রহ্মণি সম্ভবতি। ন কৌক্ষেয়জ্যোতিঃসারূপ্যমৃতে বাহ্যাত্তেজসো ব্রহ্মণ্যস্তি। ন চৌষ্ণ্যঘোষলিঙ্গদর্শনশ্রবণমৌদর্য্যাত্তেজসোঽন্যত্র ব্রহ্মণ্যুপপদ্যতে। ন চ মংগফলং ব্রহ্মোপাসনমণীয়সে ফলায় কল্পতে। ঔদর্য্যে তু তেজস্যধ্যস্য বাহ্যং তেজ উপাসনমেতৎফলানুরূপং যুজ্যতে। তদেতত্তেজোলিঙ্গম্। এতদুপোদ্বলনায় চ নিরস্তমপি মর্য্যাদাধারবত্ত্বমুপন্যস্তম্। ইহ তন্নিরাসকারণাভাবাৎ। ন চ মর্য্যাদাবত্ত্বং

"স্বর্গ লোকের উপরে দীপ্যমান" এতদ্রূপ মর্য্যাদা অর্থাৎ দীপ্তির স্থান-নির্দ্দেশ থাকাতে বুঝা যাইতেছে যে, জ্যোতিঃশব্দ ব্রহ্মবিষয়ে প্রযুক্ত হয় নাই। যিনি সমস্ত চরাচরের বীজ ও সর্ব্বাত্মক, তাঁহাতে "স্বর্গের উপরে দীপ্যমান্" এরূপ সীমাবদ্ধ দীপ্তির উক্তি সঙ্গত হয় না। জন্মবান্ পরিচ্ছিন্ন জ্যোতিতেই ঐরূপ মর্য্যাদার উক্তি সম্ভাবিত বা সঙ্গত হয়; সুতরাং ছান্দোগ্য ব্রাহ্মণ তাদৃশ জ্যোতিরই উপদেশ করিয়াছেন। [ ননু…দিতি ] যদি বল, জন্মবান্ সূর্য্যাদি জ্যোতিও সর্ব্বগামী, সেইকারণে তাহাতেও উক্তবিধ মর্য্যাদার উক্তি অর্থাৎ নির্দ্দিষ্ট স্থানের উল্লেখ অসঙ্গত। এই অসঙ্গতি নিবারণের জন্য উক্ত অর্থ ত্যাগ করিয়া প্রথমোৎপন্ন অত্রিবৃৎকৃত (অপঞ্চীকৃত) ইন্দ্রিয়াতীত সূক্ষ্ম তেজ গ্রহণ করাই কর্ত্তব্য। ইহাতে আমরা বলিব, প্রয়োজন না থাকায় সেরূপ অতীন্দ্রিয় তেজ গ্রাহ্য নহে। (এ স্থলে সে তেজ উপদেশের ও সে অর্থ গ্রহণের প্রয়োজন নাই) [ ইদ…শ্রুতেঃ ] উপাসনাই প্রয়োজন, এরূপ বলিতে পারিবে না। কেন-না, (অন্য নিষ্ফলের ধ্যানোপদেশ কুত্রাপি দৃষ্ট হয় না।) সর্ব্বত্রই অন্য প্রয়োজনে অবস্থিত (প্রয়োজন=অন্ধকারনাশাদি কার্য্যে অধিকৃত) সূর্য্যাদি তেজেরই উপাস্যতা দৃষ্ট হয়। বিশেষতঃ "এই প্রথমোৎপন্ন তেজ, জল, পৃথিবী, এ সকলের প্রত্যেককে আমি ত্রিবৃৎ করিব—পরস্পর মিশ্রিত করিব" ইত্যাদি শ্রুতির দ্বারা এখন অত্রিবৃৎকৃত

তেজসো দ্যুমর্য্যাদত্বং প্রসিদ্ধম্। অস্তু তর্হি ত্রিবৃৎকৃতমেব তেজো জ্যোতিঃশব্দম্। ননূক্তম্, অর্ব্বাগপি দিবো গম্যতে-ঽগ্ন্যাদিকং জ্যোতিরিতি। নৈষ দোষঃ, সর্ব্বত্রাপি গম্যমানস্য জ্যোতিষঃ "পরোদিবঃ" ইত্যুপাসনার্থঃ প্রদেশবিশেষ-পরিগ্রহো ন বিরুধ্যতে; ন তু নিষ্প্রদেশস্য ব্রহ্মণঃ প্রদেশ-বিশেষকল্পনা ভাগিনী। সর্ব্বতঃ পৃষ্ঠেষ্বনুত্তমেষুত্তমেষু লোকেষ্বিতি চাধারবহুত্বশ্রুতিঃ কার্য্যে জ্যোতিষ্যুপপদ্যতেতরাম্। "ইদং বাব তদ্ যদিদমস্মিন্নন্তঃপুরুষে জ্যোতিঃ" ইতি চ কৌক্ষেয়-জ্যোতিষি পরং জ্যোতিরধ্যস্যমানং দৃশ্যতে। সারূপ্যনিমিত্তাশ্চা-

---

তেজোরাশের্ন সম্ভবতি, তস্য সৌর্য্যাদেঃ সাবয়বত্বেন তদেকদেশমর্য্যাদাসম্ভবাৎ। তস্য চোপাস্যত্বেন বিধানাৎ। ব্রহ্মণস্ত্বনবয়বস্যাবয়বোপাসনানুপপত্তেঃ। অবয়ব-কল্পনায়াশ্চ সত্যাং গতাবনবকল্পনাৎ। ন চ—

'পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি'

ইতি ব্রহ্মপ্রতিপাদকং বাক্যান্তরং "যদতঃ পরোদিবোজ্যোতিঃ" ইতি জ্যোতিঃ-শব্দং ব্রহ্মণি ব্যবস্থাপয়তীতি যুক্তম্। ন হি সন্নিধানমাত্রাদ্বাক্যান্তরেণ বাক্যান্তর-গতা শ্রুতিঃ শক্যা মুখ্যার্থাচ্চ্যাবয়িতুম্। ন চ বাক্যান্তরেঽধিকরণত্বেন দ্যৌঃ শ্রুতা

---

তেজ নাই বলিয়াই সিদ্ধ হয়। [ন চ···শব্দম্] স্বর্গের ঊর্দ্ধে অপঞ্চীকৃত তেজ আছে, এরূপ প্রসিদ্ধি নাই, অর্থাৎ তদ্বিষয়ে প্রমাণ নাই। সুতরাং এথানে জ্যোতিঃ-শব্দের পঞ্চীকৃত তেজ অর্থ হওয়াই উচিত। [নমু···দৃশ্যতে] যদি বল, পূর্ব্বেই বলিয়াছি, "যে জ্যোতিঃ স্বর্গের উপরে দীপ্যমান" এরূপ উক্তি দোষাবহ নহে। যদিও সূর্য্যাদি জ্যোতিঃ সর্ব্বগামী, তথাপি, উপাসনার নিমিত্ত তাহার (সাবয়ব প্রাকৃত জ্যোতির) প্রদেশবিশেষ বা অবয়ববিশেষ গ্রহণ করা তত দুষ্য বা বিরুদ্ধ নহে,—ধ্যানের নিমিত্তই নিরবয়ব ব্রহ্মের প্রদেশ বা অবয়ব কল্পনা করা যত দুষ্য বা বিরুদ্ধ। "তিনি উত্তমাধম লোকে দীপ্যমান" এ বর্ণনা, এরূপ আধার-উপদেশ, প্রাকৃত জ্যোতিতেই সুসম্ভব বা সঙ্গত হয়। অপিচ,—"সেই জ্যোতিঃ এই—যাহা এই দেহমধ্যে আছে।" এ কথায় শরীরস্থ ঔদর্য্য তেজেই প্রোক্ত জ্যোতির অধ্যাস হইতেছে (১), অন্য কিছু অভিহিত হইতেছে না। [সারূপ্য···মিষ্যতে]

---

(১) ব্যাহৃতি-প্রতীকে প্রজাপতি-উপাসনা করিবার বিধান আছে। ভূ, ভুবঃ, স্বঃ, এই অক্ষর-ত্রয়ের নাম ব্যাহৃতি। ব্যাহৃতিত্রয়কে প্রজাপতি ভাবিতে হয়। তন্মধ্যে পৃথিবীবোধক ভূ অক্ষরটি প্রজাপতি দেবতার মস্তক, ইত্যাদিপ্রকারে চিন্তনীয়।

ধ্যাসা ভবন্তি। যথা, "তস্য ভূরিতি শিরঃ, একং শিরঃ, একমেতদক্ষরম্" ইতি। কৌক্ষেয়স্য তু জ্যোতিষঃ প্রসিদ্ধমব্রহ্মত্বম্। "তস্যৈষা দৃষ্টিস্তস্যৈষা শ্রুতিঃ" ইতি চৌষ্ণ্যঘোষবিশিষ্টত্বশ্রবণাৎ। "তদেতদ্দৃষ্টঞ্চ শ্রুতঞ্চেত্যুপাসীত" ইতি চ শ্রুতেঃ। "চক্ষুষ্যশ্চ শ্রুতো ভবতি, য এবং বেদ" ইতি চাল্পফলশ্রবণাদব্রহ্মত্বম্। মহতে হি ফলায় ব্রহ্মোপাসনমিষ্যতে। ন চান্যদপি কিঞ্চিৎ স্ববাক্যে প্রাণাকাশবৎ জ্যোতিষোঽস্তি ব্রহ্মলিঙ্গম্। ন চ পূর্ব্বস্মিন্নপি

"দিব" ইতি মর্য্যাদাশ্রুতৌ শক্যা প্রত্যভিজ্ঞাতুম্। অপি চ, বাক্যান্তরস্যাপি ব্রহ্মার্থত্বং প্রসাধ্যমেব, নাদ্যাপি সিধ্যতি, তৎ কথং তেন নিয়ন্তুং ব্রহ্মপরতয়া "যদতঃ পরঃ" ইতি বাক্যং শক্যম্। তস্মাত্তেজ এব জ্যোতির্ন ব্রহ্মেতি প্রাপ্তম্। তেজঃকথনপ্রস্তাবে তমঃকথনং প্রতিপক্ষোপন্যাসেন প্রতিপক্ষান্তরে দৃঢ়া প্রতীতির্ভবতীত্যেতদর্থম্। চক্ষুর্বৃত্তেনিরোধকমিত্যর্থাদাবরকত্বেন। আক্ষেপ্তাহ—"ননু কার্য্যস্যাপি" ইতি। সমাধাতৈকদেশী ব্রূতে।—"অস্তু তর্হি" ইতি। যত্তেজোঽবন্নাভ্যামসম্পৃক্তং, তদত্রিবৃৎকৃতমুচ্যতে। আক্ষেপ্তা দূষয়তি।—"ন" ইতি। ন হি তৎ ক্বচিদপ্যুপযুজ্যতে, সর্ব্বাস্বর্থক্রিয়াসু ত্রিবৃৎকৃতস্যৈবোপযোগাদিত্যর্থঃ। একদেশিনঃ

সাদৃশ্য উপদেশ থাকিলেই অধ্যাস হয়, নচেৎ হয় না। ইহার দৃষ্টান্ত এই—"ভূ এই অক্ষরটী প্রজাপতির মস্তক। মস্তক এক, ভূ-অক্ষরও এক।" এই শ্রুতিতে একত্ব-সাম্যক্রমেই অধ্যাসের উপদেশ হইয়াছে। (২) অপিচ, ঔদর্য্য তেজের অব্রহ্মতা উক্ত শ্রুতিতেই প্রদর্শিত আছে। অর্থাৎ কৌক্ষেয় জ্যোতিঃ যে, অব্রহ্ম—ব্রহ্ম নহে, তাহা তাহার উষ্ণতা ও শব্দবত্তা বর্ণনেই নিশ্চিত হয়। (৩) অতএব, সেই স্বর্গীয় জ্যোতিঃই এই জাঠর-জ্যোতিঃ, এতদ্রূপ অধ্যস্তোপাসনা ভৌতিক জ্যোতির পক্ষেই সঙ্গত হয়। অপর হেতু এই যে, শ্রুতিতে এ উপাসনায় অতি অল্প মাত্র ফল অভিহিত হইয়াছে। ( চক্ষুষ্য অর্থাৎ প্রিয়দর্শন হয় এবং শ্রুত অর্থাৎ খ্যাতিমান্ হয় )। সেই ফলাল্পতাও প্রোক্ত উপাস্য জ্যোতির অব্রহ্মত্বসাধক; কারণ, ব্রহ্মোপাসনায় মহৎ ফল হওয়া বাঞ্ছনীয়; কিন্তু সেরূপ মহৎ ফল দৃষ্ট ও শ্রুত এ কথায় চরিতার্থ হইতেছে না। [ ন চান্যদপি…লিঙ্গম্ ] আকাশাদি শব্দের ন্যায়

(২) অভিপ্রায় এই যে, সাম্য না থাকিলে অধ্যাস বা আহার্য্যারোপ হয় না। যখন ঔদর্য্য-তেজে স্বর্গীয় তেজের জ্ঞান করিবার বিধান দৃষ্ট হইতেছে, তখন অবশ্যই প্রোক্ত জ্যোতি ঔদর্য্য জ্যোতির সহিত সমান, অর্থাৎ উভয়ই যে ভৌতিক জ্যোতিঃ তাহা বুঝা যায়।

(৩) ঐ শ্রুতিতে বর্ণিত আছে, শরীরস্পর্শে যে উষ্ণতা জ্ঞান হয়, সে উষ্ণতা জাঠর-তেজের ( জ্যোতির ) উষ্ণতা। কর্ণ আচ্ছাদন করিলে যে আভ্যন্তরীণ ঘোষ ( শব্দ ) শুনা যায়, সে ঘোষ সেই জাঠরাগ্নির নির্ঘোষ; ইত্যাদি।

বাক্যে ব্রহ্ম নির্দ্দিষ্টমস্তি; "গায়ত্রী বা ইদং সর্ব্বং ভূতম্" ইতি ছন্দোনির্দ্দেশাৎ। অথাপি কথঞ্চিৎ পূর্ব্বাস্মিন্ বাক্যে ব্রহ্ম নির্দ্দিষ্টং স্যাৎ, এবমপি ন তস্যেহ প্রত্যভিজ্ঞানমস্তি। তত্র হি "ত্রিপাদস্যামৃতং দিবি" ইতি দ্যৌরধিকরণত্বেন শ্রূয়তে, অত্র পুনঃ "পরো দিবোজ্যোতিঃ" ইতি দ্যৌর্ম্মর্য্যাদাত্বেন। তস্মাৎ প্রাকৃতং জ্যোতিরিহ গ্রাহ্যমিতি।

এবং প্রাপ্তে ব্রূমঃ—জ্যোতিরিহ ব্রহ্ম গ্রাহ্যম্। কুতঃ? চরণাভিধানাৎ—পাদাভিধানাদিত্যর্থঃ। পূর্ব্বস্মিন্ হি বাক্যে চতু-

---

শঙ্কামাহ।—"ইদমেব" ইতি। আক্ষেপ্তা নিরাকরোতি।—"ন, প্রয়োজনান্তরে"-তি। একৈকাং ত্রিবৃতং ত্রিবৃতং করবাণীতি তেজঃপ্রভৃত্যুপাসনামাত্রবিষয়া শ্রুতির্ন সঙ্কোচয়িতুং যুক্তেত্যর্থঃ। এবমেকদেশিনি দূষিতে পরমসমাধাতা পূর্ব্বপক্ষী ব্রূতে।—"অস্তু তর্হি ত্রিবৃৎকৃতমেব" ইতি। "ভাগিনী" যুক্তা। যদ্যপ্যাধারবহুত্বশ্রুতির্ব্রহ্মণ্যপি কল্পিতোপাধিনিবন্ধনা কথঞ্চিদুপপদ্যতে, তথাপি, যথা কার্য্যে জ্যোতিষ্যতিশয়েনোপপদ্যতে, ন তথাত্রেত্যত উক্তং "উপপদ্যতেতরাম্," ইতি। "প্রাকৃতং" প্রকৃতের্জ্জাতং কার্য্যমিতি যাবৎ। এবং প্রাপ্তে উচ্যতে—

"সর্ব্বনামপ্রসিদ্ধার্থং প্রসাধ্যার্থবিঘাতকৃৎ।
প্রসিদ্ধ্যপেক্ষি সৎ পূর্ব্ববাক্যস্থমপকর্ষতি॥"

---

এখানে এমন কোন স্পষ্ট ব্রহ্মচিহ্ন নাই যে, যদ্দ্বারা জ্যোতিঃশব্দে ব্রহ্মপর অর্থ করা যাইতে পারে। [ন চ…দাত্বেন] উদাহৃত বাক্যের পূর্ব্ববাক্যেও ব্রহ্মনির্দ্দেশ নাই। পূর্ব্ববাক্যে "এই সমস্ত ভূত গায়ত্রী" এইরূপ ছন্দোমাত্রের উল্লেখ আছে। যদিও পূর্ব্ববাক্যে কথঞ্চিৎ বা কোনপ্রকারে ব্রহ্মনির্দ্দেশ হইয়া থাকে,তাহা হইলেও পরবাক্যে অর্থাৎ জ্যোতির্ব্বাক্যে তাহার অভিজ্ঞান (স্মারক কথা) কিছু নাই। পূর্ব্ববাক্যে "ত্রিপাদস্যামৃতং দিবি" এতদ্রূপ ত্রিপাদ ব্রহ্মের স্বর্গস্থান অভিহিত হইয়াছে; পরন্তু এ বাক্যে "দিবঃ পরঃ" স্বর্গের ঊর্দ্ধে, এইরূপ অভিহিত হইয়াছে। (সুতরাং ইহা পূর্ব্বোক্ত ব্রহ্মের স্মারক নহে)। [তস্মাৎ… ত্যর্থঃ] অতএব, জ্যোতিঃশব্দে প্রকৃত জ্যোতিঃই গ্রাহ্য।

এইরূপ পূর্ব্বপক্ষ প্রাপ্তির পর তৎসমাধানার্থ বলা হইতেছে যে, জ্যোতিঃশব্দে ব্রহ্মই গ্রাহ্য। কেন-না, ঐ বাক্যে ব্রহ্মবোধক পাদ-শব্দের অভিধান (কথন) রহিয়াছে। [পূর্ব্ব…য়াতাম্] পূর্ব্ববাক্যে "এই বিশ্বপ্রপঞ্চ সেই গায়ত্রী ব্রহ্মের বিভূতি;

ষ্পাদ্‌ব্রহ্ম নির্দ্দিষ্টং—"তাবানস্য মহিমা ততো জ্যায়াংশ্চ পুরুষঃ। পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি" ইত্যনেন মন্ত্রেণ। তত্র যৎ চতুষ্পাদো ব্রহ্মণস্ত্রিপাদমৃতং দ্যুসম্বন্ধিরূপং নির্দ্দিষ্টং, তদেবেহ দ্যুসম্বন্ধান্নির্দ্দিষ্টমিতি প্রত্যভিজ্ঞায়তে। তৎ পরিত্যজ্য প্রাকৃতং জ্যোতিঃ কল্পয়তঃ প্রকৃতহানাপ্রকৃতপ্রক্রিয়ে প্রসজ্যেয়াতাম্। ন কেবলং জ্যোতির্ব্বাক্য এব ব্রহ্মানুবৃত্তিঃ, পরস্যামপি হি শাণ্ডিল্যবিদ্যায়ামনুবর্ত্তিষ্যতে ব্রহ্ম। তস্মাদিহ জ্যোতিরিতি ব্রহ্ম প্রতিপত্তব্যম্।

যত্তূক্তম্,—জ্যোতির্দীপ্যত ইতি চৈতৌ শব্দৌ কার্য্যে জ্যোতিষি

---

"তদ্বলাত্তেন নেয়ানি তেজোলিঙ্গান্যপি ধ্রুবম্।
ব্রহ্মণ্যেব প্রধানং হি ব্রহ্ম চ্ছন্দো ন তত্র তু॥"

ঔৎসর্গিকং ত্বেবং যদঃ প্রসিদ্ধার্থানুবাদকত্বং, যদ্বিধিবিভক্তিমপ্যপূর্ব্বার্থাববোধনস্বভাবাৎ প্রচ্যাবয়তি। যথা "যস্যাহিতাগ্নেরগ্নির্গৃহান্ দহেৎ, যস্যোভয়ং হবিরার্ত্তিমার্চ্ছেৎ" ইতি। যত্র পুনস্তৎপ্রসিদ্ধমন্যতো ন কথঞ্চিদাপ্যতে, তত্র বচনানি ত্বপূর্ব্বত্বাদিতি সর্ব্বনামপ্রসিদ্ধার্থত্বং বলাদপনীয়তে। যথা "যদাগ্নেয়োঽষ্টাকপালো ভবতি" ইতি। তদিহ "যদতঃ পরো দিবোজ্যোতিঃ" ইতি-

---

সেই গায়ত্র্য পুরুষ এ সকল (বিশ্ব) হইতে শ্রেষ্ঠ বা অধিক (মুক্ত বা সংসারাতীত); এই বিশ্ব তাঁহার একপাদ, তাঁহার অপর তিন পাদ (অংশ) দিবি অর্থাৎ স্বরূপে প্রতিষ্ঠিত (কিংবা উপাসনার্থ সূর্য্যমণ্ডলে স্থিত)।" এই মন্ত্রের দ্বারা চতুষ্পাদ ব্রহ্ম অভিহিত হইয়াছে। এই দিব্-সম্বন্ধীয় (প্রপঞ্চাতীত) ব্রহ্মই যে পরবর্ত্তী জ্যোতির্ব্বাক্যে কথিত হইয়াছেন, তাহা দিব্ শব্দ থাকায় জানা যায়। পূর্ব্বানুক্রান্ত চতুষ্পাদ ব্রহ্ম পরিত্যাগ করিয়া ভৌতিক জ্যোতি কল্পনা করিলে প্রকৃতহান ও অপ্রকৃত প্রক্রিয়া এই দুই দোষ হয়। (এই প্রকৃতহান ও অপ্রকৃত-প্রক্রিয়া কি, তাহা অনেকবার বলা হইয়াছে)। [ন··· পত্তব্যম্] উদাহৃত জ্যোতির্ব্বাক্যের পরে শাণ্ডিল্যবিদ্যাতেও (১) ব্রহ্মের অনুবৃত্তি দেখা যায়। পূর্ব্ব ও পর উভয় বাক্যই যখন ব্রহ্মপর, তখন তন্মধ্যপাতী জ্যোতির্ব্বাক্যও ব্রহ্মপর। [যত্তূক্তং···বর্ণাৎ] "জ্যোতি" ও

---

(১) ইহা একপ্রকার উপাসনা। এই উপাসনা ছান্দোগ্য ব্রাহ্মণে "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাদিপ্রকারে কথিত হইয়াছে। ইহার বিস্তৃত বিবরণ তৃতীয়াধ্যায়ে বলা হইবে।

প্রসিদ্ধাবিতি, নায়ং দোষঃ। প্রকরণাদ্ ব্রহ্মাবগমে সত্যনয়োঃ শব্দয়োরবিশেষকত্বাৎ; দীপ্যমানকার্য্যজ্যোতিরুপলক্ষিতে ব্রহ্মণ্যপি প্রয়োগসম্ভবাৎ, "যেন সূর্য্যস্তপতি তেজসেদ্ধঃ" ইতি চ মন্ত্রবর্ণাৎ। যদ্বা, নায়ং জ্যোতিঃশব্দশ্চক্ষুর্বৃত্তেরেবানুগ্রাহকে তেজসি বর্ত্ততে, অন্যত্রাপি প্রয়োগদর্শনাৎ। "বাচৈবায়ং জ্যোতিষাস্তে" "মনো জ্যোতির্জ্জুষতাম্" ইতি চ। তস্মাদ্ যদ্যদ্ যস্য কস্যচিদবভাসকং, তত্তজ্জ্যোতিঃশব্দেনাভিধীয়তে। তথা সতি ব্রহ্মণোঽপি চৈতন্যস্বরূপস্য সমস্তজগদবভাসহেতুত্বাদুপপন্নো জ্যোতিঃশব্দঃ।

যচ্ছব্দসামর্থ্যাৎ দ্যুমর্য্যাদেনাপি জ্যোতিষা প্রসিদ্ধেন ভবিতব্যম্। ন চ তস্য প্রমাণান্তরতঃ প্রসিদ্ধিরস্তি। পূর্ব্ববাক্যে চ দ্যুসম্বন্ধি ত্রিপাদ্‌ব্রহ্ম প্রসিদ্ধমিতি প্রসিদ্ধ্যপেক্ষায়াং তদেব সম্বধ্যতে। ন চ প্রধানস্য প্রাতিপদিকার্থস্য তত্ত্বেন প্রত্যভিজ্ঞানে তদ্বিশেষণস্য বিভক্ত্যর্থস্যান্যতামাত্রেণান্যতা যুক্তা। এবঞ্চ স্ববাক্যস্থানি তেজোলিঙ্গান্যসমঞ্জসানীতি ব্রহ্মণ্যেব গময়িতব্যানি। গমিতানি চ ভাষ্যকৃতা। তত্র জ্যোতির্ব্রহ্মবিকার ইতি জ্যোতিষা ব্রহ্মৈবোপলক্ষ্যতে। অথবা প্রকাশমাত্রবচনো জ্যোতিঃশব্দঃ। প্রকাশশ্চ ব্রহ্মেতি ব্রহ্মণি

"দীপ্তি" এই দুই শব্দ ভৌতিক তেজে প্রসিদ্ধ হইলেও প্রকরণবলে উহার ব্রহ্মার্থতা লব্ধ হয়। (২) অপিচ, দীপ্যমান প্রাকৃত-জ্যোতি-উপলক্ষিত ব্রহ্মে জ্যোতি ও তেজ এই দুই শব্দের প্রয়োগ অসম্ভব নহে। "সূর্য্যদেব যে তেজে (ব্রহ্মচৈতন্যে) ইদ্ধ (প্রকাশিত) হইয়া প্রকাশ করেন।" ইত্যাদি মন্ত্রে ব্রহ্মচৈতন্যেও তেজঃশব্দের প্রয়োগ দেখা যায়। [যথা…শব্দঃ] জ্যোতিঃ শব্দ যে কেবল চক্ষুর অনুগ্রাহক তেজেই প্রযুক্ত হইবে, অন্যত্র হইবে না, এমন কোন নিয়ম নাই। "বাক্য-নামক জ্যোতির দ্বারা" "মনোনামক জ্যোতি" ইত্যাদি ইত্যাদি স্থলে বাক্য ও মন উভয়কেই জ্যোতিঃশব্দে উক্ত হইতে দেখা যায়; সুতরাং ইহাই স্বীকার্য্য যে, যে-কিছু ভাসক (বোধক বা প্রকাশক) সে সমস্তই জ্যোতিঃ। যদি সামান্য অবভাসক পদার্থে জ্যোতিঃশব্দের প্রয়োগ হইতে পারে, তবে সর্ব্বাবভাসক বা জগদবভাসের হেতুভূত পরব্রহ্মে তাহার (জ্যোতিঃশব্দের) প্রয়োগ না হইবে কেন? হইলেই বা অসঙ্গত হইবে কেন? [তমেব…

(২) অভিপ্রায় এই যে, ব্রহ্মপ্রকরণে পরিপঠিত জ্যোতিঃশব্দের ব্রহ্ম অর্থ হওয়াই সঙ্গত, অন্য অর্থ অসঙ্গত, এইরূপ প্রতীতি হইলে প্রসিদ্ধ অর্থ (তেজ) বাধিত বা পরিত্যক্ত হইয়া পড়ে।

"তমেব ভান্তমনুভাতি সর্ব্বং, তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি।" "তদ্দেবা জ্যোতিষাং জ্যোতিরায়ুর্হোপাসতেঽমৃতম্" ইত্যাদি-শ্রুতিভ্যশ্চ। যদপ্যুক্তং,—দ্যুমর্য্যাদত্বং সর্ব্বগতস্য ব্রহ্মণো নোপপদ্যত ইতি। অত্রোচ্যতে—সর্ব্বগতস্যাপি ব্রহ্মণ উপাসনার্থঃ প্রদেশবিশেষপরিগ্রহো ন বিরুধ্যতে। ননূক্তং নিষ্প্রদেশস্য ব্রহ্মণঃ প্রদেশবিশেষকল্পনা নোপপদ্যত ইতি। নায়ং দোষঃ। নিষ্প্রদেশস্যাপি ব্রহ্মণ উপাধিবিশেষসম্বন্ধাৎ প্রদেশবিশেষকল্পনোপপত্তেঃ। তথাহি—আদিত্যে, চক্ষুষি, হৃদয়ে ইতি প্রদেশবিশেষসম্বন্ধীনি ব্রহ্মণ উপাসনানি শ্রূয়ন্তে। এতেন "বিশ্বতঃ পৃষ্ঠেষু" ইত্যাধারবহুত্বমুপপাদিতম্। যদপ্যেতদুক্তং,—ঔষ্ণ্যঘোষাভ্যামনুমিতে কৌক্ষেয়ে কার্য্যে জ্যোতিষ্যধ্যস্যমানত্বাৎ পরমপি দিবঃ কার্য্যং জ্যোতিরেবেতি, তদপ্যযুক্তম্। পরস্যাপি ব্রহ্মণো নামাদিপ্রতীকত্ববৎ কৌক্ষেয়জ্যোতিঃপ্রতীকত্বোপপত্তেঃ। "দৃষ্টঞ্চ শ্রুতঞ্চেত্যু-

মুখ্য ইতি জ্যোতির্ব্রহ্মেতি সিদ্ধম্। "প্রকৃতহানাপ্রকৃতপ্রক্রিয়ে" ইতি। প্রসিদ্ধ্যপেক্ষায়াং পূর্ব্ববাক্যগতং প্রকৃতং সন্নিহিতমপ্রসিদ্ধন্তু কল্প্যং, ন প্রকৃ-

শ্রুতিভ্যশ্চ ] ব্রহ্মই যে জগদবভাসের হেতু, শ্রুতি তাহা বলিয়াছেন। যথা— "ব্রহ্ম ভানস্বরূপ; তাই এ সকল ভাত হয়।" "তাঁহারই প্রকাশে এ সকল প্রকাশিত।" ইত্যাদি। [ যদপ্যুক্তং…পত্তেঃ ] বলিয়াছিলে যে, সর্ব্বগত ব্রহ্মের মর্য্যাদা-নির্দ্দেশ ( স্বর্গের উপরে, এতদ্রূপ স্থান-নির্দ্দেশ ) সঙ্গত হয় না। তাহার প্রত্যুত্তর এই যে, ব্রহ্ম সর্ব্বব্যাপী হইলেও তাঁহার উপাসনার্থ ঐরূপ প্রদেশবিশেষ কল্পিত বা গৃহীত হইতে পারে। হইলে দোষ হয় না। উপাধি অনুসারে বা উপাধি সম্বন্ধ লইয়া প্রদেশবিশেষ কল্পিত হইবে, তাহাতে দোষ হইবে কেন? ঘট অনুসারে বা ঘটসম্বন্ধ লইয়া 'ঘটে আকাশ' বলিলে কি দোষ হইতে পারে? [ তথা…পাদিতম্ ] অন্য শ্রুতিতেও আদিত্যে, চক্ষুতে ও হৃদয়ে ব্রহ্ম উপাসনা করিবার বিধান দৃষ্ট হয়। অতএব, "বিশ্বতঃ পৃষ্ঠেষু" এতদ্রূপ আধার-উক্তি অসঙ্গত নহে; প্রত্যুত সঙ্গত। [ যদ…উপপত্তেঃ ] আর এক কথা বলিয়াছিলে যে, উষ্মা ও শব্দ, এতদ্-দ্বিতয়-যুক্ত ঔদর্য্য জ্যোতিতে প্রোক্ত দিব্-জ্যোতির অধ্যাস বা সাম্য-উপদেশ থাকায় দিব্-জ্যোতিও ভৌতিক; তাহাও অযুক্ত। নাম যেমন ব্রহ্মোপাসনার প্রতীক বা আলম্বন, ঔদর্য্য জ্যোতিও তদ্রূপ প্রতীক

পাসীত” ইতি তু প্রতীকদ্বারকং দৃষ্টত্বং শ্রুতত্বঞ্চ ভবিষ্যতি। যদপ্যল্পফলশ্রবণান্ন ব্রহ্মেতি, তদপ্যনুপপন্নম্। ন হি ইয়তে ফলায় ব্রহ্মাশ্রয়ণীয়ম্, ইয়তে নেতি নিয়মে হেতুরস্তি। যত্র হি নিরস্তসর্ব্ববিশেষসম্বন্ধং পরং ব্রহ্মাত্মত্বেনোপদিশ্যতে, তত্রৈকরূপমেব ফলং মোক্ষ ইত্যবগম্যতে; যত্র তু গুণবিশেষসম্বন্ধং প্রতীকবিশেষসম্বন্ধং বা ব্রহ্মোপদিশ্যতে, তত্র সংসারগোচরাণ্যেবোচ্চাবচানি ফলানি দৃশ্যন্তে। “অন্নাদো বসুদানো বিন্দতে বসু, য এবং বেদ” ইত্যাদ্যাসু শ্রুতিষু। যদ্যপি ন স্ববাক্যে কিঞ্চিৎ জ্যোতিষো ব্রহ্মলিঙ্গমস্তি, তথাপি পূর্ব্বস্মিন্ বাক্যে দৃশ্যমানং গ্রহীতব্যং ভবতি। তদুক্তং সূত্রকারেণ,—জ্যোতিশ্চরণাভিধানাদিতি। কথং পুনর্ব্বাক্যান্তরগতেন ব্রহ্মসন্নিধানেন জ্যোতিঃশ্রুতিঃ স্ববিষয়াৎ প্রচ্যাব্য শক্যা ব্যাবর্ত্তয়িতুম্? নৈষ দোষঃ। “যদতঃ পরো

---

তম্। অতএবোক্তং কল্পয়ত ইতি। সন্দংশন্যায়মাহ।—“ন কেবলম্” ইতি। “পরস্যাপি ব্রহ্মণো নামাদিপ্রতীকত্ববৎ” ইতি। কৌক্ষেয়ং হি জ্যোতির্জ্জীব-

---

অর্থাৎ আলম্বন। [দৃষ্টঞ্চ···যাতি] দৃষ্ট অর্থাৎ দর্শনীয় হয়, শ্রুত অর্থাৎ খ্যাতিমান্ হয়, এই দুই ফল প্রতীক অনুসারেই অভিহিত হইয়াছে, ব্রহ্ম অনুসারে নহে। [যদপ্যল্প···শ্রুতিষু] অল্প ফল শুনিয়া বা দেখিয়া জ্যোতি উপাসনাকে ব্রহ্মোপাসনা বলা সঙ্গত মনে কর নাই, তাহাও অসঙ্গত। হেতু এই যে, এই-পরিমাণ ফলের জন্য ব্রহ্ম আশ্রয় করিতে হইবে, এইপরিমাণ ফলের জন্য হইবে না, এমন কোন নিয়ম নাই; নিয়মের কারণও নাই। যে স্থলে নির্ব্বিশেষ পরব্রহ্মের উপদেশ, কেবল সেই স্থলেই তারতম্যবর্জ্জিত একরূপ অখণ্ড মোক্ষ ফল হইবে; কিন্তু যেখানে গুণবিশেষ অথবা প্রতীকবিশেষ অবলম্বন করিয়া ব্রহ্মোপদেশ দেখিতে পাইবে, সেখানেই সংসারগোচর ছোটবড় নানা ফল স্থির করিতে হইবে। যথা—অন্নদাতা হয়, ধনবান্ হয় ইত্যাদি। [যদ্যপি···ধানাদিতি] জ্যোতিঃশব্দে ব্রহ্ম অর্থ বুঝাইয়া দেয়, এমন কোন লিঙ্গ অর্থাৎ এমন কোন কথা বা বোধক হেতু যদিও প্রোক্ত জ্যোতির্ব্বাক্যে নাই, তথাপি তাহা পূর্ব্ববাক্যে আছে বলিয়া গ্রহণ করিতে হইবে। সূত্রকার ব্যাস এ সূত্রে তাহাই বলিয়াছেন। [কথং...পত্তব্যম্] যদি বল, এক বাক্যের ব্রহ্মচিহ্ন কিপ্রকারে অন্য বাক্যস্থ শব্দের প্রসিদ্ধ অর্থ বাধ করিতে পারে? ইহার প্রত্যুত্তর এই যে, ঐরূপ

দিবো জ্যোতিঃ" ইতি প্রথমতরপঠিতেন যচ্ছব্দেন সর্ব্বনাম্না দ্যুসম্বন্ধাৎ প্রত্যভিজ্ঞায়মানে পূর্ব্ববাক্যনির্দ্দিষ্টে ব্রহ্মণি স্বসামর্থ্যেন পরামৃষ্টে সত্যর্থাৎ জ্যোতিঃশব্দস্যাপি তদ্বিষয়ত্বোপপত্তেঃ। তস্মাদিহ জ্যোতিরিতি ব্রহ্ম প্রতিপত্তব্যম্॥ ১।১। ২৪॥

## ছন্দোঽভিধানান্নেতি চেন্ন, তথা চেতোঽর্পণনিগদাৎ তথাহি দর্শনম্॥ ১। ১। ২৫॥*

অথ যদুক্তং—পূর্ব্বস্মিন্নপি বাক্যে ন ব্রহ্মাভিহিতমস্তি, "গায়ত্রী বা ইদং সর্ব্বং ভূতং যদিদং কিঞ্চ" ইতি গায়ত্র্যাখ্যস্য ছন্দসোঽভিহিতত্বাদিতি, তৎ পরিহর্ত্তব্যম্। কথং পুনশ্ছন্দোঽভিধান্ন ব্রহ্মা-

---

ভাবেনানুপ্রবিষ্টস্য পরমাত্মনো বিকারো জীবাভাবে দেহস্য শৈত্যাৎ জীবতশ্চৌষ্ণ্যাজ্জ্ঞায়তে। তস্মাত্তৎপ্রতীকস্যোপাসনমুপপন্নম্। শেষং নিগদব্যাখ্যাতং ভাষ্যম্॥

পূর্ব্ববাক্যস্য হি ব্রহ্মার্থত্বে সিদ্ধে স্যাদেতদেবং, ন তু তদ্ব্রহ্মার্থম্, অপি তু গায়ত্র্যর্থম্। 'গায়ত্রী বা ইদং সর্ব্বং ভূতং যদিদং কিঞ্চ' ইতি গায়ত্রীং প্রকৃত্যেদং শ্রূয়তে—'ত্রিপাদস্যামৃতং দিবি' ইতি। নন্বাকাশস্তল্লিঙ্গাদিত্যনেনৈব

---

বাধ দূষ্য নহে। উহা হইতে পারে। "যদতঃ পরঃ" এই যৎ-শব্দ পূর্ব্ববাক্যস্থ ব্রহ্মের পরামর্শক (অববোধক বা বুদ্ধিস্থকারক, অর্থাৎ ব্রহ্মকে বোধ করায় বা বুদ্ধিস্থ করায়); সুতরাং তৎসম্বন্ধ জ্যোতিঃশব্দও ব্রহ্মবোধক। অতএব, প্রদর্শিত হেতুসমূহের দ্বারা জ্যোতিঃশব্দের ব্রহ্ম অর্থই প্রমাণিত হয়, অন্য অর্থ বাধিত হয়।

[অথ···হর্ত্তব্যম্] পূর্ব্ববাক্যে ব্রহ্ম অভিহিত হন নাই, তদ্বাক্যে কেবল গায়ত্রী-ছন্দঃই কথিত হইয়াছে, এ আগ্রহ ত্যাগ কর। [কথং···দর্শিতম্]

---

* ছন্দোঽভিধানাৎ=পূর্ব্বস্মিন্ বাক্যে গায়ত্র্যাখ্যস্য ছন্দসঃ কথনাৎ, ন=ন ব্রহ্মাভিহিতমস্তীতি চেৎ—যদি শঙ্কসে, তৎ ন=শঙ্কনীয়মিত্যর্থঃ। কুতঃ? তথাচেতোঽর্পণনিগদাৎ=তেনৈব ছন্দোদ্বারেণ ব্রহ্মণি চিত্তসমাধানস্যোক্তত্বাৎ। তথাহি দর্শনং=তত্তদ্বিকারদ্বারেণ ব্রহ্মণ উপাসনং দৃষ্টং শ্রুত্যন্তর ইতি যাবৎ।

পূর্ব্ববাক্যে ছন্দোবাচক গায়ত্রীশব্দ থাকায় ছন্দঃই তদ্বাক্যের প্রতিপাদ্য, ব্রহ্ম নহে, এরূপ আশঙ্কা করিও না। হেতু এই যে, সে বাক্যে গায়ত্রী দ্বারা অর্থাৎ গায়ত্রী অবলম্বন করিয়া ব্রহ্মে চিত্তার্পণ করিবার উপদেশ আছে। অন্য শ্রুতিতেও অন্যান্য বিকার অবলম্বনপূর্ব্বক ব্রহ্মোপাসনা করিবার বিধান দৃষ্ট হয়।

ভিহিতমিতি শক্যতে বক্তুং ? যাবতা "তাবানস্য মহিমা" ইত্যেতস্যামৃচি চতুষ্পাদ্ ব্রহ্ম দর্শিতং। নৈতদস্তি। "গায়ত্রী বা ইদং সর্ব্বম্" ইতি গায়ত্রীমুপক্রম্য তামেব ভূতপৃথিবীশরীরহৃদয়বাক্প্রাণপ্রভেদৈর্ব্ব্যাখ্যায়, "সৈষা চতুষ্পদা ষড়্বিধা গায়ত্রী, তদেতদৃচাভ্যনূক্তং—তাবানস্য মহিমা" ইতি তস্যামেব ব্যাখ্যাতরূপায়াং গায়ত্র্যামুদাহৃতো মন্ত্রঃ কথমকস্মাদ্ব্রহ্ম চতুষ্পাদভিদধ্যাৎ। যোঽপি তত্র, "যদ্বৈ তদ্ব্রহ্ম" ইতি ব্রহ্মশব্দঃ, সোঽপি ছন্দসঃ প্রকৃতত্বাচ্ছন্দোবিষয় এব। "য

গতার্থমেতৎ। তথাহি—তাবানস্য মহিমেত্যস্যামৃচি ব্রহ্ম চতুষ্পাদুক্তম্। সৈব চ তদেতদৃচাভ্যনুক্তমিত্যেতেন সঙ্গমিতার্থা ব্রহ্মলিঙ্গম্। এবং গায়ত্রী বা ইদং সর্ব্বমিত্যক্ষরসন্নিবেশমাত্রস্য গায়ত্র্যা ন সর্ব্বত্বমুপপদ্যতে। ন চ ভূতপৃথিবীশরীরহৃদয়বাক্প্রাণাত্মত্বং গায়ত্র্যাঃ স্বরূপেণ সম্ভবতি। ন চ ব্রহ্মপুরুষসম্বন্ধিত্বমপি গায়ত্র্যাঃ। তস্মাদ্গায়ত্রীদ্বারা ব্রহ্মণ এবোপাসনা, ন গায়ত্র্যা অপি, পূর্ব্বেণৈব গতার্থত্বাদনারম্ভণীয়মেতৎ। ন চ পূর্ব্বন্যায়স্মারণে সূত্রসন্দর্ভ এতাবান্ যুক্তঃ। অত্রোচ্যতে।—অস্ত্যধিকাশঙ্কা। তথাহি—গায়ত্রীদ্বারা ব্রহ্মোপাসনেতি কোঽর্থঃ। গায়ত্রীবিকারোপাধিনো ব্রহ্মণ উপাসনেতি। ন চ তদুপাধিনস্তদবচ্ছিন্নস্য সর্ব্বাত্মত্বম্। উপাধেরবচ্ছেদাৎ। ন হি ঘটাবচ্ছিন্নং নভোঽনবচ্ছিন্নং ভবতি। তস্মাদস্য সর্ব্বাত্মত্বাদিকং স্তুত্যর্থং; তদ্বরং গায়ত্র্যা এবাস্তু স্তুতিঃ কয়াচিৎ প্রণাড্যা। 'বাগ্ বৈ গায়ত্রী বাগ্ বা ইদং সর্ব্বং ভূতং গায়তি চ ত্রায়তি চ' ইত্যাদি শ্রুতিভ্যঃ। তথা চ 'গায়ত্রী বা ইদং সর্ব্বম্' ইত্যুপক্রমে গায়ত্র্যা এব হৃদয়াদিভির্ব্ব্যাখ্যা। ব্যাখ্যায় চ 'সৈষা চতুষ্পদা ষড়্বিধা গায়ত্রী' ইত্যুপসংহারো গায়ত্র্যামেব সমঞ্জসো ভবতি। ব্রহ্মণি তু

ছন্দের উল্লেখ দেখিয়া ব্রহ্ম অভিহিত হন নাই বলিবে, তাহা বলিতে পারিবে না। হেতু এই যে, সেই বাক্যেই "তাবানস্য মহিমা" ইত্যাদিপ্রকারে চতুষ্পাদ ব্রহ্ম অভিহিত হইয়াছেন। [ নৈত···দধ্যাৎ ] পূর্ব্বপক্ষবাদী বলিবেন, না,—ব্রহ্ম অভিহিত হন নাই, ছন্দই অভিহিত হইয়াছে, হেতু এই যে, শ্রুতি "এ সমস্তই গায়ত্রী" এইরূপ বলিয়া পশ্চাৎ সেই গায়ত্রীকেই ভূত, পৃথিবী, শরীর, হৃদয়, বাক্য ও প্রাণ প্রভৃতিপ্রভেদে বর্ণনা করিয়া বা ব্যাখ্যা করিয়া অবশেষে বলিয়াছেন, "এই গায়ত্রী চতুষ্পাদ ও ষট্প্রকার।" অতএব মন্ত্রে ইনিই "তাবানস্য মহিমা" ইত্যাদিরূপে অনূদিত হইয়াছেন। যে মন্ত্র গায়ত্রী ব্যাখ্যায় উদাহৃত, সে মন্ত্র যে হঠাৎ চতুষ্পাদ ব্রহ্ম বলিবে, কি প্রকারে তাহা সম্ভব হয়? [ যোঽপি···চক্ষতে ] যদিও সেখানে ব্রহ্মশব্দ আছে, থাকিলেও তাহা

এতামেবং ব্রহ্মোপনিষদং বেদ" ইত্যত্র হি বেদোপনিষদমিতি ব্যাচক্ষতে। তস্মাচ্ছন্দোঽভিধানাৎ ন ব্রহ্মণঃ প্রকৃতত্বমিতি চেৎ, নৈষ দোষঃ। তথা চেতোঽর্পণনিগদাৎ। তথা গায়ত্র্যাখ্যচ্ছন্দোদ্বারেণ, তদনুগতে ব্রহ্মণি চেতসোঽর্পণং চিত্তসমাধানমনেন ব্রাহ্মণবাক্যেন নিগদ্যতে, "গায়ত্রী বা ইদং সর্ব্বম্" ইতি। ন হি অক্ষরসন্নিবেশমাত্রায়া গায়ত্র্যাঃ সর্ব্বাত্মকত্বং সম্ভবতি। তস্মাৎ যৎ গায়ত্র্যাখ্যে বিকারেঽনুগতং জগৎকারণং ব্রহ্ম নির্দ্দিষ্টং, তদিদং সর্ব্বমিত্যুচ্যতে। যথা, "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি। কার্য্যঞ্চ কার-

---

সর্ব্বমেতদসমঞ্জসমিতি। যদ্বৈতদ্ব্রহ্মেতি চ ব্রহ্মশব্দশ্ছন্দোবিষয় এব। যথৈতাং ব্রহ্মোপনিষদমিত্যত্র বেদোপনিষদুচ্যতে। তস্মাদ্ গায়ত্রীছন্দোঽভিধানান্ন ব্রহ্মবিষয়মেতদিতি প্রাপ্তম্।

এবং প্রাপ্তেঽভিধীয়তে—"ন"; কুতঃ, "তথাচেতোঽর্পণনিগদাৎ' গায়ত্র্যাখ্যচ্ছন্দোদ্বারেণ গায়ত্রীরূপবিকারানুগতে ব্রহ্মণি চেতোঽর্প্রণং চিত্তসমাধানমনেন ব্রাহ্মণবাক্যেন নিগদ্যতে। এতদুক্তং ভবতি।—ন গায়ত্রী ব্রহ্মণোঽবচ্ছেদিকা উৎপলস্যেব নীলত্বং, যেন তদবচ্ছিন্নমন্যত্র ন স্যাদবচ্ছেদবিরহাৎ। কিন্তু যদেব তদ্ব্রহ্ম সর্ব্বাত্মকং সর্ব্বকারণং, তৎস্বরূপেণাশক্যোপদেশমিতি তৎ বিকারগায়ত্রীদ্বারেণোপলক্ষ্যতে। গায়ত্র্যাঃ সর্ব্বচ্ছন্দোব্যাপ্ত্যা চ সবনত্রয়ব্যাপ্ত্যা চ দ্বিজাতিদ্বিতীয়জন্মজননীতয়া চ শ্রুতের্ব্বিকারেষু মধ্যে প্রাধান্যেন দ্বারত্বোপপত্তেঃ। ন চাত্রোপলক্ষণাভাবেন নোপলক্ষ্যং প্রতীয়তে। ন হি কুণ্ডলেনোপলক্ষিতং কণ্ঠরূপং কুণ্ডলবিয়োগেঽপি পশ্চাৎ প্রতীয়মানমপ্রতীয়মানং ভবতি। তদ্রূপপ্রত্যায়ন-

---

ছন্দঃপ্রকরণে পতিত হওয়ায় ছন্দঃ অর্থই বলিবে। "যে পুরুষ ব্রহ্মোপনিষদ্ জানে" ইত্যাদি স্থলে ব্রহ্মশব্দের বেদ-অর্থও দৃষ্ট হয়। ব্রহ্মোপনিষদ্ অর্থাৎ বেদরহস্য। [তস্মাৎ...গদাৎ] অতএব ছন্দের কথনহেতু পূর্ব্ববাক্যে (গায়ত্রী বাক্যে) ব্রহ্মপ্রতিপাদন হয় নাই, যদি এরূপ আশঙ্কা কর, তাহা অযোগ্য। কেন-না, পূর্ব্ববাক্যে তদ্রূপ ছন্দোভিধান দোষাবহ নহে। অর্থাৎ তাহা ব্রহ্ম প্রতিপাদনের বিরোধী নহে। অথবা তদ্বাক্যে ছন্দোভিধানই হয় নাই, ব্রহ্মাভিধানই হইয়াছে। হেতু এই যে, সেখানে গায়ত্রীর দ্বারা ব্রহ্মে চিত্তসমর্পণ করিবার উপদেশ আছে। [তথা...ইতি] "এ সমস্তই গায়ত্রী" এই বাক্যেই গায়ত্রী উপলক্ষিত পরব্রহ্মে চিত্তার্পণ করিবার বিধান হইয়াছে। [ন...ইতি] ব্রহ্মানুগতি ব্যতীত, কেবল অক্ষরময়ী গায়ত্রী কি প্রকারে সর্ব্বময়ী হইবে? অতএব সর্ব্বময়ত্ব-উপদেশ-সামর্থ্যে নির্ণীত হয় যে, গায়ত্রী-উপলক্ষিত জগৎকারণ পরব্রহ্মই উক্ত বাক্যের প্রকৃত অর্থাৎ বোধ্য বা

ণাদব্যতিরিক্তমিতি বক্ষ্যামঃ "তদনন্যত্বমারম্ভণশব্দাদিভ্যঃ" ইত্যত্র। তথান্যত্রাপি বিকারদ্বারেণ ব্রহ্মণ উপাসনং দৃশ্যতে, "এতং হ্যেব বহ্বৃচা মহত্যুক্থে মীমাংসন্তে, এতমগ্নাবধ্বর্য্যব এতং মহাব্রতে ছন্দোগাঃ" ইতি। তস্মাদস্তি ছন্দোঽভিধানেঽপি পূর্ব্বস্মিন্ বাক্যে ব্রহ্ম নির্দ্দিষ্টম্, তদেব জ্যোতির্ব্বাক্যেঽপি পরামৃশ্যতে উপাসনান্তরবিধানায়। অপর আহ,—সাক্ষাদেব গায়ত্রীশব্দেন ব্রহ্ম প্রতিপাদ্যতে, সঙ্খ্যাসামান্যাৎ, যথা গায়ত্রী চতুষ্পদা

---

মাত্রোপযোগিত্বাদুপলক্ষণানামনবচ্ছেদকত্বাৎ। তদেবং গায়ত্রীশব্দস্য মুখ্যার্থত্বে গায়ত্র্যা ব্রহ্মোপলক্ষ্যত ইত্যুক্তং, সম্প্রতি তু গায়ত্রীশব্দঃ সংখ্যাসামান্যাদ্গৌণ্যা বৃত্ত্যা ব্রহ্মণ্যেব বর্ত্তত ইতি দর্শয়তি।—"অপর আহ" ইতি। তথাহি,—ষড়ক্ষরৈঃপাদৈর্যথা গায়ত্রী চতুষ্পদা, এবং ব্রহ্মাপি চতুষ্পাৎ। সর্ব্বাণি হি ভূতানি স্থাবরজঙ্গমান্যস্যৈকঃ পাদঃ। দিবি দ্যোতনবতি চৈতন্যরূপে স্বাত্মনীতি যাবৎ, ত্রয়ঃ পাদাঃ। অথবা, বিয়দাকাশে ত্রয়ঃ পাদাঃ। তথাহি শ্রুতিঃ—'ইদং বাব তদ্‌যদয়ং বহির্দ্ধা পুরুষা-

---

প্রতিপাদ্য এবং সেই কারণেই শ্রুতি "এ সমুদায় তিনিই" এইরূপ বলিয়াছেন। "এ সমস্তই ব্রহ্ম" এই বাক্য যেমন, "এ সমস্ত গায়ত্রী" এ বাক্যও তদ্রূপ। [ কার্য্যঞ্চ ...ছন্দোগাঃ ] কার্য্য যে কারণ ছাড়া নহে, কারণাতিরিক্ত নহে, তাহা "তদনন্যত্বং" সূত্রে প্রদর্শিত হইবে। (১) অন্য শ্রুতিতেও বিকার উপলক্ষ্যে (অবলম্বনে) ব্রহ্মোপসনা করিবার বিধান আছে। যথা—"ঋগ্বেদীরা এই পরমাত্মাকে উক্‌থে (স্তুতিমন্ত্রবিশেষে), যজুর্ব্বেদীরা অগ্নিতে এবং সামবেদীরা যজ্ঞে উপাসনা করেন।" [ তস্মা...বিধানায় ] অতএব, পূর্ব্ববাক্যে ছন্দের নাম থাকিলেও তাহা ছন্দোবোধক নহে, ব্রহ্মবোধক। অর্থাৎ ব্রহ্মই তদ্বাক্যের প্রকৃত বা উপদেষ্টব্য এবং সেই প্রকৃত ব্রহ্মই তৎপরবর্ত্তী জ্যোতির্ব্বাক্যেও অন্যবিধ উপাসনার্থ পরামৃষ্ট (অনুচিন্তিত) হইয়াছেন। [ অপর...ব্রহ্মেতি ] কেহ কেহ বলেন, সংখ্যাসাম্য অনুসারে উক্ত গায়ত্রী-শব্দ সাক্ষাৎসম্বন্ধে ব্রহ্মবোধক। গায়ত্রী যেমন চতুষ্পাদ (ছয় ছয় অক্ষরে এক এক পাদ), ব্রহ্মও তেমনি চতুষ্পাদ। (তাঁহার এক পাদে বিশ্ব, অপর পাদত্রয় বিশ্বাতীত অর্থাৎ মুক্ত)। অন্য শ্রুতিতেও সংখ্যাসাম্য অনুসারে

---

(১) ঘট কি মাটী নহে? উহা কি মাটী ছাড়া? ঘট যেমন মৃত্তিকাতিরিক্ত নহে, মাটী ছাড়া নহে, জগৎও তেমনই ব্রহ্মাতিরিক্ত নহে, ব্রহ্ম ছাড়া নহে। 'ঘট'কে যেমন "ইহা মাটী" এইরূপ বলা যায়, জগৎকেও তেমনি "ইহা ব্রহ্ম" এইরূপ বলা যায়। "ইহা ঘট নহে, মাটী" এ কথা কে বলিতে পারে? যে মাটী জানে, সে-ই বলিতে পারে। তেমনি "এ সকল ব্রহ্ম" এ কথা কে বলিতে পারে? যে ব্রহ্ম জানিয়াছে, সে-ই বলিতে পারে, অন্যে নহে। এই তত্ত্বই নিদর্শিত সূত্রে সিদ্ধান্তিত হইয়াছে।

ষড়ক্ষরৈঃ পাদৈঃ, তথা ব্রহ্ম চতুষ্পাৎ। তথান্যত্রাপি ছন্দোঽভিধায়ী শব্দোঽর্থান্তরে সঙ্খ্যাসামান্যাৎ প্রযুজ্যমানো দৃশ্যতে। তদ্‌যথা, "তে বা এতে পঞ্চান্যে পঞ্চান্যে দশ সন্তস্তৎ কৃতম্" ইত্যুপক্রম্যাহ "সৈষা বিরাড়ন্নাদিনী" ইতি। অস্মিন্ পক্ষে ব্রহ্মৈবাভিহিতমিতি ন ছন্দোঽভিধানম্। সর্ব্বথাপ্যস্তি পূর্ব্বস্মিন্ বাক্যে প্রকৃতং ব্রহ্মেতি॥ ১। ১॥ ২৫ ॥

---

দাকাশতঃ, তদ্ধি তস্য জাগরিতস্থানং, জাগ্রৎ খল্বয়ং বাহ্যান্ পদার্থান্ বেদ, তথায়ং বাব স, যোঽয়মন্তঃপুরুষ আকাশঃ' শরীরমধ্য ইত্যর্থঃ। 'তদ্ধি তস্য স্বপ্নস্থানং, তথায়ং বাব সঃ, যোঽয়মন্তর্হৃদয় আকাশঃ' হৃদয়পুণ্ডরীক ইত্যর্থঃ। তদ্ধি তস্য সুষুপ্তিস্থানম্। তদেতৎ 'ত্রিপাদস্যামৃতং দিবি' ইত্যুক্তম্। তদেবং চতুষ্পাত্ত্বসামান্যাদ্গায়ত্রীশব্দেন ব্রহ্মোচ্যত ইতি। "অস্মিন্ পক্ষে ব্রহ্মৈবাভিহিতম্" ইতি ব্রহ্মপরত্বাদভিহিতমিত্যুক্তম্।

---

ছন্দোবাচক শব্দের অন্য অর্থে প্রয়োগ হইতে দেখা যায়। যথা—"সেই পাঁচ ও এই পাঁচ; মেলনে দশ। এই দশই 'কৃত'। (কৃত=দ্যূতশলাকা অর্থাৎ এক প্রকার পাশা। পূর্ব্বকালে ৪ চারিটী পাষ্টি লইয়া দ্যূতক্রীড়া হইত। পাষ্টি চারিটির নাম যথাক্রমে কৃত, ত্রেতা, দ্বাপর ও কলি। তন্মধ্যে কৃত দশাঙ্কবিশিষ্ট)। এই কথার পর উপদিষ্ট হইয়াছে, "তাহাই বিরাট্।" (২) এ ব্যাখ্যায় ইহাই স্থির হয় যে, পূর্ব্বোক্ত গায়ত্রীবাক্যে ব্রহ্মই কথিত হইয়াছে, ছন্দঃ প্রতিপাদিত হয় নাই। ফল, সর্ব্বপ্রকারেই পূর্ব্ববাক্যে ব্রহ্মই প্রকৃত (প্রতিপাদ্য), কিন্তু ছন্দঃ নহে॥ ১। ১। ২৫॥

---

(২) ছান্দোগ্যে শাণ্ডিল্যবিদ্যাপ্রকরণে অধিদৈব ও অধ্যাত্ম ভেদে একরূপ উপাসনা কথিত আছে। তাহার পদ্ধতি বা প্রকারবর্ণন স্থলে উক্ত হইয়াছে যে, অধিদৈব অগ্নি, সূর্য্য, চন্দ্র, জল, ইহারা বায়ুতে লয়প্রাপ্ত হয়। আর অধ্যাত্ম বাক্, চক্ষু, শ্রোত্র ও মন, ইহারা প্রাণে লয়প্রাপ্ত হয়। লয় হইলে, উহাদের মিলনে দশ হয়। সেই দশ 'কৃত'। এই 'কৃত'কে অর্থাৎ বায়ুপ্রভৃতি দশকে বিরাট্ জ্ঞান করিবে। কৃতও দশ, বিরাট্‌ও দশ। বিরাট্ এক প্রকার ছন্দ এবং তাহা দশ অক্ষরের সমষ্টি। সুতরাং দশত্ব অংশে কৃত ও বিরাট্ উভয়ই সমান। এই সমানতা অনুসারেই বিরাট্ শব্দের প্রয়োগ। বিরাট্‌শব্দ ছন্দোবাচী হইলেও প্রোক্তবিধ সাম্য লইয়া মিলিত বায়ু প্রভৃতি দশ পদার্থে প্রযুক্ত হইয়াছে। এরূপ বিরাট্-উপাসনার ফল অন্নাদ অর্থাৎ অন্নভোক্তা হওয়া। বিরাট্ উপাসনা করিলে ভোগী হয়, এ কথা ঐ প্রস্তাবের শেষে বর্ণিত আছে।

## ভূতাদিপাদ-ব্যপদেশোপপত্তেশ্চৈবম্॥১।১।২৬॥*

ইতশ্চৈবমভ্যুপগন্তব্যম্,—অস্তি পূর্ব্বস্মিন্ বাক্যে প্রকৃতং ব্রহ্মেতি, যতো ভূতাদীন্ পাদান্ ব্যপদিশতি। ভূতপৃথিবী-শরীরহৃদয়ানি হি নির্দ্দিশ্যাহ,—"সৈষা চতুষ্পদা ষড়্বিধা গায়ত্রী" ইতি। ন হি ব্রহ্মানাশ্রয়ণে কেবলস্য ছন্দসো ভূতাদয়ঃ পাদা উপপদ্যন্তে। অপি চ, ব্রহ্মানাশ্রয়ণে নেয়মৃক্ সম্বধ্যেত,—"তাবানস্য মহিমা" ইতি। অনয়া হি ঋচা স্বরসেন ব্রহ্মৈবাভি-ধীয়তে, "পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি" ইতি সর্ব্বাত্মত্বোপপত্তেঃ। পুরুষসূক্তেঽপীয়মৃক্ ব্রহ্মপরতয়ৈব সমা-ম্নায়তে। স্মৃতিশ্চ ব্রহ্মণ এবংরূপতাং দর্শয়তি—"বিষ্টভ্যাহ-

"ষড়্বিধা" ইতি। ভূতপৃথিবীশরীরহৃদয়বাক্প্রাণা ইতি ষট্প্রকারা গায়ত্র্যাখ্যস্য ব্রহ্মণঃ শ্রূয়ন্তে। "পঞ্চ ব্রহ্মপুরুষাঃ" ইতি চ হৃদয়সুষিষু ব্রহ্মপুরুষ-

[ইতশ্চ...দিশতি] যে-হেতু শ্রুতি ভূত প্রভৃতিকে পাদরূপে বর্ণনা করিয়াছেন, সেই হেতু নিশ্চিতই পূর্ব্ববাক্যে ব্রহ্ম প্রকৃত হইয়াছেন। [ভূত··· ম্নায়তে] শ্রুতি ভূত, পৃথিবী, শরীর, হৃদয়,—এই চারিটীর উল্লেখ করিয়া বলিয়াছেন, "এই চারিটী গায়ত্রীর পাদ।" ব্রহ্ম অর্থ ব্যতীত—ব্রহ্ম আশ্রয় ব্যতীত, কেবলমাত্র অক্ষরময়ী গায়ত্রীর উক্তবিধ পাদবর্ণনা উপপন্ন হয় না। অপিচ, ব্রহ্ম আশ্রয় ব্যতীত "তাবানস্য মহিমা" এই মন্ত্রও সঙ্গত হয় না। "তাবানস্য মহিমা" এ মন্ত্র নিজ সামর্থ্যেই ব্রহ্ম বোধ করায়; সুতরাং গায়ত্রীর "এই বিশ্ব তাঁহার এক পাদ, অপর তিন পাদ দিবি" এরূপ সর্ব্বময়তা উপপন্ন হয়। পুরুষসূক্তেও ঐ মন্ত্র ব্রহ্মবিষয়ে আম্নাত (পবিপঠিত) হইয়াছে। [স্মৃতিশ্চ··· নির্দ্দেশঃ] শ্রুত্যুক্ত ব্রহ্মরূপ স্মৃতিতেও উক্ত হইয়াছে। যথা—"আমি এই জগৎ একাংশে ব্যাপ্ত করিয়া আছি।" "যাহা এই অর্থাৎ জগৎ, তাহা ব্রহ্ম।" এরূপ

* এবং ইতোঽপি কারণাৎ, পূর্ব্ববাক্যে ব্রহ্ম প্রকৃতমিতি স্বীকার্য্যম্। কারণমাহ—ভূতাদীতি। ভূতাদয়ঃ পাদাস্তেষাং নির্দ্দেশঃ কথনং, তস্য উপপত্তিঃ, তস্মাৎ। ব্রহ্মার্থত্বে সতি গায়ত্র্যাখ্যস্য ছন্দসঃ ভূতাদয়ঃ পাদা উপপদ্যন্তে, নান্যথা ইতি সূত্রার্থসংক্ষেপঃ।—ভূত, পৃথিবী, শরীর, হৃদয়,—এই চারিটি গায়ত্রীর পাদ, এরূপ বর্ণনা ব্রহ্ম ভিন্ন অন্য পদার্থে সম্ভব হয় না। সুতরাং পূর্ব্ববাক্যে গায়ত্রীশব্দ-উপলক্ষে ব্রহ্মই প্রকৃত অর্থাৎ অভিহিত হইয়াছেন, এ বিষয়ে সন্দেহ নাই।

মিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ” ইতি, “যদ্বৈ তদ্‌ব্রহ্ম” ইতি চ নির্দ্দেশঃ। এবং সতি মুখ্যার্থ উপপদ্যতে। “তে বা এতে পঞ্চ ব্রহ্মপুরুষাঃ” ইতি চ হৃদয়সুষিষু ব্রহ্মপুরুষশ্রুতিঃ ব্রহ্ম-সম্বন্ধিতায়াং বিবক্ষিতায়াং সম্ভবতি। তস্মাদস্তি পূর্ব্বস্মিন্ বাক্যে প্রকৃতং ব্রহ্ম, তদেব ব্রহ্ম জ্যোতির্ব্বাক্যে দ্যুসম্বন্ধাৎ প্রত্যভিজ্ঞায়মানং পরামৃশ্যত ইতি স্থিতম্॥ ১।১।২৬॥

## উপদেশভেদান্নেতি চেন্নোভয়স্মিন্নপ্য-বিরোধাৎ॥ ১।১।২৭॥*

শ্রুতির্ব্রহ্মসম্বন্ধিতায়াং বিবক্ষিতায়াং সম্ভবতি।” অস্যার্থঃ।—হৃদয়স্যাস্য খলু পঞ্চ সুষয়ঃ পঞ্চ ছিদ্রাণি। তানি চ দেবৈঃ প্রাণাদিভী রক্ষ্যমাণানি স্বর্গপ্রাপ্তিদ্বারাণীতি দেবসুষয়ঃ। তথাহি—হৃদয়স্য যৎ প্রাঙ্মুখং ছিদ্রং, তৎস্থো যো বায়ুঃ, স প্রাণঃ, তেন হি প্রায়ণকালে সঞ্চরতে স্বর্গলোকং। স এব চক্ষুঃ স এবাদিত্য ইত্যর্থঃ। ‘আদিত্যো হ বৈ বাহ্যঃ প্রাণঃ’ ইতি শ্রুতেঃ। অথ যোঽস্য দক্ষিণঃ সুষিঃ, তৎস্থো বায়ুবিশেষো ব্যানঃ। তৎসম্বদ্ধং শ্রোত্রম্, তচ্চন্দ্রমাঃ ‘শ্রোত্রেণ সৃষ্টা দিশশ্চন্দ্রমাশ্চ’ ইতি শ্রুতেঃ। অথ যোঽস্য প্রত্যঙ্মুখঃ সুষিস্তৎস্থো বায়ুবিশেষোঽপানঃ। স চ বাক্। তৎসম্বন্ধাৎ বাক্ চাগ্নিরিতি, ‘বাগ্বা অগ্নিঃ’ ইতি শ্রুতেঃ। অথ যোঽস্যোদঙ্মুখঃ সুষিস্তৎস্থো বায়ুবিশেষঃ সমানঃ। তৎসম্বদ্ধং মনঃ, তৎ পর্জ্জন্যো দেবতা। অথ যোঽস্যোর্দ্ধঃ সুষিস্তৎস্থো বায়ুবিশেষঃ, স উদানঃ। পাদতলাদারভ্যোর্দ্ধং নয়নাৎ স বায়ুস্তদাধারশ্চাকাশো দেবতা। তে বা এতে পঞ্চ সুষয়ঃ, তৎসম্বন্ধাঃ পঞ্চ হার্দ্দস্য ব্রহ্মণঃ পুরুষা ন গায়ত্র্যামক্ষরসন্নিবেশমাত্রে সম্ভবন্তি, কিন্তু ব্রহ্মণ্যেবেতি॥ ১। ১। ২৬॥

নির্দ্দেশও আছে। [এবং…স্থিতম্] ব্রহ্মপক্ষে মুখ্যার্থ রক্ষিত হয়, এবং ব্রহ্মার্থ বিবক্ষিত পক্ষেই “এই পাঁচ ব্রহ্মপুরুষ।” “হৃদয়াকাশে ব্রহ্মপুরুষ।” এ সকল শ্রুতির অর্থ সুসঙ্গত হয়। অতএব, প্রদর্শিত হেতু সমূহের দ্বারা, ইহাই সিদ্ধ হইতেছে যে, পূর্ব্ববাক্যে ব্রহ্মই প্রকৃত হইয়াছেন এবং জ্যোতির্ব্বাক্যে তিনিই স্মৃত বা বুদ্ধিস্থ হইতেছেন॥ ১।১।২৬॥

* উপদেশভেদাৎ=দিবি দিবঃ ইতি বিভক্তিভেদাৎ, ন=নাস্তি প্রকৃতপ্রত্যভিজ্ঞা, ইতি ন। অপি ত্বস্ত্যেবেতি কাকা যোজ্যম্। কুতঃ? উভয়স্মিন্ অপি=সপ্তম্যন্তে পঞ্চম্যন্তে চ অবিরোধাৎ=প্রত্যভিজ্ঞানাবিরোধাৎ। প্রধানপ্রাতিপদিকার্থাৎ দ্যুসম্বন্ধেন প্রত্যভিজ্ঞায়াং বিভক্ত্যর্থভেদো ন প্রতিবন্ধক ইত্যভিসন্ধিঃ।—বিভক্তির ভিন্নতা আছে, তৎকারণে পূর্ব্ববাক্যের ব্রহ্ম পরবাক্যে

যদপ্যেতদুক্তং—পূর্ব্বত্র "ত্রিপাদস্যামৃতং দিবি" ইতি সপ্তম্যা দ্যৌরাধারত্বেনোপদিষ্টা, ইহ পুনঃ "অথ যদতঃপরো দিবঃ" ইতি পঞ্চম্যা মর্য্যাদাত্বেন। তস্মাদুপদেশভেদাৎ ন তস্যেহ প্রত্যভিজ্ঞানমস্তীতি, তৎ পরিহর্ত্তব্যম্। অত্রোচ্যতে—নায়ং দোষঃ, উভয়স্মিন্নপি অবিরোধাৎ। উভয়স্মিন্নপি—সপ্তম্যন্তে পঞ্চম্যন্তে চোপদেশে ন প্রত্যভিজ্ঞানং বিরুধ্যতে। যথা লোকে বৃক্ষাগ্রেণ সম্বদ্ধোঽপি শ্যেন উভয়থোপদিশ্যমানো দৃশ্যতে,—বৃক্ষাগ্রে শ্যেনঃ, বৃক্ষাগ্রাৎ পরতঃ শ্যেন ইতি চ, এবং দিব্যেব সদ্ ব্রহ্ম দিবঃ পরমিত্যুপদিশ্যতে। অপর আহ—যথা লোকে

"যথা লোকে" ইতি।—যদাধারত্বং মুখ্যং দিবঃ, তদা কথঞ্চিন্মর্য্যাদা ব্যাখ্যেয়া। যো হি শ্যেনো বৃক্ষাগ্রে বস্তুতোঽস্তি, স চ ততঃ পরতোঽপ্যস্ত্যেব। অর্ব্বাগ্ভাগাতিরিক্তমধ্যপরভাগস্থস্য তস্যৈব বৃক্ষাৎ পরতোঽবস্থানাৎ। এবঞ্চ বাহ্য-দ্যুভাগাতিরিক্ত-শরীরহার্দ্দিদ্যুভাগস্থস্য ব্রহ্মণো বাহ্যাৎ দ্যুভাগাৎ পরতো-

পূর্ব্ববাক্যে "দিবি" এতদ্রূপ সপ্তম্যন্ত উপদেশ আছে, আর পরবাক্যে "দিবঃ" এতদ্রূপ পঞ্চম্যন্ত উপদেশ আছে। সপ্তমীবিভক্তি দিব্‌কে আধার বলিতেছে, আবার পঞ্চমী বিভক্তি দিব্‌কে সীমা করিয়া বলিতেছে। বিভক্তি ও বিভক্তির অর্থ বিভিন্ন দেখিয়া পরবর্ত্তী জ্যোতির্ব্বাক্যে পূর্ব্ববাক্য-প্রতিপাদ্য পরব্রহ্মের স্মরণ বা অনুবর্ত্তন নাই, এরূপ কথা বা এ আগ্রহ পরিত্যাগ কর। কেন-না, উক্তস্থলে ঐরূপ বিভক্তিভেদ দুষ্য নহে। অর্থাৎ বিভক্তি-ভেদের প্রয়োগ প্রাতিপদিকার্থের বাধক নহে। দ্বিবিধ (সপ্তম্যন্ত ও পঞ্চম্যন্ত) উপদেশ থাকিলেও প্রকৃত-প্রত্যভিজ্ঞানের ব্যাঘাত হয় না। (পূর্ব্ববাক্যে দিব্ শব্দ, পরবাক্যেও দিব্‌শব্দ, কেবল বিভক্তির অনৈক্যমাত্র। এ অনৈক্য কি করিয়া মূলীভূত দিব্‌শব্দের অর্থের সারস্যভঙ্গ বা হানি করিতে পারে।) অতএব পূর্ব্ববাক্যের দিব্‌শব্দ পরবাক্যে অনুবৃত্ত হওয়ায় অনুবৃত্ত দিব্‌শব্দই পূর্ব্বনির্দ্দিষ্ট ব্রহ্মের স্মারক হইতেছে। বিভক্তির অর্থ যে অত্যন্ত দুর্ব্বল, তাহার অনেক দৃষ্টান্ত আছে। [যথা…দিশ্যতে] লোকে যেমন বৃক্ষাগ্রলগ্ন পক্ষীর প্রতি "বৃক্ষের আগায় পাখী ও বৃক্ষের উপরে পাখী" এই দ্বিবিধ প্রয়োগ করে, শাস্ত্রও তেমনি "দিবি ব্রহ্ম" ও "দিবের উপরে ব্রহ্ম" এই দ্বিপ্রকার উপদেশ করিয়াছে।

প্রত্যভিজ্ঞাত হয় না, এ কথা কথাই নহে। কেন-না, উভয় প্রয়োগের মধ্যে যে কোন প্রয়োগই প্রকৃত প্রত্যভিজ্ঞানের বিরোধী নহে।

বৃক্ষাগ্রেণাসম্বন্ধোঽপি শ্যেন উভয়থোপদিশ্যমানো দৃশ্যতে, বৃক্ষাগ্রে শ্যেনঃ, বৃক্ষাৎ পরতঃ শ্যেন ইতি চ, এবং দিবঃ পরমপি সদ্ ব্রহ্ম দিবীত্যুপদিশ্যতে। তস্মাদস্তি পূর্ব্বনির্দ্দিষ্টস্য ব্রহ্মণ ইহ প্রত্যভিজ্ঞানম্। অতঃ পরমেব ব্রহ্ম জ্যোতিঃশব্দমিতি সিদ্ধম্ ॥ ১।১।২৭ ॥

## প্রাণস্তথানুগমাৎ ॥১।১।২৮॥ *

অস্তি কৌষীতকিব্রাহ্মণোপনিষদি ইন্দ্র-প্রতর্দ্দনাখ্যায়িকা—"প্রতর্দ্দনো হ বৈ দৈবোদাসিরিন্দ্রস্য প্রিয়ং ধামোপজগাম যুদ্ধেন চ পৌরুষেণ চ" ইত্যারভ্যাম্নাতা। তস্যাং শ্রূয়তে, "স হোবাচ প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা, তং মামায়ুরমৃতমিত্যুপাস্ব"

হ্বস্থানমুপপন্নম্। যদা তু মর্য্যাদৈব মুখ্যতয়া প্রাধান্যেন বিবক্ষিতা, তদা লক্ষণয়াধারত্বং ব্যাখ্যেয়ম্। যথা গঙ্গায়াং ঘোষ ইত্যত্র সামীপ্যাদিতি। তদিদমুক্তম্—"অপর আহ" ইতি। অত এব দিবঃ পরমপীত্যুক্তম্ ॥১।১।২৭॥

"অনেকলিঙ্গসন্দোহে বলবৎ কস্য কিং ভবেৎ।
লিঙ্গিনো লিঙ্গমিত্যত্র চিন্ত্যতে প্রাগচিন্তিতম্ ॥"

[ অপর…সিদ্ধম্ ] অন্য কেহ ব্যাখ্যা করেন যে, বৃক্ষাগ্রে অসংলগ্ন বা উপবিষ্টপ্রায় পাখী দেখিলে লোকে যেমন "বৃক্ষাগ্রে পক্ষী" বলিয়া থাকে, শ্রুতিও তদ্রূপক্রমে "দিবি জ্যোতি" ও "দিবের উপরে জ্যোতিঃ" বলিয়াছেন। ( অর্থাৎ সপ্তমী পঞ্চমী প্রভৃতি বিভক্তি ভেদ থাকিলেই যে, মূলশব্দের অর্থ-বৈপরীত্য হয়, এমন কোন নিয়ম নাই )। অতএব, পূর্ব্বনির্দ্দিষ্ট ব্রহ্মই পরবাক্যে প্রত্যভিজ্ঞাত হইয়াছেন, এ অংশ সিদ্ধ হওয়ায় জ্যোতিঃ-শব্দ যে ব্রহ্মপর, তাহাও সিদ্ধ হইল ॥ ১। ১। ২৭ ॥

কৌষীতকিব্রাহ্মণে ইন্দ্রপ্রতর্দ্দনসংবাদ-নামক একটী আখ্যায়িকা আছে। আখ্যায়িকাটি—"একদা দিবোদাসপুত্র প্রতর্দ্দন যুদ্ধ ও পুরুষকার প্রদর্শনপূর্ব্বক ইন্দ্রের গৃহে গমন করিলেন" এইরূপে আরব্ধ হইয়াছে। [ তস্যাং…ইত্যাদি ] এই আখ্যায়িকায় শুনা যায়, ইন্দ্র সন্তুষ্ট হইয়া প্রতর্দ্দনকে বর দিতে চাহিলে,

* তথা=ব্রহ্মপরত্বেন, অনুগতত্বাৎ=তদ্বাক্যস্থ-তত্তৎপদানাং অন্বয়াবগমাৎ তাৎপর্য্যনিশ্চয়াদিতি যাবৎ, প্রাণঃ প্রাণশব্দোঽপি ব্রহ্মপর ইতি শেষঃ।—কৌষীতকিব্রাহ্মণোপনিষদে যে প্রাণোপাসনা কথিত হইয়াছে, সে প্রাণ ব্রহ্ম। হেতু এই যে, সে স্থানের শব্দার্থ পর্য্যালোচনা করিলে ব্রহ্ম অর্থই লব্ধ বা নিশ্চিত হয়।

ইতি। তথোত্তরত্রাপি, "অথ খলু প্রাণ এব প্রজ্ঞাত্মেদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি"। তথা, "ন বাচং বিজিজ্ঞাসীত, বক্তারং

মুখ্যপ্রাণ-জীবদেবতা-ব্রহ্মণামনেকেষাং লিঙ্গানি বহূনি সংপ্লবন্তে, তৎ কতমদত্র লিঙ্গং, লিঙ্গাভাসঞ্চ কতমদিত্যত্র বিচার্য্যতে। ন চায়মর্থঃ "অতএব প্রাণঃ" ইত্যত্র বিচারিতঃ। স্যাদেতৎ। হিততমপুরুষার্থসিদ্ধিশ্চ নিখিলভ্রূণ-হত্যাদিপাপাপরামর্শশ্চ প্রজ্ঞাত্মত্বঞ্চানন্দাদিশ্চ ন মুখ্যে প্রাণে সম্ভবন্তি, তথা, "এষ সাধু কর্ম্ম কারয়তি, এষ লোকাধিপতিঃ" ইত্যাদ্যপি। জীবে তু প্রজ্ঞাত্মত্বং কথঞ্চিত্তুবেৎ, ইতরেষাং ত্বসম্ভবঃ। বক্তৃত্বঞ্চ বাক্করণব্যাপারবত্ত্বং যদ্যপি পরমাত্মনি স্বরূপেণ ন সম্ভবতি, তথাপি অনন্যথাসিদ্ধ-বহুব্রহ্মলিঙ্গবিরোধাজ্জীব-দ্বারেণ ব্রহ্মণ্যেব কথঞ্চিদ্ব্যাখ্যেয়ম্, জীবস্য ব্রহ্মণোঽভেদাৎ। তথা চ শ্রুতিঃ—"যদ্বাচানভ্যুদিতং যেন বাগভ্যুদ্যতে, তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি" ইতি বাগ্বদনস্য ব্রহ্ম কারণমিত্যাহ। শরীরধারণমপি যদ্যপি মুখ্যপ্রাণস্যৈব, তথাপি প্রাণব্যাপারস্য পরমাত্মায়ত্তত্বাৎ পরমাত্মন এব। যদ্যপি চাত্রেন্দ্র-দেবতায়া বিগ্রহবত্যা লিঙ্গমস্তি, তথাপি—ইন্দ্রধামগতং প্রতর্দ্দনং প্রতীন্দ্র উবাচ—মামেব বিজানীহীত্যুপক্রম্য, প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা ইত্যাত্মনি প্রাণশব্দমুচ্চচার। প্রজ্ঞাত্মত্বঞ্চাস্যোপপদ্যতে, দেবতানামপ্রতিহতজ্ঞানশক্তিত্বাৎ। সামর্থ্যাতিশয়াচ্চেন্দ্রস্য হিততমপুরুষার্থহেতুত্বমপি। মনুষ্যাধিকারত্বাচ্ছাস্ত্রস্য দেবান্ প্রত্যপ্রবৃত্তের্ভ্রূণহত্যা-দিপাপাপরামর্শস্যোপপত্তেঃ। লোকাধিপত্যঞ্চেন্দ্রস্য লোকপালত্বাৎ। আনন্দাদি-রূপত্বঞ্চ স্বর্গস্যৈবানন্দত্বাৎ। 'আভূতসংপ্লবং স্থানমমৃতত্বং হি ভাষ্যতে' ইতি স্মৃতেশ্চামৃতত্বমিন্দ্রস্য। ত্বাষ্ট্রমহনমিত্যাদ্যা চ বিগ্রহবত্ত্বেন স্তুতিস্তত্রৈবোপপদ্যতে। তথাপি পরমপুরুষার্থস্যাপবর্গস্য পরব্রহ্মজ্ঞানাদন্যতোঽনবাপ্তেঃ পরমানন্দরূপস্য মুখ্যস্যামৃতত্বস্যাঽজরত্বস্য চ ব্রহ্মরূপাব্যভিচারাদধ্যাত্মসম্বন্ধভূমশ্চ পরাচীন্দ্রেঽনু-পপত্তেরিন্দ্রস্য দেবতায়া আত্মানং প্রতিবুদ্ধস্য চরমদেহস্য বামদেবস্যেব প্রারব্ধ-বিপাককর্ম্মাশয়মাত্রং ভোগেন ক্ষপয়তো ব্রহ্মণ এব সর্ব্বমেতৎ কল্পত ইতি বিগ্রহ-বদিন্দ্রজীবপ্রাণবায়ুপরিত্যাগেন ব্রহ্মৈবাত্র প্রাণশব্দং প্রতীয়ত ইতি পূর্ব্বপক্ষাভাবা-দনারভ্যমেতদিতি। অত্রোচ্যতে—'যো বৈ প্রাণঃ সা প্রজ্ঞা, যা বা প্রজ্ঞা স প্রাণঃ। সহ হ্যেতাবস্মিন্ শরীরে বসতঃ সহোৎক্রামতঃ' ইতি যস্যৈব প্রাণস্য প্রজ্ঞাত্মন উপাস্যত্বমুক্তং, তস্যৈব প্রাণস্য প্রজ্ঞাত্মনা সহোৎক্রমণমুচ্যতে। ন চ

প্রতর্দ্দন বলিলেন, মর্ত্ত্য জীবের যাহা পরম হিত, আপনিই তাহা বিবেচনা-পূর্ব্বক প্রদান করুন। অনন্তর ইন্দ্র বলিলেন, "আমিই প্রাণ, আমিই প্রজ্ঞাত্মা, আমাকেই আয়ু ও অমৃত জানিয়া উপাসনা কর।" ইহার কিয়দ্দূরে অন্য কয়েকটী কথা আছে। সে কথাগুলি এই—"প্রাণই প্রজ্ঞাত্মা, তিনিই এই দেহকে গ্রহণপূর্ব্বক উত্থাপিত রাখিয়াছেন।" "বাক্য জানিবার ইচ্ছা করিও না, যে বক্তা, তাঁহাকেই জান।"—সর্ব্বশেষে কথিত হইয়াছে,

বিদ্যাৎ" ইতি। অন্তে চ "স এষ প্রাণ এব প্রজ্ঞাত্মানন্দোঽজরো ঽমৃতঃ" ইত্যাদি। তত্র সংশয়ঃ—কিমিহ প্রাণশব্দেন বায়ুমাত্রমভিধীয়তে ? উত দেবতাত্মা ? উত জীবঃ ? অথবা পরং ব্রহ্মেতি। ননু "অতএব প্রাণঃ" ইত্যত্র বর্ণিতং প্রাণশব্দস্য ব্রহ্মপরত্বং, ইহাপি চ ব্রহ্মলিঙ্গমস্তি "আনন্দোঽজরোঽমৃতঃ" ইত্যাদি। কথমিহ

ব্রহ্মণ্যভেদে দ্বিবচনং, ন সহভাবঃ, ন চোৎক্রমণম্। তস্মাদ্বায়ুরেব প্রাণঃ। জীবশ্চ প্রজ্ঞাত্মা, সহপ্রবৃত্তিনিবৃত্ত্যা ভক্ত্যৈকত্বমনয়োরুপচরিতং, "যো বৈ প্রাণঃ" ইত্যাদিনা। আনন্দামরাজরাপহতপাপ্মত্বাদয়শ্চ ব্রহ্মণি প্রাণে ভবিষ্যন্তি। তস্মাৎ যথাযোগং ত্রয় এবাত্রোপাস্যাঃ। ন চৈব বাক্যভেদো দোষমাবহতি, বাক্যার্থাবগমস্য পদার্থাবগমপূর্ব্বকত্বাৎ। পদার্থানাঞ্চোক্তেন মার্গেণ স্বাতন্ত্র্যাৎ। তস্মাদুপাস্যভেদাদুপাসাত্রৈবিধ্যমিতি পূর্ব্বঃ পক্ষঃ। সিদ্ধান্তস্তু—সত্যং পদার্থাবগমোপায়ো বাক্যার্থাবগমঃ, ন তু পদার্থাবগমপরাণ্যেব পদানি, অপি ত্বেকবাক্যার্থাবগমপরাণি। তমেব ত্বেকং বাক্যার্থং পদার্থাবগমমন্তরেণ ন শক্নুবন্তি কর্ত্তুমিত্যন্তরা তদর্থমেব তমপ্যবগময়ন্তি। তেন পদানি বিশিষ্টৈকার্থাববোধনপরসাস্তেব বলবদ্বাধকোপনিপাতান্নানার্থবোধপরতাং নীয়ন্তে। যথাহুঃ।—

"সম্ভবত্যেকবাক্যত্বে বাক্যভেদশ্চ নেষ্যতে।" ইতি।

তেন যথোপাংশুযাজ্যবাক্যে জামিতাদোষোপক্রমে তৎপ্রতিসমাধানোপসংহারে চৈকবাক্যত্বায়, "প্রজাপতিরুপাংশু যষ্টব্যঃ" ইত্যাদয়ো ন পৃথগ্বিধয়ঃ, কিন্ত্বর্থবাদা ইতি নির্ণীতং, তথেহাপি, মামেব বিজানীহীত্যুপক্রম্য প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা ইত্যুক্ত্বা, অন্তে স এষ প্রাণ এব প্রজ্ঞাত্মানন্দোঽজরোঽমৃত ইত্যুপসংহারাদ্ ব্রহ্মণ্যেকবাক্যত্বাবগতৌ সত্যাং জীবমুখ্যপ্রাণলিঙ্গে অপি তদনুগুণতয়া নেতব্যে, অন্যথা বাক্যভেদপ্রসঙ্গাৎ। যৎ পুনর্ভেদদর্শনং 'সহ হ্যেতৌ' ইতি, তৎ জ্ঞানক্রিয়াশক্তিভেদেন বুদ্ধিপ্রাণয়োঃ প্রত্যগাত্মোপাধিভূতয়োর্নির্দ্দেশঃ প্রত্যগাত্মানমেবোপলক্ষয়িতুম্। অত এবোপলক্ষ্যস্য প্রত্যগাত্মস্বরূপস্যাভেদমুপলক্ষণাভেদেনোপলক্ষয়তি "প্রাণ এব প্রজ্ঞাত্মা" ইতি।

"তস্মাদনন্যথাসিদ্ধ-ব্রহ্মলিঙ্গানুসারতঃ।
একবাক্যবলাৎ প্রাণজীবলিঙ্গোপপাদনম্॥" ইতি সংগ্রহঃ॥

এই প্রাণই প্রজ্ঞাত্মা, আনন্দ, অজর ও অমর। [তত্র···ব্রহ্ম:] এ সকল দেখিলে প্রাণশব্দে এখানে বায়ু, না ইন্দ্রদেবতা, না জীব, অথবা ব্রহ্ম, কি অভিহিত হইয়াছে? এতদ্রূপ সংশয় হয়। যদি বল, পূর্ব্বে প্রাণশব্দের ব্রহ্ম অর্থ নির্ণীত হইয়াছে এবং এখানেও অজর, অমর ও অমৃত (মুক্ত), এতদ্রূপ ব্রহ্মচিহ্ন বিদ্যমান আছে, তবে এখানে সন্দেহ হয় কেন? সন্দেহের বীজ কি?

পুনঃ সংশয়ঃ সম্ভবতি ? অনেকলিঙ্গদর্শনাদিতি ক্রমঃ। ন কেবলমিহ ব্রহ্মলিঙ্গমেবোপলভ্যতে, সন্তি হীতরলিঙ্গান্যপি। "মামেব বিজানীহি" ইতি ইন্দ্রস্য বচনং দেবতাত্মলিঙ্গম্, "ইদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি" ইতি প্রাণলিঙ্গম্, "ন বাচং বিজিজ্ঞাসীত বক্তারং বিদ্যাৎ" ইত্যাদি জীবলিঙ্গম্ ; অত উপপন্নঃ সংশয়ঃ। তত্র প্রসিদ্ধো বায়ুঃ প্রাণ ইতি প্রাপ্তে উচ্যতে—প্রাণ-শব্দবাচ্যং ব্রহ্ম বিজ্ঞেয়ম্। কুতঃ ? তথানুগমাৎ। তথাহি পৌর্ব্বাপর্য্যেণ পর্য্যালোচ্যমানে বাক্যে পদানাং সমুচ্চয়ো ব্রহ্মপ্রতিপাদনপর উপলভ্যতে। উপক্রমে তাবৎ, বরং বৃণীষ্বেতীন্দ্রেণোক্তঃ প্রতর্দ্দনঃ পরমং পুরুষার্থং বরমুপচিক্ষেপ—"ত্বমেব মে বৃণীষ্ব, যং ত্বং মনুষ্যায় হিততমং মন্যসে" ইতি। তস্মৈ হিততমত্বেনোপদিশ্যমানঃ প্রাণঃ কথং পরমাত্মা ন স্যাৎ। ন হ্যন্যত্র পরমাত্মজ্ঞানাৎ হিততমপ্রাপ্তিরস্তি, "তমেব বিদি-

ইহার প্রত্যুত্তর এই যে, এখানে ব্রহ্ম অব্রহ্ম উভয়েরই চিহ্ন আছে, তৎকারণে সংশয় সংঘটন হয়। [ ন…সংশয়ঃ ] এখানে যেমন ব্রহ্মবোধক কথা আছে, তেমনি অন্যপ্রতিপাদক বাক্যও আছে। "আমাকেই জান" এ কথাটী দেবতাস্বরূপবোধক। "এই শরীর উত্থাপিত করিতেছে বা ধৃত রাখিয়াছে" এ কথাটী জীবন-বায়ুর বোধক। "বাক্য জানিবার ইচ্ছা করিও না, বক্তাকেই জান" এটুকু জীবাত্মার জ্ঞাপক এবং "অজর অমর অমৃত" এটুকু ব্রহ্মবোধক। সুতরাং সংশয় হওয়া অযুক্ত নহে, যুক্তই হয়। সংশয়ের পর কি পাওয়া যায় ? [তত্র…লভ্যতে] সংশয়ের পর প্রসিদ্ধি অনুসারে প্রথমে বায়ু অর্থ ই প্রতীত হয় ; সুতরাং তন্নিরাকরণার্থ সূত্র বলা হইয়াছে। অর্থ এই যে, এখানেও প্রাণশব্দে ব্রহ্ম বুঝিতে হইবে। কেন-না, তাহাই প্রতীত হয়। উদাহৃত আখ্যায়িকার শব্দরাশির পূর্ব্বাপর পর্য্যালোচনা করিলে প্রাণশব্দের ব্রহ্ম অর্থ ই প্রতীত হইবে। এখানেও প্রাণশব্দে ব্রহ্ম, এবং প্রোক্ত আখ্যায়িকার তাৎপর্য্য ব্রহ্মেই পর্য্যবসিত। [ উপ…শ্রুতিভ্যঃ ] কেন ? তাহা বিবেচনা কর। ইন্দ্র বর দিতে চাহিলে, প্রতর্দ্দন "যাহা পরম হিত, তাহাই দিউন" বলিয়া পরমপুরুষার্থ বরই চাহিয়াছিলেন। ইন্দ্রও পরমপুরুষার্থ দানের জন্য প্রাণোপদেশ করিয়াছিলেন। যে-প্রাণ পরমপুরুষার্থের উদ্দেশে উপদিষ্ট, সে-প্রাণ ব্রহ্ম হইবে না কেন ? ব্রহ্ম ভিন্ন অন্য কি হইতে পারে ?* ব্রহ্মবিজ্ঞান ব্যতীত অন্য কিছুতেই হিততম প্রাপ্তি হয় না, এ কথা শ্রুতিও বলিয়াছেন। যথা—"তাঁহাকে ( আত্মাকে ) জানিয়াই জীব মৃত্যু অতিক্রম করে, অর্থাৎ মোক্ষ

ত্বাতি মৃত্যুমেতি, নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায়' ইত্যাদিশ্রুতিভ্যঃ। তথা, "স যো মাং বেদ, ন হ বৈ তস্য কেনচন কর্ম্মণা লোকো মীয়তে, ন স্তেয়েন, ন ভ্রূণহত্যয়া" ইত্যাদি চ ব্রহ্মপরিগ্রহে ঘটতে। ব্রহ্মবিজ্ঞানে হি সর্ব্বকর্ম্মক্ষয়ঃ প্রসিদ্ধঃ, "ক্ষীয়ন্তে চাস্য কর্ম্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে" এবমাদ্যাসু শ্রুতিষু। প্রজ্ঞাত্মত্বঞ্চ ব্রহ্মপক্ষ উপপদ্যতে। নহ্যচেতনস্য বায়োঃ প্রজ্ঞাত্মত্বং সম্ভবতি। তথা উপসংহারেঽপি "আনন্দোঽজরোঽমৃতঃ" ইত্যানন্দত্বাদীনি ব্রহ্মণোঽন্যত্র ন সম্যক্ সম্ভবন্তি। "স ন সাধুনা কর্ম্মণা ভূয়ান্ ভবতি নো এবাসাধুনা কনীয়ান্, এষ হ্যেব সাধু কর্ম্ম কারয়তি তং, যমেভ্যো লোকেভ্য উন্নিনীষতে, এষ উ এবাসাধু কর্ম্ম কারয়তি তং, যমেভ্যো লোকেভ্যোঽধো নিনীষতে" ইতি, "এষ লোকপাল এষ লোকাধিপতিরেষ লোকেশঃ" ইতি চ। সর্ব্বমেতৎ পরস্মিন্ ব্রহ্মণি আশ্রীয়মাণেঽনুগন্তুং শক্যতে, ন মুখ্যে প্রাণে। তস্মাৎ প্রাণো ব্রহ্ম ॥ ১ । ১ । ২৮ ॥

---

প্রাপ্ত হয়। তাঁহাকে জানা ভিন্ন মোক্ষ প্রাপ্তির অন্য উপায় নাই।" [ তথা···শ্রুতিষু ] ইন্দ্র বলিয়াছিলেন, "যে আমাকে জানে, তাহার লোক (মোক্ষ) চৌর্য্য ও ভ্রূণহত্যা প্রভৃতি কোনও পাপে হিংসিত বা নষ্ট হয় না।" এ কথা ব্রহ্ম অর্থেই সংগত হয়, অন্য অর্থে হয় না। ব্রহ্মবিজ্ঞানে সর্ব্বপাপক্ষয় হওয়া শ্রুতিপ্রসিদ্ধ। যথা—"সেই পরাবর ব্রহ্ম বিজ্ঞাত হইলে বিজ্ঞাতার সমস্ত কর্ম্ম ( পুণ্য ও পাপ ) ক্ষয়প্রাপ্ত হয়।" [ প্রজ্ঞা···সম্ভবতি ] অপিচ, প্রাণ যদি ব্রহ্ম হন, তবেই তাঁহাকে প্রজ্ঞাত্মা বলা সঙ্গত হয়। বায়ু অচেতন, সুতরাং তাহা প্রজ্ঞাত্মা নহে। [ তথা··· ব্রহ্ম ] ইন্দ্র উপসংহারকালে প্রাণকে আনন্দ, অজর, অমর, অমৃত ( মুক্ত ), ইত্যাদি কথা বলিয়াছিলেন। এ সকল কথা ব্রহ্মভিন্ন অন্যত্র অসঙ্গত। এতদ্ভিন্ন, "তিনি সৎকর্ম্মে বড় হন না, অসৎকর্ম্মেও ছোট হন না, ইনি যাহাকে এ লোক হইতে উদ্ধার করিবার ইচ্ছা করেন—তাহাকেই ইনি সৎকর্ম্ম করান, যাহাকে অধোগামী করিবার ইচ্ছা করেন, তাহাকে অসৎকর্ম্ম করান।" "ইনিই লোকপাল, ইনিই লোকাধিপতি, ইনিই লোকসংঘের ঈশ্বর।" ইত্যাদি বাক্য ব্রহ্মপক্ষেই সঙ্গত হয়, বায়ুপক্ষে হয় না। সুতরাং এখানে প্রাণ অর্থে ব্রহ্ম ভিন্ন অন্য কিছু নহে।

# ন বক্তুরাত্মোপদেশাদিতি চেদধ্যাত্মসম্বন্ধ-ভূমা হ্যস্মিন্ ॥ ১। ১। ২৯॥ *

যদুক্তং প্রাণো ব্রহ্মেতি, তদাক্ষিপ্যতে—ন পরং ব্রহ্ম প্রাণ-শব্দং, কস্মাৎ? বক্তুরাত্মোপদেশাৎ। বক্তা হীন্দ্রো নাম কশ্চিদ্বিগ্রহবান্ দেবতাবিশেষঃ স্বমাত্মানং প্রতর্দ্দনায় আচচক্ষে,—"মামেব বিজানীহি" ইত্যুপক্রম্য, "প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা" ইত্যহঙ্কারবাদেন। স এষ বক্তুরাত্মত্বেনোপদিশ্যমানঃ প্রাণঃ কথং ব্রহ্ম স্যাৎ। ন হি ব্রহ্মণো বক্তৃত্বং সম্ভবতি, "অবাগমনাঃ" ইত্যাদি শ্রুতিভ্যঃ। তথা বিগ্রহসম্বন্ধিভিরেব ব্রহ্মণ্যসম্ভবদ্ভির্দ্ধর্ম্মৈরাত্মানং তুষ্টাব, "ত্রিশীর্ষাণং ত্বাষ্ট্রমহনম্, অরুন্মুখান্ যতীন্ শালাবৃকেভ্যঃ প্রাযচ্ছম্" ইত্যেবমাদিভিঃ। প্রাণত্বং চেন্দ্রস্য বলবত্ত্বাদুপপদ্যতে।

---

[রত্নপ্রভা] "অহঙ্কারবাদেন" স্বাত্মবাচকশব্দৈরাচচক্ষে উক্তবানিত্যর্থঃ। বাক্যস্য ইন্দ্রোপাসনাপরত্বে লিঙ্গান্তরমাহ—"তথা বিগ্রহেতি"। ত্রীণি শীর্ষাণি যস্যেতি ত্রিশীর্ষা ত্বষ্টুঃ পুত্রো বিশ্বরূপো নাম ব্রাহ্মণঃ, তং হতবানস্মি। রৌতি যথার্থং শব্দয়তীতি রুৎ বেদান্তবাক্যং, তৎ মুখে যেষাং তে রুন্মুখাঃ, তেভ্যোঽন্যান্ বেদান্তবহির্মুখান্ যতীন্ আরণ্যশ্বভ্যো দত্তবানস্মীত্যর্থঃ। ইন্দ্রে

---

প্রাণ ব্রহ্ম,—এই সিদ্ধান্তে আপত্তি প্রদর্শিত হইতেছে। প্রাণশব্দ ব্রহ্মপর নহে। হেতু এই যে, বক্তা প্রাণশব্দের দ্বারা আপন আত্মাকেই বলিয়াছেন। [বক্তা…স্যাৎ] ইন্দ্র-নামক কোন এক মূর্ত্তিমান্ দেবতা প্রতর্দ্দনকে প্রথমে "আমাকেই জান" এতদ্রূপ বলিয়া, পরে, "আমিই প্রাণ, আমিই প্রজ্ঞাত্মা" এতদ্রূপ অহং-ঘটিত অর্থাৎ স্বাত্ম-বোধক বাক্যে আপন আত্মাকেই (নিজের স্বরূপকেই) বলিয়াছেন। যে প্রাণ বক্তার (ইন্দ্রের) আত্মা বলিয়া উপদিষ্ট, সে প্রাণ কিরূপে ব্রহ্ম হইতে পারে? [ন হি…তব্যানি] ব্রহ্মের বক্তৃত্ব অসম্ভব। শ্রুতি বলিয়াছেন, ব্রহ্মের বাক্য নাই, মনঃও নাই। অপিচ, যে-সকল শারীর ধর্ম্ম পরব্রহ্মে অসম্ভব, ইন্দ্র সেই সকল ধর্ম্ম উল্লেখ করিয়া আপনার প্রশংসা করিয়াছেন। যথা—"আমি ত্বষ্টার পুত্র ত্রিশীর্ষ বিশ্বরূপকে বধ করিয়াছি। অরুন্মুখ (বেদান্ততত্ত্বানভিজ্ঞ) যতিদিগকে কুকুর-মুখে অর্পণ করিয়াছি।" (এ সকল ব্রহ্মকর্ম্ম নহে)। ইন্দ্র বলবান্; সুতরাং ইন্দ্রেই প্রাণশব্দ সঙ্গত হয়। প্রাণই বল, বলের অধিষ্ঠাত্রী দেবতা ইন্দ্র, ইহা সুপ্রসিদ্ধ অর্থাৎ বিখ্যাত।

---

(*) বক্তুঃ ইন্দ্রস্য আত্মোপদেশাৎ স্বস্বরূপকথনাৎ প্রাণো ন ব্রহ্ম ইতি ইথং চেৎ যদি আশ-

"প্রাণো বৈ বলম্" ইতি হি বিজ্ঞায়তে। বলস্য চেন্দ্রো দেবতা প্রসিদ্ধা। "যা চ কাচন বলকৃতিরিন্দ্রকর্ম্মৈব তৎ" ইতি হি বদন্তি। প্রজ্ঞাত্মত্বমপ্যপ্রতিহতজ্ঞানত্বাৎ দেবতাত্মনঃ সম্ভবতি। অপ্রতিহতজ্ঞানা দেবতা ইতি হি বদন্তি। নিশ্চিতে চৈবং দেবতাত্মোপদেশে হিততমত্বাদিবচনানি যথাসম্ভবং তদ্বিষয়াণ্যেব যোজয়িতব্যানি। তস্মাৎ বক্তুরিন্দ্রস্যাত্মোপদেশাৎ ন প্রাণো ব্রহ্মেত্যাক্ষিপ্য প্রতিসমাধীয়তে,—অধ্যাত্মসম্বন্ধভূমা হ্যস্মিন্নিতি। অধ্যাত্মসম্বন্ধঃ প্রত্যগাত্মসম্বন্ধঃ, তস্য ভূমা বাহুল্যমস্মিন্নধ্যায়ে উপলভ্যতে। "যাবদ্ধ্যস্মিন্ শরীরে প্রাণো বসতি, তাবদায়ুঃ" ইতি

---

প্রাণশব্দোপপত্তিমাহ—"প্রাণত্বঞ্চ" ইতি। লৌকিকা অপীত্যর্থঃ। বলবাচিনা প্রাণশব্দেন বলদেবতা লক্ষ্যত ইতি ভাবঃ। ইন্দ্রো হি হিতপ্রদাতৃত্বাৎ হিততমঃ। কর্ম্মানধিকারাৎ অপাপমিত্যেবমাখ্যেয়মিত্যাহ—"নিশ্চিতে" ইতি। কিমিন্দ্রপদেন বিগ্রহোপলক্ষিতং চিন্মাত্রমুচ্যতে? উত বিগ্রহঃ? আদ্যে বাক্যস্য ব্রহ্মপরত্বং সিদ্ধম্। ন দ্বিতীয় ইত্যাহ—"অধ্যাত্মেতি"। আত্মনি দেহে অধিগতম্ ইত্যধ্যাত্মং প্রত্যগাত্মা, স সম্বধ্যতে যৈঃ শরীরস্থত্বাদিভিরিন্দ্রতনাবসম্ভাবিতৈর্ধর্ম্মৈঃ, তে অধ্যাত্মসম্বন্ধাঃ, তেষাং ভূমা বাহুল্যমিত্যর্থঃ। আয়ুরত্র দেহে প্রাণবায়ুসঞ্চারঃ। অস্তিত্বে প্রাণস্থিতৌ প্রাণানামিন্দ্রিয়াণাং স্থিতিরিত্যর্থতঃ

---

যে-কিছু বলকার্য্য—সমস্তই ইন্দ্রকার্য্য, একথা লোকে ও শাস্ত্রে প্রথিত আছে। দেবতাদিগের জ্ঞান অপ্রতিহত (অমোঘ বা অপরিমিত), তৎকারণে প্রজ্ঞাত্ম-শব্দ দেবতাত্মাতেও সঙ্গত হয়। দেবগণ যে অপ্রতিহতজ্ঞান-সম্পন্ন, তাহা সকল লোকেই জানেন বা বলিয়া থাকেন। এই সকল কারণে, প্রাণশব্দের দেবতাত্মা অর্থ নিশ্চয় হইলে হিততমত্বাদিবাক্য যথাযোগ্য ইন্দ্রবিষয়ে যোজিত হইতে পারে। [ তস্মা··· লভ্যতে ] এতদ্রূপ হেতুবাদ আশ্রয় করিয়া—ইন্দ্র-নামক বক্তার আত্মোপদেশ দেখিয়া, প্রাণ ব্রহ্ম নহে, এতদ্রূপ আক্ষেপ বা আপত্তি উত্থাপনপূর্ব্বক তাহার প্রতিবিধান করিতেছেন—"অধ্যাত্মসম্বন্ধভূমা হ্যস্মিন্।" যে হেতু ঐ অধ্যায়ে প্রচুর পরিমাণে পরমাত্মসম্বন্ধ দৃষ্ট হয়, সেই হেতু কথিত আপত্তি হইতেই পারে না। [ যাবৎ···চীনস্য ] "যাবৎ এই শরীরে প্রাণ থাকে, তাবৎ ইহাতে আয়ুঃ

---

ক্ষ্যতে, সা প্রতিসমাধেয়া। হি যস্মাৎ অস্মিন্ অধ্যায়ে অধ্যাত্মসম্বন্ধস্য প্রত্যগাত্মসম্বন্ধস্য ভূমা বাহুল্যং দৃশ্যতে ইতি সূত্রপদানামর্থঃ।—ইন্দ্র প্রতর্দনকে আপন আত্মার কথা বলিয়াছেন, এ কারণ, তৎপ্রোক্ত প্রাণ শব্দ ব্রহ্ম নহে, এরূপ শঙ্কা পরিত্যাজ্য। হেতু এই যে, ঐ অধ্যায়ে অধিকাংশই পরমাত্মবোধক উপদেশ আছে।

প্রাণস্যৈব প্রজ্ঞাত্মনঃ প্রত্যগ্‌ভূতস্যায়ুষঃ সম্প্রদানোপসংহারয়োঃ স্বাতন্ত্র্যং দর্শয়তি, ন দেবতাবিশেষস্য পরাচীনস্য। তথা, অস্তিত্বে চ প্রাণানাং নিঃশ্রেয়সমিত্যধ্যাত্মমেবেন্দ্রিয়াশ্রয়ং প্রাণং দর্শয়তি। তথা "প্রাণ এব প্রজ্ঞাত্মেদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি" ইতি, "ন বাচং বিজিজ্ঞাসীত, বক্তারং বিদ্যাৎ" ইতি চোপক্রম্য, "তদ্‌যথা রথস্যারেষু নেমিরর্পিতা নাভাবরা অর্পিতা এবমেবৈতা ভূতমাত্রাঃ প্রজ্ঞামাত্রা-স্বর্পিতাঃ প্রজ্ঞামাত্রাঃ প্রাণেঽর্পিতাঃ। স এষ প্রাণ এব প্রজ্ঞাত্মা-নন্দোঽজরোঽমৃতঃ ইতি বিষয়েন্দ্রিয়ব্যবহারারনাভিভূতং প্রত্য-

---

শ্রুতিমাহ—"অস্তিত্ব" ইতি। অথাতো নিঃশ্রেয়সাদানমিত্যাদ্যা শ্রুতিঃ। ইন্দ্রিয়-স্থাপকবৎ দেহোত্থাপকত্বমাহ—"তথা" ইতি। বক্তৃত্বমুক্ত্বা সর্বাধিষ্ঠানত্বং দর্শিত-মিত্যাহ—"ইতি চোপক্রম্য" ইতি। তত্তত্র নানাপ্রপঞ্চস্যাত্মনি কল্পনায়াং যথা দৃষ্টান্তঃ—লোকে প্রসিদ্ধস্য রথস্য অরেষু নেমিনাভ্যোর্মধ্যশলাকাসু চক্রোপান্তরূপা নেমিরর্পিতা, নাভৌ চক্রপিণ্ডিকায়াং অরা অর্পিতা এবং ভূতানি পঞ্চ পৃথিব্যা-দীনি, মীয়ন্ত ইতি মাত্রা ভোগ্যাঃ শব্দাদয়ঃ পঞ্চ ইতি দশ ভূতমাত্রাঃ প্রজ্ঞামাত্রাসু দশস্বর্পিতাঃ ইন্দ্রিয়জাঃ পঞ্চ শব্দাদিবিষয় প্রজ্ঞাঃ। মীয়ন্তে আভিরিতি মাত্রাঃ পঞ্চ ধীন্দ্রিয়াণি নেমিবৎ গ্রাহ্যং গ্রাহকেষু অরেষু কল্পিতমিত্যুক্ত্বা নাভিস্থানীয়ে প্রাণে

---

অর্থাৎ জীবন-বায়ুর সঞ্চার থাকে।" এই শ্রুতি প্রত্যক্ চৈতন্য ও প্রজ্ঞাত্মা-নামক প্রাণকে আয়ুর অর্থাৎ প্রাণ-বায়ু-সঞ্চারের কারণ বলিয়া উপদেশ করিয়াছেন। প্রজ্ঞাত্মার বা ব্রহ্মচৈতন্যের অধিষ্ঠান ব্যতীত দেহে আয়ু-নামক প্রাণ থাকিতে পারে না। একথা দেবতাবিশেষের জ্ঞাপক নহে, ব্রহ্মেরই জ্ঞাপক। [ তথা…পরিগ্রহে ] ইন্দ্রিয়গণ যে, প্রাণের ( আত্মার ) আশ্রিত, শ্রুতি তাহা "প্রাণের স্থিতিতে ইন্দ্রিয়ের স্থিতি" ইত্যাদিপ্রকারে বলিয়াছেন। অভিপ্রায় এই যে, পরমাত্মা ভিন্ন অন্য কেহই ইন্দ্রিয়ের অবস্থাপক নহে। শ্রুতি আরও বলিয়াছেন যে, "প্রাণই প্রজ্ঞাত্মা এবং প্রাণই এই শরীর ধৃত ও উত্থাপিত করিতেছে।" ( প্রাণ যেমন ইন্দ্রিয়ের স্থাপক, তেমনি, দেহেরও স্থাপক ও উত্থাপক; এই সকল কথায় জানা যায়, পরমাত্মা ভিন্ন অন্য কেহ উক্তস্থলে প্রাণশব্দে অভিহিত হয় নাই )। অপিচ "বাক্যকে বা বাগিন্দ্রিয়কে জানিবার প্রয়োজন নাই, পরন্তু যিনি বক্তা, তাঁহাকেই জান।" এইরূপে শ্রুতির আরম্ভ এবং "যদ্রূপ চক্রনেমি অরে অর্পিত ( গ্রথিত ) থাকে, এবং অর সকল চক্রনাভিতে, তদ্রূপ, এই সকল ভূতমাত্রা প্রজ্ঞামাত্রায় অর্পিত (কল্পিত) আছে, প্রজ্ঞামাত্রা সকল আবার প্রাণে স্থাপিত আছে। এই এক অদ্বয় প্রাণই প্রজ্ঞাত্মা, আনন্দ, অজর ও অমর।"

গাত্মানমেবোপসংহরতি। "স ম আত্মেতি বিদ্যাৎ" ইতি চোপসংহারঃ প্রত্যগাত্মপরিগ্রহে সাধুঃ, ন পরাচীনপরিগ্রহে। "অয়মাত্মা ব্রহ্ম সর্ব্বানুভূতঃ' ইতি চ শ্রুত্যন্তরম্। তস্মাদধ্যাত্মসম্বন্ধবাহুল্যাদ্-ব্রহ্মোপদেশ এবায়ং, ন দেবতাত্মোপদেশঃ ॥১।১।২৯॥

কথং তর্হি বক্তুরাত্মোপদেশঃ,—

## শাস্ত্রদৃষ্ট্যা তূপদেশো বামদেববৎ ॥১।১।৩০॥ *

ইন্দ্রো নাম দেবতাত্মা স্বমাত্মানং পরমাত্মত্বেন—অহমেব পরং

সর্ব্বং কল্পিতমিত্যাহ—"প্রাণেঽর্পিতা" ইতি। স প্রাণো মম স্বরূপমিত্যাহ—"স ম" ইতি। তর্হি প্রত্যগাত্মনি সমন্বয়ো ন ব্রহ্মণি ইত্যত্রাহ—"অয়" মিতি ॥১।১।২৯॥

[রত্নপ্রভা] অহঙ্কারবাদস্য গতিং পৃচ্ছতি "কথম্"ইতি। সূত্রমুত্তরম্। তদ্ব্যাখ্যাতি "ইন্দ্র" ইতি। জন্মান্তরকৃতশ্রবণাদিনা অস্মিন্ জন্মনি স্বতঃসিদ্ধং দর্শনং আর্ষম্। বিজ্ঞেয়েন্দ্রস্তুত্যর্থঃ উপন্যাসঃ, ন চেৎ কথং তর্হি সঃ? ইতি পৃচ্ছতি

এইরূপে সমাপ্তি হইতে দেখা যায়। (১) এই সমাপ্তি বাক্যে প্রত্যগাত্মাকেই বিষয়েন্দ্রিয়-ব্যবহারের অর নাভিস্বরূপ বলা হইয়াছে। ইহার পরে প্রস্তাবের উপসংহার। উপসংহারে "সেই প্রাণই আমার আত্মা" এইরূপ বলা হইয়াছে। এরূপ উপসংহার (সমাপ্তি) প্রত্যগাত্মা ভিন্ন বহির্ব্বর্ত্তী বিগ্রহে (দেবতায়) সম্ভব হইতে পারে না। [অয়…দেশঃ] এই এই কারণেও বহু অধ্যাত্মসম্বন্ধ থাকায় প্রোক্ত প্রাণোপদেশ ব্রহ্মোপদেশ ভিন্ন দেবতাত্মোপদেশ নহে, ইহা সিদ্ধ হয়। তবে যে, ইন্দ্র দেবতা "আমাকেই জান" বলিয়াছিলেন, সে বলার বা সে অহংবাদের অনুরূপ তাৎপর্য্য আছে। যথা—

ইন্দ্র দেবতা আপন আত্মার পরমত্ব (আপনার পরমাত্মভাব) সাক্ষাৎকার করতঃ 'আমিই পরমাত্মা 'ব্রহ্ম' এতদ্রূপ নির্ম্মল আর্ষবিজ্ঞানে ঐরূপ বলিয়া

(১) চক্রনেমি=চাকার বেড়। অর=চাকার পাখা। নাভি=চাকার মধ্যপিণ্ড অর্থাৎ হাঁড়ি। ভূতমাত্রা=আকাশাদি পঞ্চভূত ও শব্দাদি পাঁচ বিষয়। প্রজ্ঞামাত্রা=শব্দাদি-বিষয়ক জ্ঞান ও জ্ঞানেন্দ্রিয়-পঞ্চক। প্রাণ বা ব্রহ্ম নাভিস্থানীয়। প্রাণরূপ নাভিতে ভূত, ইন্দ্রিয় ও ঐন্দ্রিয়িক জ্ঞান, এ সমস্তই অর্পিত অর্থাৎ কল্পিত হইয়াছে ও হইতেছে।

* বামদেবস্যেব ইন্দ্রস্য উপদেশঃ 'মামেব বিজানীহি' ইত্যাদিপ্রকারঃ শাস্ত্রদৃষ্ট্যা শাস্ত্রীয়েণৈব জ্ঞানেনেতি দ্রষ্টব্যম্।—ইন্দ্র যে আমিই প্রাণ, আমিই প্রজ্ঞাত্মা, আমাকেই জান—বলিয়াছিলেন নিশ্চিতই তিনি বামদেব ঋষির ন্যায় শাস্ত্রজ্ঞান অনুসারেই বলিয়াছিলেন। বামদেব ঋষি ব্রহ্মতত্ত্ব সাক্ষাৎকার করিবার পর অনুভব করিয়াছিলেন ও বলিয়াছিলেন, 'আমিই মনু ও আমিই সূর্য্য হইয়াছিলাম' ইত্যাদি।

ব্রহ্মোত্যার্ষেণ দর্শনেন যথাশাস্ত্রং পশ্যন্নুপদিশতি স্ম—"মামেব বিজানীহি" ইতি। যথা "তদ্ধৈতৎ পশ্যন্ ঋষির্ব্বামদেবঃ প্রতিপেদেঽহং মনুরভবং সূর্য্যশ্চ" ইতি, তদ্বৎ, "তদ্‌যো যো দেবানাং প্রত্যবুধ্যত, স এব তদভবৎ" ইতি শ্রুতেঃ। যৎ পুনরুক্তং—মামেব বিজানীহীত্যুক্ত্বা বিগ্রহ-ধর্ম্মৈরিন্দ্র আত্মানং তুষ্টাব ত্বাষ্ট্রবধাদিভিরিতি, তৎ পরিহর্ত্তব্যম্। অত্রো-চ্যতে—ন ত্বাষ্ট্রবধাদীনাং বিজ্ঞেয়েন্দ্রস্তুত্যর্থত্বেনোপন্যাসঃ—যস্মাদেবং কর্ম্মাহং, তস্মান্মাং বিজানীহীতি, কথন্তর্হি? বিজ্ঞানস্তুত্যর্থত্বেন। যৎকারণং ত্বাষ্ট্রবধাদীনি সাহসান্যুপন্যস্য পরেণ বিজ্ঞানস্তুতিমনুসন্দধাতি, "তস্য মে তত্র লোম চ ন মীয়তে, স যো মাং বেদ, ন হ বৈ তস্য কেনচন কর্ম্মণা লোকো মীয়তে" ইত্যাদিনা। এতদুক্তম্ভবতি—যস্মাদীদৃশান্যপি

---

"কথম্" ইতি। ব্রহ্মজ্ঞানস্তুত্যর্থঃ স ইত্যাহ—"বিজ্ঞানে" ইতি। নিয়ামকং ব্রূতে "যদিতি"। পরেণ তস্য মে ইত্যাদিনা বাক্যেন ইত্যন্বয়ঃ। স্তুতিমাহ—

---

ছিলেন। যেমন বামদেব ঋষি পরমাত্মতত্ত্ব জানিবার পর আমিই মনু, আমিই সূর্য্য, এইরূপ বলিয়াছিলেন ও জানিয়াছিলেন, ইনিও সেইরূপই বলিয়াছেন। দেবতায় ও আত্মায় অভেদজ্ঞান জন্মিলে দেবভাব জন্মে, ভেদবুদ্ধি থাকে না, একথা শ্রুতিও বলিয়াছেন। যথা—"যে যখন যে দেবতায় প্রবুদ্ধ হয়, অর্থাৎ আত্মস্বরূপে সাক্ষাৎ-কার করে, সে তখন তদ্রূপ বা তৎস্বরূপই হয়॥" [ যৎ···অত্রোচ্যতে ] ইন্দ্র "আমাকেই জান" এইরূপ বলিয়া, পশ্চাৎ ত্বাষ্ট্রবধ ( ত্বষ্টার পুত্র বিশ্বরূপের বিনাশ ) প্রভৃতি শারীর কর্ম্মের উল্লেখ করতঃ আপনার প্রশংসা করিয়াছিলেন, এই যে, এক আপত্তির কথা বলিয়াছিলে, এক্ষণে সে কথার প্রত্যুত্তর দিতেছি। [ন···দিনা] ইন্দ্র আপনার দেবদেহের প্রশংসার নিমিত্ত ত্বাষ্ট্রবধ প্রভৃতির উল্লেখ করেন নাই—যেহেতু আমি অমুক অমুক কার্য্য করিয়াছি, সেই হেতু আমাকেই জান, এরূপ ভাবে বলেন নাই। তিনি ঐ বাক্যের দ্বারা ব্রহ্মবিজ্ঞানের প্রশংসা মাত্র করিয়া-ছেন। হেতু এই যে, তিনি ত্বাষ্ট্রবিনাশ প্রভৃতির উল্লেখ করিয়া পশ্চাৎ ব্রহ্ম-বিজ্ঞানেরই প্রশংসা করিয়াছেন, অন্য আর কিছু বলেন নাই। যথা—"ঐ কার্য্যে আমার লোমহানিও হয় নাই। যে পুরুষ আমাকে জানে, তাহার কৃত কোন কর্ম্মও তাহার প্রাপ্য লোক বিনাশ করিতে পারে না।" [ এত···বাক্যমেতৎ ] এই

ক্রূরাণি কর্ম্মাণি কৃতবতো মম ব্রহ্মভূতস্য লোমাপি ন হিংস্যতে, স যোঽন্যোঽপি মাং বেদ, ন তস্য কেনচিদপি কর্ম্মণা লোকো হিংস্যতইতি। বিজ্ঞেয়স্তু ব্রহ্মৈব, প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মেতি বক্ষ্যমাণম্। তস্মাদ্‌ব্রহ্মবাক্যমেতৎ ॥১।১।৩০॥

## জীব-মুখ্যপ্রাণলিঙ্গান্নেতি চেন্নোপাসা-ত্রৈবিধ্যাদাশ্রিতত্বাদিহ তদ্‌যোগাৎ ॥ ১।১।৩১ ॥ *

যদ্যপি অধ্যাত্মসম্বন্ধভূমদর্শনাৎ ন পরাচীনস্য দেবতাত্মন উপদেশঃ,তথাপি ন ব্রহ্মবাক্যং ভবিতুমর্হতি। কুতঃ? জীবলিঙ্গাৎ মুখ্য-

"এতদুক্তম্" ইতি। তস্মাৎ জ্ঞানং শ্রেষ্ঠম্ ইতি শেষঃ। স্তুতজ্ঞানবিষয় ইন্দ্র ইত্যত আহ—"বিজ্ঞেয়স্তু" ইতি ॥১।১।৩০॥ [ ইতি রত্নপ্রভা ]

[ ভামতী ] "ন ব্রহ্মবাক্যং ভবিতুমর্হতি" ইতি। নৈষ সন্দর্ভো ব্রহ্মবাক্যমেব

বাক্যে ইহাই বলা হইয়াছে যে, যেহেতু আমি ব্রহ্ম—সেই হেতু তাদৃশ ক্রূর কর্ম্ম করিলেও আমার লোমহানি হয় নাই। যে কেহ আমাকে (ব্রহ্মকে) জানে, তাহারও কৃত কর্ম্ম লোকহানি (ব্রহ্মভাব-বিনাশ) করে না। এস্থলে ব্রহ্মই বিজ্ঞেয় এবং "আমাকে জানে" এ কথার অর্থও "ব্রহ্মকে জানে"। ইন্দ্র ইহারই পরে বলিয়াছেন, আমিই প্রাণ (ব্রহ্ম) ও আমিই প্রজ্ঞাত্মা; সুতরাং ঐ বাক্যের বিজ্ঞেয় হইতেছেন ব্রহ্ম, অথবা ঐ বাক্য ব্রহ্মবোধক বাক্য। (যে যদ্ভাবাপন্ন থাকে, তাহার "অহং" তাহারই বোধক হয়)।

বহু অধ্যাত্মসম্বন্ধ আছে বলিয়া যদি ঐ বাক্যে বাহ্য দেবতার (ইন্দ্ররূপ দেবতার) উপদেশ না হইয়া থাকে, তবে না হউক, কিন্তু ঐ বাক্য যে কেবল ব্রহ্মপর, তাহা কোনও ক্রমে বলিতে পার না। কেন-না, ঐ বাক্যে জীবের

* জীবশ্চ মুখ্যপ্রাণশ্চেতি বিগ্রহঃ। চেৎ যদি জীবমুখ্যপ্রাণয়োর্লিঙ্গাৎ ন ব্রহ্মবাক্যমেতদিতি মন্যসে, তন্ন শোভনম্। উপাসাত্রৈবিধ্যাৎ, তথা সতি ত্রিবিধোপাসনং প্রসজ্যেত। জীবোপাসনং মুখ্যপ্রাণোপাসনং ব্রহ্মোপাসনঞ্চেতি ত্রিবিধমুপাসনমেকস্মিন্ বাক্যেঽভ্যুপগন্তব্যং ভবতি, তন্ন যুক্তমিতি ভাবঃ। সিদ্ধান্তমাহ আশ্রিতত্বাদিতি। আশ্রিতত্বাৎ অতএব প্রাণ ইত্যাদৌ ব্রহ্মলিঙ্গবশাৎ প্রাণশব্দস্য ব্রহ্মণি বৃত্তেঃ ইহ অত্রাপি তদ্‌যোগাৎ ব্রহ্মলিঙ্গযোগাৎ ব্রহ্মোপদেশ এবায়মিত্যভ্যুপগন্তব্যম্।—জীববোধক ও প্রাণবোধক ধর্ম্ম দৃষ্ট হইতেছে বলিয়া ব্রহ্মোপদেশ নহে বলা সঙ্গত নহে। হেতু এই যে, ঐরূপ হইলে উপাসনাত্রয়ের বিধান স্বীকার করিতে হয়। অতএব পূর্ব্বে যেমন ধর্ম্ম অনুসারে প্রাণ শব্দকে ব্রহ্মপর ব্যাখ্যা করিয়াছ, এখানেও সেইরূপ ব্রহ্মলিঙ্গ অনুসারে ব্রহ্মপর অর্থ গ্রহণ কর।

প্রাণলিঙ্গাচ্চ। জীবস্য তাবদস্মিন্ বাক্যে বিস্পষ্টং লিঙ্গমুপলভ্যতে, "ন বাচং বিজিজ্ঞাসীত, বক্তারং বিদ্যাৎ" ইত্যাদি। অত্র হি বাগাদিভিঃ করণৈর্ব্ব্যাপৃতস্য কার্য্যকরণাধ্যক্ষস্য জীবস্য বিজ্ঞেয়ত্বমভিধীয়তে। তথা মুখ্যপ্রাণলিঙ্গং, "অথ খলু প্রাণ এব প্রজ্ঞাত্মেদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি" ইতি। শরীরধারণঞ্চ মুখ্য-প্রাণস্য (*) ধর্ম্মঃ। প্রাণসম্বাদে বাগাদীন্ প্রাণান্ প্রকৃত্য, "তান্ বরিষ্ঠঃ প্রাণ উবাচ, মা মোহমাপদ্যথাহমেবৈতৎ পঞ্চধাত্মানং প্রবিভজ্যৈতদ্বাণমবষ্টভ্য বিধারয়ামি" ইতি শ্রবণাৎ।

---

ভবিতুমর্হতীতি, কিন্তু যথাযোগং কিঞ্চিদত্র জীববাক্যং, কিঞ্চিন্মুখ্যপ্রাণবাক্যং, কিঞ্চিৎ ব্রহ্মবাক্যমিত্যর্থঃ। "প্রজ্ঞাসাধনপ্রাণান্তরাশ্রয়ত্বাৎ" ইতি।—প্রাণান্তরাণী-ন্দ্রিয়াণি, তানি হি মুখ্যে প্রাণে প্রতিষ্ঠিতানি। জীবমুখ্যপ্রাণয়োরন্যতর ইত্যুপ-

---

ও মুখ্যপ্রাণের লিঙ্গ অর্থাৎ বোধক ধর্ম্ম অভিহিত হইয়াছে। [ জীবস্য…ধীয়তে ] জীববোধক ধর্ম্ম স্পষ্ট অভিহিত হইয়াছে। যথা—"বাক্যকে জানিও না, যে বক্তা, তাহাকেই জান।" এ কথা স্পষ্টই জীববোধক। শ্রুতি ঐ কথা দ্বারা শরীরেন্দ্রিয়ের অধ্যক্ষ জীবকেই জানিতে বলিতেছে। [ তথা…শ্রবণাৎ ] যেমন জীববোধক কথা আছে, তেমনি প্রাণবোধক কথাও আছে। যথা—"প্রাণই প্রজ্ঞাত্মা, এবং প্রাণই এই শরীর বিধৃত রাখিয়াছে।" শরীর ধারণ বা শরীর বিধৃত রাখা পঞ্চবৃত্তিক (১) প্রাণ ভিন্ন অন্যের কার্য্য বা ধর্ম্ম নহে। শ্রুতি প্রাণ-সংবাদ-প্রকরণে সেই কথাই বলিয়াছেন। যথা—"অনন্তর মুখ্যপ্রাণ বাক্প্রভৃতি ইন্দ্রিয়দিগকে বলিলেন, তোমরা মুগ্ধ হইও না, বৃথা বিবাদ করিও না, আমিই আমাকে পাঁচপ্রকারে বিভক্ত করিয়া এই শরীর বিধৃত রাখিতেছি।" (২)

---

(*) মুখ্য এব প্রাণস্য ইতি ক্বচিৎ পাঠঃ।

(১) প্রাণ, অপান, সমান, উদান, ব্যান। প্রাণের কার্য্য শ্বাস-প্রশ্বাস, অপানের কার্য্য মলমূত্রাদি-বিসর্জ্জন, সমানের কার্য্য খাদ্যদ্রব্যের পরিপাক প্রভৃতি, উদানের কার্য্য উৎক্রমণ প্রভৃতি এবং ব্যানের কার্য্য বলরক্ষা ও সর্ব্বশরীরে রক্তপ্রেরণ করা ইত্যাদি।

(২) এটী প্রশ্নোপনিষদ্ স্থিত আখ্যায়িকার একাংশ মাত্র। আখ্যায়িকাটীর মর্ম্ম এইরূপ—ইন্দ্রিয়গণ একদা পরস্পর বিবাদ করিল। সকলে বলিল, আমি বড়, আমি শরীর রক্ষা করিতেছি। সকলে পরাজিত হইলে পর, মুখ্য প্রাণ তাহাদিগকে ঐ কথা বলিলেন। অর্থাৎ তোমরা কেহই বড় নহ, কেহই শরীর ধারণের কর্ত্তা নহ। আমিই পাঁচপ্রকার হইয়া শরীর রক্ষা করিতেছি।

যে ত্বিমং শরীরং পরিগৃহ্যেতি পঠন্তি, তেষাম্—ইমং জীবমিন্দ্রিয়-গ্রামং বা পরিগৃহ্য শরীরমুত্থাপয়তীতি ব্যাখ্যেয়ম্। প্রজ্ঞাত্মত্বমপি-জীবে তাবচ্চেতনত্বাদুপপন্নং, মুখ্যেঽপি প্রাণে প্রজ্ঞাসাধন-প্রাণান্তরা-শ্রয়ত্বাদুপপন্নমেব। জীব-মুখ্যপ্রাণপরিগ্রহে চ প্রাণ-প্রজ্ঞাত্মনোঃ সহবর্ত্তিত্বেনাভেদনির্দ্দেশঃ, স্বরূপেণ চ ভেদনির্দ্দেশ ইত্যুভয়থা নির্দ্দেশঃ, স্বরূপেণ চ ভেদনির্দ্দেশ উপপদ্যতে,—"যো বৈ প্রাণঃ, সা প্রজ্ঞা, যা বৈ প্রজ্ঞা, স প্রাণ ইতি, সহ হ্যেতাবস্মিন্ শরীরে বসতঃ সহোৎক্রামতঃ" ইতি। ব্রহ্মপরিগ্রহে তু কিং কস্মাদ্ভিদ্যেত। তস্মাদিহ জীবমুখ্যপ্রাণয়োরন্যতর উভৌ বা প্রতীয়েয়াতাং, ন ব্রহ্মেতি চেৎ, নৈতদেবম্। উপাসাত্রৈবিধ্যাৎ। এবং সতি ত্রিবিধ-মুপাসনং প্রসজ্যেত,—জীবোপাসনং, মুখ্যপ্রাণোপাসনং, ব্রহ্মো-পাসনঞ্চেতি। ন চৈতদেকস্মিন্ বাক্যেঽভ্যুপগন্তুং যুক্তম্। উপ-

---

ক্রমমাত্রম্। "উভৌ" ইতি পূর্ব্বপক্ষতত্ত্বম্। ব্রহ্ম তু ধ্রুবম্। "ন ব্রহ্ম" ইতি।

---

[ যে ত্বিমং……ব্যাখ্যেয়ম্ ] যাঁহারা ঐ স্থানে "ইমং শরীরং পরিগৃহ্য" এইরূপ পাঠ স্বীকার করেন, তাঁহাদের মতে ব্যাখ্যা এইরূপ :—"আমিই জীবকে অথবা ইন্দ্রিয়দিগকে গ্রহণ করিয়া ( স্থাপিত রাখিয়া ) শরীর উত্থাপিত রাখিয়াছি ( ধরিয়া রাখিয়াছি )। [ প্রজ্ঞাত্ম……ক্রামত ইতি ] জীব চেতন, প্রাণও প্রজ্ঞা-কারণ অন্যান্য প্রাণের আশ্রয় বা অধীন, সুতরাং প্রজ্ঞাত্মা-শব্দ জীবে ও মুখ্যপ্রাণে উপপন্ন হয়। জীব ও মুখ্যপ্রাণ অর্থ স্বীকার বা গ্রহণ করিলে নিয়মিত সহবাস (একযোগে বাস) অনুসারে উক্ত উভয়ের অভেদ নির্দ্দেশ এবং স্বরূপ অনুসারে ভেদ নির্দ্দেশ, উভয়ই সংগত হয়। ( শ্রুতিতে প্রাণ ও জীব পরস্পর ভিন্ন, এ কথাও আছে এবং উক্ত উভয়ই এক বা অভিন্ন, এরূপ কথাও আছে )। অভেদ উল্লেখ যথা—"যিনিই প্রাণ, তিনিই প্রজ্ঞা এবং যাহা প্রজ্ঞা, তাহাই প্রাণ।" ভেদনির্দ্দেশ ও সহাবস্থিতির নিয়ম যথা—"প্রাণ ও প্রজ্ঞাত্মা (যাহার অন্য নাম জীব ), ইহারা শরীরে একসঙ্গে বাস করে, এবং সহ-উৎক্রমণ করে।" [ ব্রহ্ম…সনঞ্চেতি ] যদি ব্রহ্ম অর্থ গ্রহণ কর, তাহা হইলে শেষোক্ত ভেদনির্দ্দেশ সঙ্গত হয় না। ব্রহ্ম অদ্বয় ; সুতরাং কে কাহা হইতে ভিন্ন হইবে ? সুতরাং উক্ত বাক্যে হয় জীব, না হয় মুখ্য প্রাণ, অথবা উভয়ই প্রতিপন্ন হইতে পারে, কিন্তু ব্রহ্ম নহে। এরূপ অভিমতির ( পূর্ব্বপক্ষের ) বিরুদ্ধে ব্যাসদেব বলিতেছেন, না—ঐরূপ বলিতে পার না। ঐরূপ বলিতে গেলে অর্থাৎ উদাহৃত বাক্যকে

ক্রমোপসংহারাভ্যাং হি বাক্যৈকবাক্যত্বমবগম্যতে। মামেব বিজানীহীত্যুপক্রম্য, "প্রাণোঽস্মি প্রজ্ঞাত্মা, তং মামায়ুরমৃতমিত্যুপাস্ব" ইত্যুক্ত্বা অন্তে "স এষ প্রাণ এব প্রজ্ঞাত্মানন্দোঽজরোঽমৃতঃ" ইত্যেকরূপাবুপক্রমোপসংহারৌ দৃশ্যেতে। তত্রার্থৈকত্বং যুক্তমাশ্রয়িতুম্। ন চ ব্রহ্মলিঙ্গমন্যপরত্বেন পরিণেতুং শক্যং, দশানাম্ভূতমাত্রাণাং প্রজ্ঞামাত্রাণাঞ্চ ব্রহ্মণোঽন্যত্রার্পণানুপপত্তেঃ। আশ্রিতত্বাচ্চ—অন্যত্রাপি ব্রহ্মলিঙ্গবশাৎ প্রাণশব্দস্য ব্রহ্মণি বৃত্তেঃ

---

ন ব্রহ্মৈবেত্যর্থঃ। "দশানাং ভূতমাত্রাণাম্" ইতি।—পঞ্চ শব্দাদয়ঃ, পঞ্চ পৃথিব্যাদয় ইতি দশ ভূতমাত্রাঃ। পঞ্চ বুদ্ধীন্দ্রিয়াণি, পঞ্চ বুদ্ধয় ইতি দশ প্রজ্ঞামাত্রাঃ।

---

ব্রহ্মপর বলিয়া অঙ্গীকার না করিলে ঐ বাক্যের দ্বারা তিন প্রকার উপাসনার বিধান অঙ্গীকার করিতে হয়।—জীবোপাসনা, প্রাণোপাসনা ও ব্রহ্মোপাসনা। [ন…মাশ্রয়িতুম্] একই বাক্যে ত্রিবিধ বিধান অযুক্ত অর্থাৎ যুক্তিবিরুদ্ধ। [মীমাংসকগণের যুক্তি আছে, এক বাক্যে একই বিধেয় হয়, বহু নহে। বহু বিধেয় হইলে বহু বাক্য কল্পনা করিতে হয়; সুতরাং তাহা দোষ। যেখানে বহু বাক্যের একটী বিধেয় হইবার সম্ভাবনা থাকে, সেখানে একই বিধেয় স্বীকার্য্য]। উপক্রম ও উপসংহার (প্রস্তাবের আরম্ভ ও সমাপ্তি) অনুসারে কথিত স্থলে বাক্যৈকবাক্যতা অর্থাৎ বহুবাক্যের একার্থপ্রতিপাদকতা দৃষ্ট হইতেছে। যথা—উপক্রমে "আমাকেই জান" বলা হইয়াছে। মধ্যে বলা হইয়াছে, "আমিই প্রাণ, আমিই প্রজ্ঞাত্মা, আমাকে তুমি আয়ু ও অমৃত জানিয়া উপাসনা কর।" অন্তে বা উপসংহারে বলা হইয়াছে, এই প্রাণই প্রজ্ঞাত্মা, আনন্দ, অজর ও অমর।" এস্থলে উপক্রম ও উপসংহার একরূপ। যখন উপক্রম ও উপসংহার একরূপ অর্থাৎ একই অর্থের বোধক, তখন অবশ্যই আদ্যন্ত সমুদায় বাক্যের অর্থও (প্রতিপাদ্য বা বিধেয়ও) একই হইবে। ঈদৃশ স্থলে নানা বিধেয় স্বীকার না করিয়া একটী বিধেয় স্বীকার করাই কর্ত্তব্য। [নচ…পত্তেঃ] আনন্দ, অজর, অমর, অমৃত বা মুক্তস্বভাব ও হিততম,—এ সমস্ত কথাই ব্রহ্মবোধক। এ সকল ব্রহ্মলিঙ্গ ব্রহ্মভিন্ন অন্য পদার্থে সঙ্গত হইতে পারে না। অপিচ, ভূতমাত্রা সকল প্রজ্ঞামাত্রায় অর্পিত এবং প্রজ্ঞামাত্রা প্রাণে অর্পিত, এ উপদেশ ব্রহ্মেই উপপন্ন হয়, জীবে অথবা প্রসিদ্ধ প্রাণে উপপন্ন হয় না। (সুতরাং কৌষীতকিব্রাহ্মণোপনিষদের প্রাণবাক্যটী জীববাক্য নহে, প্রসিদ্ধপ্রাণবাক্যও নহে, কিন্তু ব্রহ্মবাক্য)। [আশ্রিত…গম্যতে] ব্রহ্মলিঙ্গ অর্থাৎ ব্রহ্মবোধক কথা লইয়া ২৩ সূত্রে প্রাণশব্দের ব্রহ্ম-অর্থ নির্ণীত হইয়াছে, এখানেও ব্রহ্মজ্ঞাপক হিততমত্বাদি

ইহাপি চ হিততমোপন্যাসাদিব্রহ্মলিঙ্গযোগাৎ ব্রহ্মোপদেশ এবায়মিতি গম্যতে। যত্তু মুখ্যপ্রাণলিঙ্গং "দর্শিতং", "ইদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি"ইতি, তদসৎ, প্রাণব্যাপারস্যাপি পরমাত্মায়ত্তত্বাৎ পরমাত্মন্যুপচরিতুং শক্যত্বাৎ।

"ন প্রাণেন নাপানেন মর্ত্ত্যো জীবতি কশ্চন।

ইতরেণ তু জীবন্তি যস্মিন্নেতাবুপাশ্রিতৌ" ইতি শ্রুতেঃ।

যদপি "ন বাচং বিজিজ্ঞাসীত বক্তারং বিদ্যাৎ" ইত্যাদি জীবলিঙ্গং দর্শিতং, তদপি ন ব্রহ্মপক্ষং নিবারয়তি। ন হি জীবো নামাত্যন্তং ভিন্নো ব্রহ্মণঃ, "তত্ত্বমস্যহং ব্রহ্মাস্মি" ইত্যাদিশ্রুতিভ্যঃ। বুদ্ধ্যাদ্যুপাধিকৃতন্তু বিশেষমাশ্রিত্য ব্রহ্মৈব সন্ জীবঃ কর্ত্তা ভোক্তা চেত্যুচ্যতে। তস্যোপাধিকৃতবিশেষপরিত্যাগেন ব্রহ্মস্বরূপত্বং দর্শয়িতুং "ন বাচং বিজিজ্ঞাসীত বক্তারং বিদ্যাৎ"ইত্যাদিনা প্রত্যগাত্মাভিমুখীকরণার্থ উপদেশো ন বিরুধ্যতে।

"যদ্বাচানভ্যুদিতং, যেন বাগভ্যুদ্যতে।

তদেব ব্রহ্ম ত্বং বিদ্ধি নেদং যদিদমুপাসতে॥"

---

কথা থাকায় এ উপদেশও ব্রহ্মোপদেশই হইবে। [ যত্তু…শ্রুতেঃ ] তুমি যে, প্রাণলিঙ্গ অর্থাৎ প্রসিদ্ধপ্রাণবোধক কথা দেখাইয়াছ—"প্রাণ এই শরীরকে গ্রহণ করতঃ উত্থাপিত রাখিয়াছে" ইত্যাদি, তাহাও সাধু নহে। ভাবিয়া দেখ, যে-কিছু প্রাণকার্য্য—সমস্তই পরমাত্মার অধীন। (আত্মসম্ভাব থাকিলেই প্রাণকার্য্য নির্ব্বাহিত হয়, অন্যথা তাহা অভাবপ্রাপ্ত হয়)। এ কথা শ্রুতিও বলিয়াছেন। যথা—"কোন মর্ত্ত্যই কেবল প্রাণের দ্বারা ও অপানের দ্বারা জীবনবান্ হয় না, কিন্তু প্রাণ ও অপানবায়ু যাহার আশ্রিত—তাহারই দ্বারা মর্ত্ত্যগণ জীবিত থাকে।" [ যদপি…শ্রুতিভ্যঃ ] যাহাকে জীবলিঙ্গ (জীবজ্ঞাপক) বলিয়া প্রদর্শন করিয়াছ,—"বক্তাকে বা বাক্যের প্রেরককে জান" ইত্যাদি, তাহাও ব্রহ্মপক্ষ নিবারণ করিতেছে না, অর্থাৎ ব্রহ্ম-অর্থের বিরোধী নহে। হেতু এই যে, জীব ব্রহ্ম হইতে অত্যন্ত ভিন্ন নহে। ব্রহ্মই জীব, এ কথা তত্ত্বমস্যাদি বাক্যে উপদিষ্ট আছে। [ বুদ্ধ্যা…দর্শয়তি ] নির্ব্বিশেষ বা অদ্বয় ব্রহ্মই বুদ্ধ্যাদি উপাধির দ্বারা বিশেষিত হইয়া জীব, কর্ত্তা ও ভোক্তা প্রভৃতি নামে অভিহিত হন। সেই ঔপাধিক বিশেষ ভাবটুকু পরিত্যক্ত হইলেই ব্রহ্মস্বরূপাবির্ভাব হয়, ইহা বুঝাইবার জন্যই "যে বক্তা—বাক্যের প্রেরক,

ইত্যাদি চ শ্রুত্যন্তরং বচনাদিক্রিয়াব্যাপৃতস্যৈবাত্মনো ব্রহ্মত্বং দর্শয়তি। যৎ পুনরেতদুক্তং, "সহ হ্যেতাবস্মিন্ শরীরে বসতঃ, সহোৎক্রামতঃ" ইতি প্রাণপ্রজ্ঞাত্মনোর্ভেদদর্শনং ব্রহ্মবাদিনো নোপপদ্যত ইতি। নৈষ দোষঃ, জ্ঞানক্রিয়াশক্তিদ্বয়াশ্রয়য়োর্ব্বুদ্ধি-প্রাণয়োঃ প্রত্যগাত্মোপাধিভূতয়োর্ভেদনির্দ্দেশোপপত্তেঃ। উপাধি-দ্বয়োপহিতস্য তু প্রত্যগাত্মনঃ স্বরূপেণাভেদ ইত্যতঃ প্রাণএব প্রজ্ঞাত্মেত্যেকীকরণমবিরুদ্ধম্।

অথবা, 'নোপাসাত্রৈবিধ্যাদাশ্রিতত্বাদিহ তদ্‌যোগাৎ" ইত্য-স্যায়মন্যোঽর্থঃ।—ন ব্রহ্মবাক্যেঽপি জীবমুখ্যপ্রাণলিঙ্গং বিরু-ধ্যতে। কথং? উপাসাত্রৈবিধ্যাৎ। ত্রিবিধমিহ ব্রহ্মণ উপাসনং

তদেবং স্বমতেন ব্যাখ্যায় প্রাচাং বৃত্তিকৃতাং মতেন ব্যাচষ্টে।— "অথবা" ইতি। পূর্ব্বং প্রাণস্যৈকমুপাসনম্, অপরং জীবস্য, অপরং ব্রহ্মণ ইত্যু-পাসনত্রৈবিধ্যেন বাক্যভেদপ্রসঙ্গো দূষণমুক্তম্। ইহ তু ব্রহ্মণ একস্যৈবো-পাসাত্রয়বিশিষ্টস্য বিধানাৎ ন বাক্যভেদ ইত্যভিমানঃ প্রাচাং বৃত্তিকৃতাম্। তদেতদালোচনীয়ং,—কথং ন বাক্যভেদ ইতি। যুক্তং "সোমেন যজেত"

তাহাকেই জান" বলা হইয়াছে। চিত্তকে আত্মাভিমুখ করানই ঐ উপদেশের প্রয়োজন। এ নিমিত্ত উহা বা ঐ বাক্য ব্রহ্মার্থের অবিরুদ্ধ। "বাক্য যাহাকে বলিতে পারে না, বাক্য যাহার দ্বারা উচ্চারিত হয়, তাঁহাকেই তুমি ব্রহ্ম বলিয়া জান। যাহা ইদম্প্রকারে (এই বা অমুক, এতদ্রূপ) উপাসিত হয়, তাহা ব্রহ্ম নহে।"—ইত্যাদি ইত্যাদি শ্রুতি বচনাদি-ক্রিয়ায় অব্যাপৃত (বচনাদিক্রিয়ার অগোচর) আত্মার ব্রহ্মত্ব দেখাইয়াছেন। [যৎ…বিরুদ্ধম্] আরও বলিয়াছিলে যে, প্রাণের ও প্রজ্ঞাত্মার পৃথক্ উপদেশ (প্রাণ ও প্রজ্ঞাত্মা এই শরীরে সহবাস ও সহ-উৎক্রমণ করেন, এই কথা) ব্রহ্মপক্ষে সঙ্গত হয় না, বস্তুতঃ তাহাও সঙ্গত হয়। ঐরূপ ভেদ-নির্দ্দেশ দূষ্য নহে। জ্ঞানশক্তির আশ্রয় বুদ্ধি, এবং ক্রিয়াশক্তির আশ্রয় প্রাণ, এ উভয়ই প্রত্যগাত্মার উপাধি। এতদনুযায়ী ভেদ উপদেশ অসঙ্গত হইবে কেন? উপাধিদ্বয় পরিত্যাগ হইলে কোনও প্রভেদ থাকে না, সুতরাং "প্রাণই প্রজ্ঞাত্মা" এরূপ একীকরণ অর্থাৎ অভেদ উক্তি সঙ্গতই হয়।

[অথবা…ব্রহ্মধর্ম্মঃ] "নোপাসাত্রৈবিধ্যাৎ" এ কথার বৃত্তিকার মতের ব্যাখ্যা এইরূপ।—জীবধর্ম্মের ও প্রাণধর্ম্মের উল্লেখ থাকিলেও ঐ বাক্যে ব্রহ্মবোধকতার ব্যাঘাত হয় না। হেতু এই যে, ঐ বাক্য কেবল ব্রহ্মোপাসনারই প্রকারভেদ মাত্র

বিবক্ষিতং—প্রাণধর্ম্মেণ প্রজ্ঞাধর্ম্মেণ, স্বধর্ম্মেণ চ। তত্র "আয়ুরমৃতমিত্যুপাস্স্ব, আয়ুঃ প্রাণঃ" ইতি, "ইদং শরীরং পরিগৃহ্যোত্থাপয়তি" ইতি "তস্মাদেতদেবোক্থমুপাসীত" ইতি চ প্রাণধর্ম্মঃ। "অথ যথাস্যৈ প্রজ্ঞায়ৈ সর্ব্বাণি ভূতান্যেকীভবন্তি, তদ্ব্যাখ্যাস্যামঃ" ইত্যুপক্রম্য, "বাগেবাস্যা একমঙ্গমদূদুহত্তস্যৈ নাম পরস্তাৎ প্রতিবিহিতা ভূতমাত্রাঃ, প্রজ্ঞয়া বাচং সমারুহ্য বাচা সর্ব্বাণি নামানি প্রাপ্নোতি" ইত্যাদিঃ প্রজ্ঞাধর্ম্মঃ। "তা বা এতা দশৈব ভূতমাত্রা অধিপ্রজ্ঞং, দশ প্রজ্ঞামাত্রা অধিভূতং, যদি ভূত-

ইত্যাদৌ সোমাদিগুণবিশিষ্টযাগবিধানং, তদ্গুণবিশিষ্টস্যাপূর্ব্বস্য কর্ম্মণোঽপ্রা-

(প্রকারত্রয়) ব্যক্ত করিতেছে, উপাস্যভেদ বলিতেছে না। অর্থাৎ উহা একেরই উপাসনা বা এক উপাসনা, তজ্জন্য উহাতে বাক্যভেদ দোষ হয় না। ঐ প্রকার উপাসনা বহুর উপাসনা নহে। প্রাণধর্ম্মে, জীবধর্ম্মে ও স্বধর্ম্মে অর্থাৎ ব্রহ্মধর্ম্মে, ব্রহ্মোপাসনা করিবে, এইরূপ বলাই ঐ বাক্যের অভিপ্রেত। (এ ব্যাখ্যায় বাক্যভেদ দোষ হয় না)। "প্রাণ আয়ু ও অমৃত" "আয়ু-ই প্রাণ" "প্রাণ এই শরীর ধারণ-পূর্ব্বক উত্থাপিত করিতেছে" "ইনি উক্থ ও উক্থরূপে (১) উপাস্য" এইগুলি প্রাণধর্ম্ম বা প্রাণ ভাব। "প্রজ্ঞা-সম্বন্ধীয় ভূত সকল—দৃশ্য সকল—যেরূপে চিদাত্মার সহিত একীভূত হয়—অভিন্ন হয়, তাহা বলিতেছি।" এইরূপ উপক্রমের পর বর্ণিত হইয়াছে, "বাক্য ইঁহার এক অঙ্গ পূরণ করে, আর চক্ষুঃ প্রভৃতির দ্বারা বিজ্ঞাপিত নামসম্বন্ধযুক্ত ভূত বা দৃশ্য তাহার অপরাঙ্গ পূরণ করে। অপিচ, প্রজ্ঞার দ্বারা বাক্যারূঢ় হইয়া তিনিই (চৈতন্যই) নামসমূহ প্রাপ্ত হন।" (২) এ ভাবটী জীবভাব, অর্থাৎ জীবধর্ম্ম। "দশ ভূতমাত্রা ও দশ অধিপ্রজ্ঞ। অধিপ্রজ্ঞ বা প্রজ্ঞামাত্রা সকল ভূতমাত্রা-সাপেক্ষ। যদি ভূতমাত্রা না থাকিত, তাহা হইলে প্রজ্ঞামাত্রাও থাকিত না।

(১) দেহে চেষ্টা বিদ্যমান থাকার নাম জীবন ও আয়ু। ঈদৃক্ আয়ুর মুখ্য কারণ প্রাণ। তদনুসারে প্রাণকে আয়ু বলা হইয়াছে। দেহ থাকে না, কিন্তু মুখ্য প্রাণ মুক্তি পর্য্যন্ত থাকে। তদনুসারে প্রাণকে অমর ভাবিতে বলা হইয়াছে। প্রাণ শরীর উত্থাপিত করে। তজ্জন্য তিনি উক্থ। এই সকল প্রাণধর্ম্ম বা প্রাণকার্য্য ব্রহ্মে আরোপিত বলিয়াই ব্রহ্ম প্রাণধর্ম্মে উপাসনীয়। উপাসনার বলে ঐ আরোপ অন্তর্হিত হইবে, তাহা হইলে ব্রহ্ম জানা যাইবে।

(২) চৈতন্য-প্রতিবিম্বিত বুদ্ধি-তত্ত্বের নাম প্রজ্ঞা ও জীব। জীব বা প্রজ্ঞা যাহা দেখে (জানে), তাহা দৃশ্য। দৃশ্যের অন্য নাম ভূত। ভূত বাহিরে নানা হইলেও অন্তরে এক অর্থাৎ বুদ্ধিরূপে এক। এই বিচিত্র বহির্জ্জগৎ অন্তরে এক অপূর্ব্ব বুদ্ধি-আকার ধারণপূর্ব্বক চিদা-

মাত্রা ন স্যুঃ, প্রজ্ঞামাত্রা ন স্যুঃ, যদি প্রজ্ঞামাত্রা ন স্যুঃ, ন ভূতমাত্রাঃ স্যুঃ। ন হ্যন্যতরতো রূপং কিঞ্চন সিধ্যেৎ, নো বা এতন্নানা, তদ্‌যথা রথস্যারেষু নেমিরর্পিতা নাভাবরা অর্পিতাঃ, এবমেবৈতা ভূতমাত্রাঃ প্রজ্ঞামাত্রাস্বর্পিতাঃ, প্রজ্ঞামাত্রাঃ প্রাণেহ-

---

পুস্ত বিধিবিষয়ত্বাৎ, ইহ তু সিদ্ধরূপং ব্রহ্ম ন বিধিবিষয়ো ভবিতুমর্হতি, অভাবার্থত্বাৎ। ভাবার্থস্য বিধিবিষয়ত্বনিয়মাৎ। বাক্যান্তরেভ্যশ্চ ব্রহ্মাব-

---

আবার প্রজ্ঞামাত্রা না থাকিলেও ভূতমাত্রা থাকিত না। ইহা নিশ্চিত জানিবে যে, ঐ দু-এর একটী দ্বারা কোন কিছুই নিষ্পন্ন হয় না, অথচ উহারা নানা নহে, এক। যেমন রথের অরে নেমি অর্পিত, আবার অর সকল নাভিতে অর্পিত ( স্থাপিত ) থাকে, তেমনি, ভূতমাত্রা-সকল প্রজ্ঞামাত্রায় অর্পিত এবং প্রজ্ঞামাত্রা সকলও প্রাণে অর্পিত ( কল্পিত ) আছে। ( ১ ) "এই প্রাণই প্রজ্ঞাত্মা।" এ ভাবটী

---

ত্মার সহিত মিলিত বা একীভূত হইতেছে। যেরূপে মিলিত বা একীভাব প্রাপ্ত হইতেছে, তাহা "বাক্য ইহার এক অঙ্গ পূরণ করে" ইত্যাদি বাক্যে বর্ণিত হইয়াছে। বুদ্ধিময় জীব বা জীব-নামক বুদ্ধি জরাসন্ধের ন্যায় দ্বিসন্ধিত, অর্থাৎ দ্বিবিধ জ্ঞানের বা বুদ্ধির সম্মিলন মাত্র। ইহার এক অর্দ্ধ নামপ্রপঞ্চাকার (নামাকার বুদ্ধি)। এ অর্দ্ধে কতকগুলি নামের ছবি থাকে। অপর অর্দ্ধ রূপ-প্রপঞ্চাকার। এ অর্দ্ধে বস্তুর ছবি পড়ে। এই দুই অর্দ্ধই ইন্দ্রিয়জনিত। ইন্দ্রিয়গণমধ্যে বাক্যেন্দ্রিয় নামপ্রপঞ্চাকার অর্দ্ধের জনক, আর চক্ষুরাদি জ্ঞানেন্দ্রিয়গণ রূপ-প্রপঞ্চাকার অপর অর্দ্ধের পূরক। নিষ্কর্ষ এই যে, বাগিন্দ্রিয়ের দ্বারা নাম-বুদ্ধি ও জ্ঞানে-ন্দ্রিয়ের দ্বারা বস্তুবুদ্ধি উৎপাদিত হইতেছে। এই নিষ্কর্ষ "চক্ষুঃ প্রভৃতির দ্বারা বিজ্ঞাপিত" ইত্যাদি কথায় লব্ধ হয়। ইন্দ্রিয়গণ জড়, বুদ্ধিও জড়। ইহারা কেহই স্বয়ংপ্রবৃত্ত ও স্বয়ংপ্রকাশ নহে। ইহাদের প্রেরক ও প্রকাশক চিদাভাস। চিৎপ্রতিবিম্বের দ্বারাই প্রেরিত ও প্রকাশিত হয়। প্রথমে বুদ্ধিস্থ চিদাভাস ইন্দ্রিয়দিগকে প্রেরণ করে, অনন্তর ইন্দ্রিয়গণ নামাকার ও রূপাকার বুদ্ধি জন্মায়, পরে তাহা চিদাভাসব্যাপ্ত হয় অর্থাৎ চিৎ-প্রতিবিম্বে প্রোজ্জ্বলিত হয়। এই প্রণালীটীই দেখা শুনা জানা প্রভৃতি নামে ব্যবহৃত হয়। এই তথ্যটুকু "প্রজ্ঞার দ্বারা বাক্যারূঢ় হইয়া" ইত্যাদি কথা দ্বারা জানা যায়। এইরূপে চিদাভাসযুক্ত বুদ্ধির ধর্ম্ম বা কার্য্য বর্ণিত হওয়ায় উদাহৃত বাক্যে জীবের কথাই বলা হইয়াছে, ইহা সহজে বুঝা যাইতে পারে।

(১) শব্দ, স্পর্শ, রূপ, রস এবং গন্ধ, আর এ সকলের আধার আকাশ, বায়ু, অগ্নি, জল ও পৃথিবী,—এই দশ পদার্থের নাম ভূতমাত্রা। চক্ষুঃ, শ্রোত্র, ঘ্রাণ, রসনা, ত্বক্, এই জ্ঞানেন্দ্রিয়-পঞ্চক ও ইহাদের দ্বারা উৎপাদিত জ্ঞানপঞ্চক, এতৎসমুদিত দশ পদার্থের নাম অধিপ্রজ্ঞ ও প্রজ্ঞামাত্রা। ভূতমাত্রা সকল প্রজ্ঞামাত্রায় কল্পিত, সুতরাং তাহারা প্রজ্ঞামাত্রা ছাড়া নহে। প্রজ্ঞামাত্রা সকল প্রাণে পরিকল্পিত; সুতরাং তাহারা প্রাণ ছাড়া নহে। রজ্জুকল্পিত সর্প যেমন রজ্জুর অনতিরিক্ত; তেমনি, প্রাণকল্পিত প্রজ্ঞাও প্রাণের অনতিরিক্ত। এতাবত এই বলা হইল যে, প্রাণ সর্ব্বাত্মক ও সর্ব্বময়। এরূপ সর্ব্বাত্মকতা ব্রহ্ম ভিন্ন অন্যত্র অসম্ভব।

পিতাঃ, স এষ প্রাণ এব প্রজ্ঞাত্মা" ইত্যাদির্ব্রহ্মধর্ম্মঃ। তস্মাদ্-ব্রহ্মণ এবৈতদুপাধিদ্বয়ধর্ম্মেণ স্বধর্ম্মেণ চৈকমুপাসনং ত্রিবিধং বিবক্ষিতম্। অন্যত্রাপি "মনোময়ঃ প্রাণশরীরঃ" ইত্যাদাবুপাধি-ধর্ম্মেণ ব্রহ্মণ উপাসনমাশ্রিতম্, ইহাপি তৎ যুজ্যতে। বাক্য-স্যোপক্রমোপসংহারাভ্যামেকার্থত্বাবগমাৎ, প্রাণপ্রজ্ঞাব্রহ্মলিঙ্গা-বগমাচ্চ। তস্মাদ্ ব্রহ্মবাক্যমেতদিতি সিদ্ধম্॥ ১।১।৩১॥

ইতি শ্রীমচ্ছারীরকমীমাংসাভাষ্যে শ্রীশঙ্কর-ভগবৎপাদকৃতৌ সমন্বয়াখ্যস্য প্রথমস্যাধ্যায়স্য স্পষ্টব্রহ্মলিঙ্গশ্রুতিসমন্বয়ো নাম প্রথমঃ পাদঃ॥ ১। ১॥

---

গতেঃ প্রাপ্তত্বাৎ, তদনূদ্যাপ্রাপ্তোপাসা ভাবার্থো বিধেয়ঃ। তস্য চ ভেদাৎ বিধ্যাবৃত্তি-লক্ষণো বাক্যভেদোঽতিস্ফুট ইতি ভাষ্যকৃতা নোদ্ঘাটিতঃ, স্ব-ব্যাখ্যানেনৈবোক্ত-প্রায়ত্বাদিতি সর্ব্বমবদাতম্॥ ১।১।৩১॥

ইতি শ্রীবাচস্পতিমিশ্রবিরচিতে ভাষ্যবিভাগে ভামত্যাং প্রথমস্যাধ্যায়স্য প্রথমঃ পাদঃ।

---

ব্রহ্মভাব। ব্রহ্ম এই তিন ভাবেই উপাস্য। [ তস্মাৎ···গমাচ্চ ] এই জন্যই বলি, দ্বিবিধ-উপাধি-ধর্ম্ম ও স্বধর্ম্ম অনুসারে ত্রিপ্রকার-ব্রহ্মোপাসনাই ঐ বাক্যে বিহিত হইয়াছে। এই উপাসনা একই উপাসনা। অন্য শ্রুতিতেও এতদ্রূপ উপাসনার বিধান দৃষ্ট হয়। "তিনি মনোময়, প্রাণশরীর ও ভা-রূপ।" ইত্যাদি ইত্যাদি শ্রুতিতে যেমন উপাসনার্থ উপাধিধর্ম্ম অবলম্বিত হইয়াছে, নিদর্শিত শ্রুতিতেও তেমনি উপাধিধর্ম্ম অবলম্বিত হউক। আখ্যায়িকার উপক্রমের ( আরম্ভের ) ও উপসংহারের ( সমাপ্তির ) একরূপতা প্রতীত হওয়ায় এবং মধ্যে প্রাণলিঙ্গ, প্রজ্ঞালিঙ্গ ও ব্রহ্মলিঙ্গ অনুভূত হওয়ায় এইরূপ ব্যাখ্যাই সঙ্গত হইতেছে। অতএব কৌষীতকি ব্রাহ্মণস্থ বাক্য ব্রহ্মবাক্যই বটে।

ইতি প্রথমাধ্যায়ে প্রথম পাদের ভাষ্যানুবাদ॥ ১॥ ১॥

---

# দ্বিতীয় পাদঃ

—০:*:০—

প্রথমে পাদে "জন্মাদ্যস্য যতঃ" ইত্যাকাশাদেঃ সমস্তস্য জগতো জন্মাদিকারণং ব্রহ্মেত্যুক্তম্। তস্য সমস্তজগৎকারণস্য ব্রহ্মণো ব্যাপিত্বং নিত্যত্বং সর্ব্বজ্ঞত্বং সর্ব্বশক্তিত্বং সর্ব্বাত্মকত্বমিত্যেবংজাতীয়কা ধর্ম্মা উক্তা এব ভবন্তি। অর্থান্তরপ্রসিদ্ধানাং কেষাঞ্চিৎ শব্দানাং ব্রহ্মবিষয়ত্বে হেতুপ্রতিপাদনেন কানিচিদ্বাক্যানি স্পষ্টব্রহ্মলিঙ্গানি সন্দিহ্যমানানি ব্রহ্মপরতয়া নির্ণীতানি। পুনরপ্যন্যানি বাক্যান্যস্পষ্টব্রহ্মলিঙ্গানি সন্দিহ্যন্তে—কিং পরং ব্রহ্ম প্রতিপাদয়ন্তি? আহোস্বিদর্থান্তরং কিঞ্চিৎ? ইতি। তন্নির্ণয়ায় দ্বিতীয়-তৃতীয়ৌ পাদাবারভ্যেতে।

---

অথ দ্বিতীয়ং পাদমারিপ্সুঃ পূর্ব্বোক্তমর্থং স্মারয়তি বক্ষ্যমাণোপযোগিতয়া "প্রথমে পাদে" ইতি। উত্তরত্র হি ব্রহ্মণো ব্যাপিত্বনিত্যত্বাদয়ঃ সিদ্ধবদ্ধেতুতয়োপদেক্ষ্যন্তে। ন চৈতে সাক্ষাৎ পূর্ব্বমুপপাদিতা ইতি হেতুভাবেন ন শক্যা উপদেষ্টুমিতি। অত উক্তম্—"সমস্তজগৎকারণস্য" ইতি। যদ্যপ্যেতে ন পূর্ব্বং কণ্ঠত উক্তাস্তথাপি ব্রহ্মণো জগজ্জন্মাদিকারণত্বোপপাদনেনাধিকরণসিদ্ধান্তন্যায়েনোপক্ষিপ্ত ইত্যুপপন্নস্তেষামুত্তরত্র হেতুভাবেনোপন্যাস ইত্যর্থঃ। "অর্থান্তরপ্রসিদ্ধানাঞ্চ" ইতি। যত্রার্থান্তরপ্রসিদ্ধা এবাকাশপ্রাণজ্যোতিরাদয়ো ব্রহ্মণি ব্যাখ্যায়ন্তে, তদব্যভিচারিলিঙ্গশ্রবণাৎ, তত্র কৈব কথা মনোময়াদীনামর্থান্তরে প্রসিদ্ধানাং পদানাং ব্রহ্মগোচরত্বনির্ণয়ং প্রতীত্যভিপ্রায়ঃ। পূর্ব্বপক্ষাভিপ্রায়ং ত্বগ্রে দর্শয়িষ্যামঃ।

---

প্রথম পাদের, ২য় সূত্রে, সমস্ত জগতের কারণ ব্রহ্ম, ইহা কথিত হইয়াছে। পরে জগৎকারণ ব্রহ্ম বিভু, নিত্য, সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তি ও সর্ব্বাত্মক, ইহা নির্ণীত হইয়াছে। যে সকল শ্রুতিতে অন্যপদার্থবোধক শব্দ থাকায় তদ্‌ঘটিত বাক্যনিচয় ব্রহ্মপ্রতিপাদক হইবে কি না, বলিয়া সন্দেহ হয়, কারণপ্রদর্শনপূর্ব্বক সে সকল শ্রুতিরও ব্রহ্মপরতা বা ব্রহ্মবোধকতা নির্দ্ধারিত হইয়াছে। স্পষ্টরূপে ব্রহ্মধর্ম্ম বলে না, ব্রহ্মভাব ব্যক্ত করে না, এরূপও অনেক শ্রুতি আছে, যে সকল শ্রুতি শুনিবামাত্র সন্দেহ হয় যে এ শ্রুতি ব্রহ্ম প্রতিপাদন করিতেছে? না, অন্য কিছু বলিতেছে? সে সন্দেহ-নিরাসের জন্য বা সেই সেই বাক্যের তাৎপর্য্যার্থ নির্ণয়ের জন্য সম্প্রতি দ্বিতীয় ও তৃতীয় পাদ আরব্ধ হইতেছে।

# সর্ব্বত্র প্রসিদ্ধোপদেশাৎ ॥ ১।২।১ ॥ *

ইদমাম্নায়তে—"সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলান্ ইতি শান্ত উপাসীত। অথ খলু ক্রতুময়ঃ পুরুষঃ, যথাক্রতুরস্মিন্ লোকে পুরুষো ভবতি, তথেতঃ প্রেত্য ভবতি, স ক্রতুং কুর্ব্বীত, মনোময়ঃ প্রাণশরীরো ভারূপঃ" ইত্যাদি। তত্র সংশয়ঃ—কিমিহ মনোময়ত্বাদিভির্ধর্ম্মৈঃ শারীর আত্মোপাস্যত্বেনোপদিশ্যতে? আহোস্বিদ্ ব্রহ্ম? ইতি। কিন্তাবৎ প্রাপ্তম্? শারীর ইতি। কুতঃ?

ইদমাম্নায়তে। "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম"। কুতঃ "তজ্জলান্" ইতি। যতঃ তস্মাদ্ব্রহ্মণো জায়ত ইতি তজ্জম্। তস্মিংশ্চ লীয়ত ইতি তল্লম্। তস্মিংশ্চানিতি স্থিতিকালে চেষ্টত ইতি তদন্ জগৎ, তস্মাৎ সর্ব্বং খল্বিদং জগৎ ব্রহ্ম। অতঃ কঃ কস্মিন্ রজ্যতে, কশ্চ কং দ্বেষ্টীতি রাগদ্বেষরহিতঃ শান্তঃ সন্নুপাসীত। "অথ খলু ক্রতুময়ঃ পুরুষো যথাক্রতুরস্মিল্লোকে পুরুষো ভবতি, তথেতঃ প্রেত্য ভবতি। স ক্রতুং কুর্ব্বীত মনোময়ঃ প্রাণশরীরঃ" ইত্যাদি। তত্র সংশয়ঃ,—কিমিহ মনোময়ত্বাদিভির্ধর্ম্মৈঃ শারীর আত্মোপাস্যত্বেনোপদিশ্যতে, আহোস্বিদ্ব্রহ্মেতি। কিং তাবৎ প্রাপ্তং? শারীরো জীব ইতি। কুতঃ। ক্রতুমিত্যাদি

ছান্দোগ্য উপনিষদে পঠিত আছে, "এ সমুদয় ব্রহ্ম। যেহেতু এ সমুদয় তজ্জ, তল্ল ও তদন্, সেই হেতু এ সমুদায় ব্রহ্ম। (তজ্জ=তাঁহা হইতে জাত হয়। তল্ল=তাঁহাতে লীন হয়। তদন্=তাঁহাতে স্থিতি করে ও চেষ্টিত হয়)। সেই জন্য, শান্ত অর্থাৎ রাগদ্বেষাদি-বর্জ্জিত হইয়া, শত্রু-মিত্রাদি-ভেদবুদ্ধি পরিত্যাগ করিয়া, উপাসনা করিবে। (যখন সমস্তই ব্রহ্ম, সমস্তই অদ্বয় পরব্রহ্মের প্রতিভাস, তখন আর কে কাহাকে বিদ্বেষাদি করিবে?)। অপিচ, পুরুষ (জীব) ক্রতুময় অর্থাৎ সংকল্পিত অর্থাৎ ধ্যাননিষ্পাদ্য। ইহলোকে যে পুরুষ যেমন ক্রতু করে (সংকল্প, ধ্যান বা উপাসনা করে), শরীর ত্যাগের পর, সে সেইরূপই রূপ প্রাপ্ত হয়। এই জন্যই উপদেশ, সে (জীব বা পুরুষ) ক্রতু করিবে, হৃৎপদ্মসম্পুটমধ্যে মনোময় প্রাণশরীর প্রভারূপ ও সত্যসংকল্প আত্মার ধ্যান করিবে।" এ উপদেশে সংশয় এই যে, শ্রুতি

* সর্ব্বত্র সর্ব্বেষু বেদান্তেষু, প্রসিদ্ধব্রহ্মোপদেশাৎ বেদান্তবেদ্যস্য ব্রহ্মণ এব উপদেশাৎ, ছান্দোগ্যবাক্যেঽপি ব্রহ্মোপদেশো নিশ্চীয়তে। তথাচাত্র ন জীব উপাস্য ইতি বর্ত্তুলার্থঃ।—ছান্দোগ্য উপনিষদে "এ সমস্ত ব্রহ্ম" ইত্যাদি ক্রমে যে-উপাসনা অভিহিত হইয়াছে, তাহা ব্রহ্মেরই উপাসনা, জীবের নহে। হেতু এই যে, সমুদায় বেদান্তে প্রসিদ্ধ ব্রহ্মকেই উপাস্যরূপে উপদিষ্ট হইতে দেখা যায়। (ভাষ্যানুবাদ দেখ)।

তস্য কার্য্যকরণাধিপতেঃ প্রসিদ্ধো মনআদিভিঃ সম্বন্ধঃ, ন পরস্য-ব্রহ্মণঃ, "অপ্রাণো হ্যমনাঃ শুভ্রঃ" ইত্যাদিশ্রুতিভ্যঃ।

নন্বু "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি স্বশব্দেনৈব ব্রহ্মোপাত্তম্, কথমিহ শারীর আত্মোপাস্য ইত্যাশঙ্ক্যতে। নৈষ দোষঃ। নেদং বাক্যং ব্রহ্মোপাসন-বিধিপরং, কিন্তর্হি? শমবিধিপরম্। যৎ-কারণং "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলানিতি শান্ত উপাসীত" ইত্যাহ। এতদুক্তং ভবতি—যস্মাৎ সর্ব্বমিদং বিকারজাতং ব্রহ্মৈব, তজ্জত্বাৎ তল্লত্বাৎ তদনত্বাচ্চ। ন চ সর্ব্বস্যৈকাত্মত্বে রাগাদয়ঃ সম্ভবন্তি, তস্মাৎ শান্ত উপাসীতেতি। ন চ শমবিধিপরত্বে

বাক্যেন বিহিতাং ক্রতুভাবনামনূদ্য সর্ব্বমিত্যাদিবাক্যং শমগুণে বিধিঃ। তথাচ সর্ব্বং খল্বিদং ব্রহ্মেতি বাক্যং প্রথমপঠিতমপ্যর্থালোচনয়া পরমেব, তদর্থোপজীবিত্বাৎ। এবঞ্চ সংকল্পবিধিঃ প্রথমোনির্বিষয়ঃ সন্নপর্য্যবস্যন্ বিষয়াপেক্ষঃ স্বয়মনিরুক্তো ন বিধ্যন্তরেণোপজীবিতুং শক্যোঽনুপপাদকত্বাৎ। তস্মাৎ শান্ততাগুণবিধানাৎ পূর্ব্বমেব মনোময়ঃ প্রাণশরীর ইত্যাদিভির্বিষয়োপনায়কৈঃ সম্বধ্যতে।

মনোময়াদি চ কার্য্যকরণসংঘাতাত্মনো জীবাত্মন এব নিরূঢ়মিতি জীবাত্মনোপাস্যেনোপরক্তোপাসনা ন পশ্চাৎ ব্রহ্মণা সম্বন্ধুমর্হতি, উৎপত্তিশিষ্টগুণাবরোধাৎ। ন চ সর্ব্বং খল্বিদমিতি বাক্যং ব্রহ্মপরম্, অপি তু শমহেতুবন্নিগদার্থবাদঃ শান্ততা-বিধিপরঃ, "শূর্পেণ জুহোতি, তেন হ্যন্নং ক্রিয়তে" ইতিবৎ। ন চান্যপরাদপি ব্রহ্মাপেক্ষিততয়া স্বীক্রিয়ত ইতি যুক্তম্। মনোময়ত্বাদিভির্ধর্ম্মৈর্জীবে সুপ্রসিদ্ধৈ-

---

মনোময় প্রভৃতি ধর্ম্মের দ্বারা (গুণ লইয়া) জীবাত্মার উপাসনা করিতে বলিতেছেন? অথবা পরব্রহ্মের উপাসনা বিষয়ে উপদেশ করিতেছেন? পূর্ব্বপক্ষবাদী বলিতেছেন, ইহা জীবাত্মার উপাসনা। কেন-না, সকলেই জানেন যে, দেহেন্দ্রিয়াদির অধিপতি জীবাত্মার সঙ্গেই মনঃপ্রভৃতির সম্বন্ধ আছে, পরব্রহ্মের সহিত নাই। ব্রহ্মের সহিত মনের সম্বন্ধ নাই, একথা "তিনি অপ্রাণ, অমনা ও শুদ্ধ" ইত্যাদি শ্রুতিতেই উক্ত আছে।

[নন্বু···ত্যাহ] যদি বল, "এ সমুদায়ই ব্রহ্ম" এই মূল শ্রুতি বাক্যে ব্রহ্ম গৃহীত হইয়াছেন, অথচ তুমি এখানে জীবের উপাস্যতা বলিতেছ, ইহার কারণ কি? কারণ আছে। কারণ এই যে, ঐ বাক্য ব্রহ্মোপাসনার বিধায়ক নহে। উহা শম-গুণের বিধায়ক মাত্র। হৃদয়ে শান্তভাববিধানের জন্যই ঐ বাক্যে ব্রহ্মের উল্লেখ হইয়াছে, ইহা বুঝিতে হইবে। [এতদুক্তং···সীতেতি] 'শান্ত উপাসীত', এ বাক্যে এইরূপ অভিহিত

সতি অনেন বাক্যেন ব্রহ্মোপাসনং নিয়ন্তুং শক্যতে। উপাসনস্তু "স ক্রতুং কুর্ব্বীত" ইত্যনেন বিধীয়তে। ক্রতুঃ সঙ্কল্পো ধ্যানমিত্যর্থঃ। তস্য চ বিষয়ত্বেন শ্রূয়তে—"মনোময়ঃ প্রাণশরীরঃ" ইতি জীবলিঙ্গম্। অতো ব্রুমো জীববিষয়মেতদুপাসনমিতি। "সর্ব্বকর্ম্মা সর্ব্বকামঃ" ইত্যাদ্যপি শ্রূয়মাণং পর্য্যায়েণ জীববিষয়মুপপদ্যতে। "এষ ম আত্মান্তর্হৃদয়েঽণীয়ান্ ব্রীহের্ব্বা যবাদ্বা" ইতি চ হৃদয়ায়তনত্বমণীয়স্ত্বঞ্চ আরাগ্রমাত্রস্য জীবস্যাবকল্পতে, নাপরিচ্ছিন্নস্য ব্রহ্মণঃ।

---

জীববিষয়সমর্পণেনানপেক্ষিতত্বাৎ। সর্ব্বকর্ম্মত্বাদি চ জীবস্য পর্য্যায়েণ ভবিষ্যতি। এবঞ্চাণীয়স্ত্বমপ্যুপপন্নম্। পরমাত্মনস্ত্বপরিমেয়স্য তদনুপপত্তিঃ। প্রথমাবগতেন চাণীয়স্ত্বেন জ্যায়স্ত্বং তদনুগুণতয়া ব্যাখ্যেয়ম্। ব্যাখ্যাতঞ্চ ভাষ্যকৃতা। এবং কর্ম্মকর্তৃব্যপদেশঃ সপ্তমী প্রথমান্ততা চাভেদেঽপি জীবাত্মনি কথঞ্চিদ্ভেদোপচারেণ রাহোঃ শির ইতিবৎ দ্রষ্টব্যা। এতদ্ব্রহ্মেতি চ জীববিষয়ং, জীবস্যাপি দেহাদিবৃংহণত্বেন ব্রহ্মত্বাৎ। এবং সত্যসংকল্পাদয়োঽপি পরমাত্মবর্ত্তিনঃ জীবেঽপি সম্ভবন্তি, তদব্যতিরেকাৎ। তস্মাজ্জীব এবোপাস্যত্বেন বিবক্ষিতো ন পরমাত্মেতি প্রাপ্তম্। এবং প্রাপ্তেঽভিধীয়তে।—

"সমাসঃ সর্ব্বনামার্থঃ সন্নিকৃষ্টমপেক্ষতে।
তদ্ধিতার্থোঽপি সামান্যং নাপেক্ষায়া নিবর্ত্তকঃ॥

---

হইতেছে যে, যেহেতু এ সকলই ব্রহ্ম হইতে জাত, সেই হেতু এ সমস্তই ব্রহ্ম। যেহেতু এ সকল ব্রহ্ম, সেই হেতু প্রত্যেক জীব ভেদবুদ্ধি-বর্জ্জনপূর্ব্বক রাগদ্বেষাদিরহিত হইবে। অতএব রাগদ্বেষাদিরাহিত্যরূপ শম-গুণই উক্ত বাক্যের বিধেয়। [ন চ···সনমিতি] ঐ বাক্য শমগুণের বিধায়ক, এ সিদ্ধান্ত স্থির হইলে, নিশ্চয়ই ঐ বাক্যে আর উপাসনার বিধান হইতে পারে না। উপাসনার বিধান 'ক্রতুং কুর্ব্বীত'—ক্রতু ( উপাসনা ) করিবে, এই বাক্যেই হইয়াছে। ক্রতু, সংকল্প, ধ্যান, উপাসনা, এ সকল পর্য্যায়শব্দ অর্থাৎ তুল্য কথা। এখানে ক্রতুর বিষয় কি ? অর্থাৎ কিরূপ বস্তু ধ্যান করিবে ? এই আকাঙ্ক্ষা পূরণের নিমিত্ত শ্রুতি "মনোময়" ইত্যাদি কথা বলিয়াছেন, অর্থাৎ মনোময় প্রভৃতি গুণরাশি যোগ করিয়া ধ্যান করিতে বলিয়াছেন। এ কথা জীবেরই কথা। সেই জন্য বলি, উহা পরব্রহ্মের উপাসনা নহে ; জীবেরই উপাসনা। [সর্ব্ব···ব্রহ্মণঃ] উক্ত শ্রুতিতে যে সর্ব্বকাম ও সর্ব্বকর্ম্মা প্রভৃতি কথা আছে, সে সকল কথা জীবপক্ষেও সঙ্গত হইতে পারে। "হৃদয়মধ্যস্থ আত্মা ব্রীহি অপেক্ষা এবং যব অপেক্ষাও অণু অর্থাৎ সূক্ষ্ম।" এরূপ স্থান-বিশেষকল্পনা ও সূক্ষ্মতাকল্পনা পরিচ্ছিন্ন জীব ভিন্ন অপরিচ্ছিন্ন পরব্রহ্মে উপপন্ন হয় না।

নন্বু "জ্যায়ান্ পৃথিব্যাঃ" ইত্যাদ্যপি ন পরিচ্ছিন্নেঽবকল্পত-ইতি। অত্র ক্রমঃ—ন তাবদণীয়স্ত্বং জ্যায়স্ত্বঞ্চোভয়মেকস্মিন্ সমাশ্রয়িতুং শক্যং, বিরোধাৎ। অন্যতরাশ্রয়ণে চ প্রথমশ্রুতত্বাদণীয়স্ত্বং যুক্তমাশ্রয়িতুং, জ্যায়স্ত্বন্তু ব্রহ্মভাবাপেক্ষয়া ভবিষ্যতীতি। নিশ্চিতে চ জীববিষয়ত্বে, যদন্তে ব্রহ্মসংকীর্ত্তনম্ "এতদ্-ব্রহ্ম" ইতি, তদপি প্রকৃতপরামর্শার্থত্বাজ্জীববিষয়মেব। তস্মাৎ মনোময়ত্বাদিভির্ধর্ম্মৈর্জীব উপাস্যঃ—ইত্যেবং প্রাপ্তে ক্রমঃ—পরমেব ব্রহ্মেহ মনোময়ত্বাদিভির্ধর্ম্মৈরুপাস্যম্। কুতঃ? সর্ব্বত্র

---

তস্মাদপেক্ষিতং ব্রহ্ম গ্রাহ্যমন্যপরাদপি।
তথা চ সত্যসংকল্পপ্রভৃতীনাং যথার্থতা॥"

ভবেদেতদেবং, যদি প্রাণশরীর ইত্যাদীনাং সাক্ষাজ্জীববাচকত্বং ভবেৎ। ন ত্বেতদস্তি। তথাহি—প্রাণঃ শরীরমস্যেতি সর্ব্বনামার্থো বহুব্রীহিঃ সন্নিহিতঞ্চ সর্ব্বনামার্থং সম্প্রাপ্য তদভিধানং পর্য্যবস্যেৎ। তত্র মনোময়পদং পর্য্যবসিতাভিধানং তদভিধানপর্য্যবসানায়ালং, তদেব তু মনোবিকারো বা মনঃপ্রচুরং বা কিমর্থমিত্যাস্থপি ন বিজ্ঞায়তে। তদ্ যেনৈষ শব্দঃ সমবেতার্থো ভবতি, স সমাসার্থঃ। ন চৈষ জীব এব সমবেতার্থো ন ব্রহ্মণীতি, তস্যাহ্ প্রাণো হ্যমনা ইত্যাদিভিস্তদ্বিরহপ্রতিপাদনাদিতি যুক্তম্। তস্যাপি সর্ব্ববিকারকারণতয়া বিকারাণাঞ্চ স্বকারণাদভেদাৎ তেষাঞ্চ মনোময়তয়া ব্রহ্মণস্তৎকারণস্য মনোময়ত্বোপপত্তেঃ। স্যাদেতৎ। জীবস্য সাক্ষান্মনোময়ত্বাদয়ঃ, ব্রহ্মণস্তু তদ্দ্বারা। তত্র প্রথমং দ্বারস্য বুদ্ধিস্থত্বাত্তদেবোপাস্যমস্তু, ন পুনর্জঘন্যং ব্রহ্ম। ব্রহ্মলিঙ্গানি

---

[নন্বু…উপাস্যঃ] যদি বল, পরিচ্ছিন্ন জীবে "তিনি পৃথিবী অপেক্ষা বড়, আকাশ অপেক্ষাও বড়" এ সকল কথাত সঙ্গত হয় না? তাহার প্রত্যুত্তর এই যে, একাধারে পরস্পরবিরুদ্ধ অণুত্ব ও বৃহত্ব এই দুই ধর্ম্মের সমাবেশ কথনই সম্ভবপর হয় না, সুতরাং হয়—সূক্ষ্মতা, না হয় বৃহত্তা মাত্র স্বীকার করিতে হইবে। একটি মাত্র গ্রহণ করিতে হইলেও প্রথমশ্রুত অণুত্বের গ্রহণ করাই যুক্তিযুক্ত অর্থাৎ উচিত, তাহার পর বৃহত্ব ধর্ম্মটীকে কোনপ্রকার আপেক্ষিকরূপেই গ্রহণ করা কর্ত্তব্য, (অর্থাৎ জীবে ব্রহ্মভাব থাকাতে জীব সে ভাবে বড়)। এইরূপে নির্দ্দিশিত বাক্যের জীববোধকতা স্থির হইলেই বাক্যশেষস্থিত ব্রহ্মশব্দ জীববাচী বলিয়া গ্রাহ্য হইতে পারে; সুতরাং নির্দ্দিশিত বাক্যে মনোময়ত্বাদি ধর্ম্মবিশিষ্ট জীবই উপাস্য। [ইত্যেবং… দেশাৎ] এতদ্রূপ পূর্ব্বপক্ষ প্রাপ্ত হইয়া বলিতে হইল, ঐ বাক্যে ব্রহ্মই মনোময়ত্বাদি ধর্ম্মে উপাস্য। উহা ব্রহ্মেরই উপাসনা, জীবোপাসনা নহে। হেতু এই যে, সমুদায়

প্রসিদ্ধোপদেশাৎ। যৎ সর্ব্বেষু বেদান্তেষু প্রসিদ্ধং ব্রহ্মশব্দস্যা লম্বনং জগৎকারণম্ ইহ চ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি বাক্যোপক্রমে শ্রুতং, তদেব মনোময়ত্বাদিধর্ম্মবিশিষ্টমুপদিশ্যত ইতি যুক্তম্। এবং সতি প্রকৃতহানাপ্রকৃতপ্রক্রিয়ে ন ভবিষ্যতঃ। নন্বু বাক্যোপক্রমে শমবিধিবিবক্ষয়া ব্রহ্ম নির্দ্দিষ্টং, ন স্ববিবক্ষয়েত্যুক্তম্। অত্রোচ্যতে—যদ্যপি শমবিধিবিবক্ষয়া ব্রহ্ম নির্দ্দিষ্টং, তথাপি মনোময়ত্বাদিষূপদিশ্যমানেষু তদেব ব্রহ্ম সন্নিহিতং ভবতি, জীবস্তু ন সন্নিহিতঃ, ন চ স্বশব্দেনোপাত্ত ইতি বৈষম্যম্ ॥ ১।২।১ ॥

চ জীবস্য ব্রহ্মণোঽভেদাজ্জীবেঽপ্যুপপদ্যন্তে। তদেতদত্র সম্প্রধার্য্যম্। কিং ব্রহ্মলিঙ্গৈর্জীবানাং তদভিন্নানামস্তু তদ্বত্তা, তথা চ জীবস্য মনোময়ত্বাদিভিঃ প্রথমমবগমাৎ তস্যৈবোপাস্যত্বম্, উত ন জীবস্য ব্রহ্মলিঙ্গবত্তা তদভিন্নস্যাপি, জীবলিঙ্গৈস্তু ব্রহ্ম তদ্বৎ। তথা চ ব্রহ্মলিঙ্গানাং দর্শনাৎ তেষাঞ্চ জীবেঽনুপপত্তেব্রহ্মৈবোপাস্যমিতি। বয়ন্তু পশ্যামঃ।—

"সমারোপ্যস্য রূপেণ বিষয়ো রূপবান্ ভবেৎ।
বিষয়স্য তু রূপেণ সমারোপ্যং ন রূপবৎ॥"

সমারোপিতস্য হি রূপেণ ভুজঙ্গস্য ভীষণত্বাদিনা রজ্জূ রূপবতী, ন তু রজ্জুরূপেণাধিগম্যত্বাদিনা ভুজঙ্গো রূপবান্। তদা ভুজঙ্গস্যৈবাভাবাৎ কিং রূপবৎ। ভুজঙ্গদশায়ান্তু ন চাস্তি বাস্তবী রজ্জুঃ। তদিহ সমারোপিতজীবরূপেণ বস্তুসদ্ ব্রহ্ম রূপবৎ যুজ্যতে, ন তু ব্রহ্মরূপৈর্নিত্যত্বাদিভির্জীবস্তদ্বান্ ভবিতুমর্হতি, তস্য তদানীমসম্ভবাৎ। তস্মাদ্ব্রহ্মলিঙ্গদর্শনাজ্জীবে চ তদসম্ভবাদ্‌ব্রহ্মৈবোপাস্যং ন জীব ইতি সিদ্ধম্। এতদুপলক্ষণায় চ সর্ব্বং খল্বিদং ব্রহ্মেতি বাক্যমুপন্যস্তমিতি।

বেদান্ত শাস্ত্রে প্রসিদ্ধ অর্থাৎ বিখ্যাত ব্রহ্মের উপদেশই দৃষ্ট হয়। [ যৎ…ভবিষ্যতঃ] যিনি সমুদায় বেদান্তে বিখ্যাত, যিনি ব্রহ্মশব্দের প্রতিপাদ্য, এবং যিনি সমস্ত জগতের কারণ, তিনিই ঐ আরম্ভবাক্যে শ্রুত হইয়াছেন এবং তিনিই মনোময়ত্বাদি ধর্ম্মে উপদিষ্ট হইতেছেন, এই অর্থই যুক্তিযুক্ত। এ অর্থে প্রকৃতহান ও অপ্রকৃত-প্রক্রিয়া দোষও ঘটে না। [ নন্বু…বৈষম্যম্ ] বলিয়াছিলে যে, শম-গুণ বিধানের ইচ্ছায়ই ঐ আরম্ভবাক্যে ব্রহ্ম কীর্ত্তিত হইয়াছেন, ব্রহ্ম বলিবার ইচ্ছায় নহে। ইহার প্রত্যুত্তরার্থ আমরা বলি, শমগুণ বিধানের ইচ্ছায় আরব্ধ বাক্যে ব্রহ্ম বলা হইলেও মনোময়ত্বাদিধর্ম্মের উপদেশকালে ব্রহ্মই সেই সেই ধর্ম্মের বিশেষ্যরূপে সন্নিহিত হন। জীব ঐ স্থানে বুদ্ধিপথারূঢ় হয় না, এবং ঐ স্থানে জীববাচকশব্দও নাই। (তাৎপর্য্য এই যে, নিকটে জীবশব্দ না থাকায় পূর্ব্বপ্রস্তাবিত ব্রহ্মই মনোময়ত্বাদি বিশেষণের বিশেষ্যরূপে বুদ্ধিগোচর হন, সুতরাং ঐ বাক্যে জীববুদ্ধি জন্মে না) ॥১।২।১॥

# বিবক্ষিতগুণোপপত্তেশ্চ ॥ ১।২।২ ॥ *

বক্তুমিষ্টা বিবক্ষিতাঃ। যদ্যপ্যপৌরুষেয়ে বেদে বক্তুরভাবান্নেচ্ছার্থঃ সম্ভবতি, তথাপ্যুপাদানেন ফলেনোপচর্য্যতে। লোকে হি যৎ শব্দাভিহিতমুপাদেয়ং ভবতি, তদ্বিবক্ষিতমিত্যুচ্যতে, যদনুপাদেয়ং তদবিবক্ষিতমিতি। তদ্বদ্বেদেঽপ্যুপাদেয়ত্বেনাভিহিতং বিবক্ষিতং ভবতি, ইতরদবিবক্ষিতম্। উপাদানানুপাদানে তু বেদবাক্য-তাৎপর্য্যাতাৎপর্য্যাভ্যামবগম্যেতে। তদিহ যে বিবক্ষিতা গুণা উপাসনায়ামুপাদেয়ত্বেনোপদিষ্টাঃ সত্যসঙ্কল্পপ্রভৃতয়ঃ, তে পরস্মিন্ ব্রহ্মণ্যুপপদ্যন্তে। সত্যসঙ্কল্পত্বং হি সৃষ্টিস্থিতি-সংহারেষ্বপ্রতিবন্ধশক্তিত্বাৎ পরমাত্মন এবাবকল্পতে। পরমাত্ম-

"যদ্যপ্যপৌরুষেয়" ইতি।—শাস্ত্রযোনিত্বেঽপীশ্বরস্য পূর্ব্বপূর্ব্বসৃষ্টিরচিতসন্দর্ভাপেক্ষ-রচনত্বেনাস্বাতন্ত্র্যাদপৌরুষেয়ত্বাভিধানং, তথা চাস্বাতন্ত্র্যেণ বিবক্ষা নাস্তীত্যুক্তম্। পরিগ্রহপরিত্যাগৌ চোপাদানানুপাদানে উক্তে, ন তূপাদেয়ত্বমেব।

বক্তা যাহা বলিতে ইচ্ছা করে, তাহা হয় 'বিবক্ষিত'। যদিও বেদের কেহ বক্তা নাই, বক্তা না থাকায় বিবক্ষাও সম্ভবপর হয় না, তথাপি, উপাদেয় ( স্বীকার্য্য বা গ্রহীতব্য ) ফলের প্রতি লক্ষ্য করিয়া বিবক্ষা-শব্দ উপচরিত হইতে পারে। [ লোকে…গম্যতে ] লোকব্যবহার পর্য্যবেক্ষণ করিলে দেখিতে পাইবে যে, শব্দজ্ঞাপ্য বস্তু উপাদেয় নামে কথিত হয়। যাহা উপাদেয়রূপে কথিত হয়, লোকে তাহাকেই বিবক্ষিত বলে, আর যাহা তদ্বিপরীত, তাহাকে অবিবক্ষিত বলে। এইরূপ, বেদে যাহা উপাদেয় ( গ্রহীতব্য ) বলিয়া কথিত আছে, তাহাই বেদের বিবক্ষিত, আর যাহা তদ্বিপরীত অর্থাৎ গ্রহণীয়রূপে অভিহিত নয়,—তাহা অবিবক্ষিত। বাক্যের তাৎপর্য্য ও অতাৎপর্য্য অনুসারেই উপাদেয় ও অনুপাদেয় স্থির করিতে হয়। [ তদিহ…পদ্যন্তে ] নিদর্শিত শ্রুতিতে যে সকল গুণ বিবক্ষিত (উপাসনার্থ গ্রহীতব্যরূপে কথিত ) হইয়াছে, সেই সকল সত্যসঙ্কল্পত্বাদি গুণ পরব্রহ্মেই সঙ্গত হয় ( খাটে )। [ সত্য…পদ্যন্তে ] সৃষ্টি-স্থিতি-সংহার-বিষয়ে অপ্রতিহত শক্তি থাকায় ব্রহ্মই সত্যসঙ্কল্প। পাপরাহিত্য গুণটীও পরমাত্মারই গুণ। সেই জন্যই শ্রুতি তাঁহাকে সত্যকাম ও সত্যসংকল্প বলিয়া কীর্ত্তন করিয়াছেন। ব্রহ্ম

* বিবক্ষিতা উপাসনার্থমুপাদেয়ত্বেনাভিহিতা গুণাঃ সত্যসংকল্পত্বাদয়ঃ, তেষাং উপপত্তিঃ সঙ্গতিঃ ব্রহ্মণ্যেব যতো ভবতি, ততো ব্রহ্মৈবোপাস্যমিত্যুন্নেয়ম্।—যেহেতু উপাসনার্থ সমাদেয় সত্যসংকল্পাদিগুণ পরব্রহ্মেই সঙ্গত হয়, সেই হেতু পরব্রহ্মই উপাস্য।

গুণত্বেন চ "য আত্মাপহতপাপ্মা" ইত্যত্র "সত্যকামঃ সত্যসঙ্কল্পঃ" ইতি শ্রুতম্। "আকাশাত্মা" ইত্যাদিনা আকাশবদাত্মাস্যেত্যর্থঃ। সর্ব্বগতত্বাদিভির্ধর্ম্মৈঃ সম্ভবত্যাকাশেন সাম্যং ব্রহ্মণঃ। "জ্যায়ান্ পৃথিব্যাঃ" ইত্যাদিনা চৈতদেব দর্শয়তি। যদপ্যাকাশ আত্মা যস্যেতি ব্যাখ্যায়তে, তদপি সম্ভবতি সর্ব্বজগৎকারণস্য সর্ব্বাত্মনো ব্রহ্মণ আকাশাত্মত্বম্। অতএব "সর্ব্বকর্ম্মা" ইত্যাদি। এবমিহোপাস্যতয়া বিবক্ষিতা গুণা ব্রহ্মণ্যুপপদ্যন্তে।

যত্তূক্তং "মনোময়ঃ প্রাণশরীরঃ" ইতি জীবলিঙ্গং, ন তদ্ ব্রহ্মণ্যুপপদ্যত ইতি, তদপি ব্রহ্মণ্যুপপদ্যত ইতি ব্রূমঃ। সর্ব্বাত্মত্বাদ্ধি ব্রহ্মণো জীব-সম্বন্ধীনি মনোময়ত্বাদীনি ব্রহ্মসম্বন্ধীনি ভবন্তি। তথাচ ব্রহ্মবিষয়ে শ্রুতিস্মৃতী ভবতঃ—

"ত্বং স্ত্রী ত্বং পুমানসি, ত্বং কুমার উত বা কুমারী।
ত্বং জীর্ণো দণ্ডেন বঞ্চসি ত্বং জাতো ভবসি বিশ্বতোমুখঃ" ইতি।

অন্যথোদ্দেশ্যতয়াঽনুপাদেয়স্য গ্রহাদেরবিবক্ষিতত্বেন চমসাদাবপি সম্মার্গপ্রসঙ্গাৎ। তস্মাদনুপাদেয়ত্বেঽপি গ্রহ উদ্দেশ্যতয়া পরিগৃহীতো বিবক্ষিতঃ। তদ্গতং ত্বেকত্বমবচ্ছেদকত্বেন বর্জ্জিতমবিবক্ষিতম্। ইচ্ছানিচ্ছে চ ভক্তিতঃ। তদিদমুক্তং,

সর্ব্বগতত্বাদি বিভুধর্ম্মে আকাশের সহিত সমান ; তৎকারণে তিনি আকাশাত্মা, কিন্তু জীব আকাশাত্মা নহে। আকাশ যাহার আত্মা, এরূপ ব্যাখ্যা করিলেও সর্ব্বাত্মক ও সর্ব্বজগৎকারণ পরব্রহ্মের আকাশাত্মতার ব্যাঘাত হয় না এবং সেই কারণে, তাঁহাকেই সর্ব্বকর্ম্মা বলা যায়, অন্যকে নহে। এইরূপে, শ্রুত্যুক্ত বিবক্ষিত (উপাসনার্থ গ্রহীতব্যরূপে কথিত) সমুদায় গুণই পরব্রহ্মে উত্তমরূপে উপপন্ন হয়। [যত্তূক্তং···ভবন্তি] আরও বলিয়াছিলে যে, মনোময় ও প্রাণশরীর, এ দুইটাই জীবচিহ্ন, এ দুইটা জীব ভিন্ন ব্রহ্মে খাটে না, ইহাতেও আমরা বলি, ঐ দুইটাও (মনোময়ত্ব ও প্রাণশরীরত্ব) ব্রহ্মপক্ষে খাটিতে পারে। ব্রহ্ম যখন সর্ব্বাত্মক, তখন অবশ্যই জীবসম্বন্ধীয় মনোময়ত্বাদিধর্ম্মও যে, ব্রহ্মধর্ম্ম, এ কথা কে অস্বীকার করিবে? [তথাচ···গম্যতে] ব্রহ্ম সর্ব্বাত্মক, এ সম্বন্ধে শ্রুতি স্মৃতি উভয় প্রমাণই আছে। যথা—"তুমি স্ত্রী, তুমি পুরুষ, তুমি কুমার এবং তুমিই কুমারী। যিনি বৃদ্ধ—যিনি যষ্টি অবলম্বনে গমনাগমন করেন—তিনি তুমি এবং যিনি বালক—সদ্যঃপ্রসূত—তিনিও তুমি।" "যাঁহার হস্ত-

ভূতযোনিঃ স্যাৎ, ধর্ম্মাধর্ম্মাভ্যাং ভূতজাতস্যোপসর্জ্জনাৎ। (১) ইত্যেবং প্রাপ্তেঽভিধীয়তে—

যোঽয়মদৃশ্যত্বাদিগুণকো ভূতযোনিঃ, স পরমেশ্বর এব স্যাৎ, নান্য ইতি। কথমেতদবগম্যতে? ধর্ম্মোক্তেঃ। পরমেশ্বরস্য হি ধর্ম্ম ইহোচ্যমানো দৃশ্যতে, "যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিৎ" ইতি। ন হি প্রধানস্যাচেতনস্য শারীরস্য বা উপাধিপরিচ্ছিন্নদৃষ্টেঃ সর্ব্বজ্ঞত্বং সর্ব্ববিত্ত্বং বা সম্ভবতি। নন্বক্ষরশব্দনির্দ্দিষ্টাদ্ ভূতযোনেঃ পরস্যৈবৈতৎ সর্ব্বজ্ঞত্বং সর্ব্ববিত্ত্বঞ্চ, ন ভূতযোনিবিষয়মিত্যুক্তম্। অত্রোচ্যতে। নৈবং সম্ভবতি। যৎকারণম্ "অক্ষরাৎ সম্ভবতীহ বিশ্বম্" ইতি প্রকৃতং ভূতযোনিমিহ জায়মানপ্রকৃতিত্বেন নির্দ্দিশ্যানন্তরমপি জায়মানপ্রকৃতিত্বেনৈব সর্ব্বজ্ঞং নির্দ্দিশতি,—

"যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিদ্ যস্য জ্ঞানময়ং তপঃ।
তস্মাদেতদ্ব্রহ্ম নাম রূপমন্নঞ্চ জায়তে॥" ইতি।

ভূতযোনি বলা যাইতে পারে। কেন না, জীবের ধর্ম্মাধর্ম্মই ভূতোৎপত্তির নিমিত্ত কারণ।

এইরূপ পূর্ব্বপক্ষের উপর সূত্রকার বলিতেছেন, অদৃশ্যাদি বিশেষণে বিশেষিত ভূতযোনি পরমেশ্বরই। [ কথং···বতি ] ভূতযোনি যে, পরমেশ্বর, ইহা তাঁহার ধর্ম্ম কথনের দ্বারাই জানা গিয়াছে। সর্ব্বজ্ঞ ও সর্ব্ববিৎ এই বাক্যে পরমেশ্বরেরই ধর্ম্ম কথিত হইয়াছে। প্রধান অচেতন, জীব উপাধিপরিচ্ছিন্ন, তাহার জ্ঞানও পরিচ্ছিন্ন, সুতরাং জীবের ও প্রধানের সর্ব্বজ্ঞতা ও সর্ব্ববিত্ত্ব অসম্ভব। [ নন্বু···গম্যতে ] আরও যে বলিয়াছিলে, অক্ষরই ভূতযোনি, এবং যাহা তাহার পর, তাহাই সর্ব্বজ্ঞ, এ কথার উত্তরে আমরা বলি, ঐ স্থলে ভূতযোনি-অক্ষর ব্যতীত অন্যের সর্ব্বজ্ঞতা অসম্ভব। 'অক্ষর হইতে বিশ্ব জন্মিয়াছে, অক্ষরই ভূতযোনি', এই উক্তির পরে সার্ব্বজ্ঞ্য-উক্তি থাকায় যিনি ভূতযোনি, তিনিই সর্ব্বজ্ঞ, এইরূপ অর্থই উপলব্ধ হয়। অপিচ, যে ভূতযোনি প্রকৃত ( প্রস্তাবের প্রতিপাদ্য ), যাহা সমস্ত জন্য বস্তুর মূল কারণ, ঐ স্থলে তাহারই সর্ব্বজ্ঞতা ও সর্ব্ববিত্ত্ব কথিত হইয়াছে, এবং সেই সর্ব্বজ্ঞ হইতেই বিশ্বোৎপত্তি হইয়াছে। যথা—"যিনি সর্ব্বজ্ঞ ও সর্ব্ববিৎ এবং জ্ঞানই যাঁহার তপস্যা, তাঁহা হইতে এই ব্রহ্ম (বেদ), নাম, রূপ ও অন্ন (ভোগ্যবস্তু) জন্মি-

(১) ভূতজাতস্যোপার্জ্জনাৎ ইত্যয়ং সাধীয়ান্ পাঠঃ ক্বচিৎ।

তস্মান্নির্দ্দেশসাম্যেন প্রত্যভিজ্ঞায়মানত্বাৎ প্রকৃতস্যৈবাক্ষরস্য ভূতযোনেঃ সর্ব্বজ্ঞত্বং সর্ব্ববিত্ত্বঞ্চ ধর্ম্ম উচ্যত ইতি গম্যতে। "অক্ষরাৎ পরতঃ পরঃ" ইত্যত্রাপি ন প্রকৃতাদ্ ভূতযোনেরক্ষরাৎ পরঃ কশ্চিদভিধীয়তে। কথমেতদবগম্যতে?

"যেনাক্ষরং পুরুষং বেদ সত্যম্,
প্রোবাচ তাং তত্ত্বতো ব্রহ্মবিদ্যাম্"

ইতি প্রকৃতস্যৈবাক্ষরস্য ভূতযোনেরদৃশ্যত্বাদিগুণকস্য বক্তব্যত্বেন প্রতিজ্ঞাতত্বাৎ। কথং তর্হি "অক্ষরাৎ পরতঃ পরঃ" ইতি ব্যপদিশ্যত ইতি? উত্তরসূত্রে তদ্বক্ষ্যামঃ।

অপি চ, "দ্বে বিদ্যে বেদিতব্যে, পরা চৈবাপরা চ" ইতি। তত্রাপরামৃগ্বেদাদিলক্ষণাং বিদ্যামুক্ত্বা ব্রবীতি, "অথ পরা, যয়া

---

তু বাধকং নাস্তীত্যর্থঃ। তেন 'তদৈক্ষত' ইত্যাদাবুপচর্য্যতাৎ ব্রহ্মণো জগদ্যোনিতাবিদ্যাশক্ত্যাশ্রয়ত্বেন। ইহ ত্ববিদ্যা-শক্তেরেব জগদ্যোনিত্বসম্ভবে ন দ্বারদ্বারিভাবো যুক্ত ইতি প্রধানমেবাত্র বাক্যে জগদ্যোনিরুচ্যত ইতি পূর্ব্বঃ পক্ষঃ। অথ যোনিশব্দো নিমিত্তকারণপরঃ, তথাপি ব্রহ্মৈব নিমিত্তং, ন তু জীবাত্মেতি বিনিগমনায়াং ন হেতুরস্তীতি সংশয়েন পূর্ব্বঃ পক্ষঃ। অত্রোচ্যতে—

"অক্ষরস্য জগদ্যোনিভাবমুক্ত্বা হ্যনন্তরম্।
যঃ সর্ব্বজ্ঞ ইতি শ্রুত্যা সর্ব্বজ্ঞস্য স উচ্যতে॥
তেন নির্দ্দেশসামান্যাৎ প্রত্যভিজ্ঞানতঃ স্ফুটম্।
অক্ষরং সর্ব্ববিদ্বিশ্ব-যোনির্নাচেতনং ভবেৎ॥
অক্ষরাৎ পরত ইতি শ্রুতিস্ত্বব্যাকৃতে মতা।
অশ্নুতে যৎ স্বকার্য্যাণি ততোঽব্যাকৃতমক্ষরম্॥"

---

য়াছে।" এই সমস্ত নির্দ্দেশের দ্বারা প্রতীত হয় যে, ঐ বাক্যে প্রকরণপ্রতিপাদ্য ভূতযোনি অক্ষরেরই সর্ব্বজ্ঞতা ধর্ম্ম উক্ত হইয়াছে। [অক্ষরাৎ…জ্ঞাতত্বাৎ] "যে জ্ঞান দ্বারা সত্য অক্ষর-পুরুষকে জানা যায়, সনৎকুমার সেই জ্ঞান উপদেশ করিয়াছিলেন।" এই বাক্যে প্রকরণ-প্রতিপাদ্য অদৃশ্যাদিগুণক ভূতযোনি-অক্ষর উপদেশের প্রতিজ্ঞা দৃষ্ট হওয়ায় "অক্ষরাৎ পরতঃ পরঃ" বাক্যেও প্রকৃত অক্ষর ব্যতীত অন্য কেহ কথিত হন নাই, ইহা জানা গিয়াছে। [কথং…বক্ষ্যামঃ] "অক্ষরের পর" এরূপ বলিবার তাৎপর্য্য পরসূত্রে ব্যক্ত হইবে।

[অপি…নির্দ্দিষ্টে] অন্য কথা এই যে, শ্রুতি "বিদ্যা দ্বিবিধ, পরা ও অপরা,

তদক্ষরমধিগম্যতে” ইত্যাদি। তত্র পরস্যা বিদ্যায়া বিষয়ত্বেনাক্ষরং শ্রুতম্। যদি পুনঃ পরমেশ্বরাদন্যদদৃশ্যত্বাদিগুণকমক্ষরং পরিকল্প্যেত, নেয়ং পরা বিদ্যা স্যাৎ। পরাপরবিভাগো হ্যয়ং বিদ্যয়োরভ্যুদয়-নিঃশ্রেয়সফলতয়া পরিকল্প্যতে। ন চ প্রধানবিদ্যা নিঃশ্রেয়সফলা কেনচিদভ্যুপগম্যতে। তিস্রশ্চ বিদ্যাঃ প্রতিজ্ঞায়েরন্ ত্বৎপক্ষে, অক্ষরাদ্ ভূতযোনেঃ পরস্য পরমাত্মনঃ প্রতিপাদ্যমানত্বাৎ। দ্বে এব তু বিদ্যে বেদিতব্যে ইহ নির্দ্দিষ্টে। “কস্মিন্নু ভগবো বিজ্ঞাতে সর্ব্বমিদং বিজ্ঞাতং ভবতি” ইতি

---

নেহ তিরোহিতমিবাস্তি কিঞ্চিৎ। যত্তু সারূপ্যাভাবান্ন চিদাত্মনঃ পরিণামঃ প্রপঞ্চ ইতি। অদ্ধা—

> “বিবর্ত্তস্ত প্রপঞ্চোঽয়ং ব্রহ্মণোঽপরিণামিনঃ।
> অনাদিবাসনোদ্ভূতো ন সারূপ্যমপেক্ষ্যতে॥”

ন খলু বাহ্যসারূপ্যনিবন্ধন এব সর্ব্বো বিভ্রম ইতি নিয়মনিমিত্তমস্তি। আন্তরাদপি কামক্রোধভয়োন্মাদস্বপ্নাদের্দ্দোষাৎ প্রমাদপরাধাৎ সারূপ্যানপেক্ষাত্তস্য তস্য বিভ্রমস্য দর্শনাৎ। অপি চ হেতুমতি বিভ্রমে তদভাবাদনুযোগো যুজ্যতে। অনাদ্যবিদ্যাবাসনাপ্রবাহপতিতস্তু নানুযোগমর্হতি। তস্মাৎ পরমাত্মবিবর্ত্ততয়া প্রপঞ্চস্তদ্যোনির্ভুজঙ্গ ইব রজ্জুবিবর্ত্ততয়া তদ্যোনির্ন তু তৎপরিণামতয়া। তস্মাত্তদ্ধর্ম্মসর্ব্ববিত্ত্বোক্তের্লিঙ্গাদ্ যত্তদদ্রেশ্যমিত্যত্র ব্রহ্মৈবোপদিশ্যতে জ্ঞেয়ত্বেন, ন তু প্রধানং জীবাত্মা বোপাস্যত্বেনেতি সিদ্ধম্।

ন কেবলং লিঙ্গাৎ, অপি তু পরা বিদ্যেতি সমাখ্যানাদপ্যেতদেব প্রতিপত্তব্যমিত্যাহ।—“অপি চ, দ্বে বিদ্যে” ইতি। লিঙ্গান্তরমাহ।—“কস্মিন্নু ভগব” ইতি।

---

তন্মধ্যে ঋগ্বেদ (তদুক্ত ক্রিয়াকলাপ) প্রভৃতি অপরা” এইরূপ বলিয়া পশ্চাৎ পরা বিদ্যা বলিয়াছেন, এবং অক্ষর তাহার বিষয়, এরূপ নির্দ্দেশ করিয়াছেন। অতএব, অক্ষর পরমেশ্বর না হইলে উহা পরাবিদ্যাই হইতে পারে না। বিদ্যার পরাপর-বিভাগ কেবল ফল অনুসারেই কল্পিত হয়। যাহার ফল অভ্যুদয় (স্বর্গাদি), তাহা অপরা, আর যাহার ফল মুক্তি, তাহা পরা, কিন্তু প্রধানবিষয়ক জ্ঞানের (প্রকৃতিজ্ঞানের) ফল যে, মোক্ষ, ইহা কোন সম্প্রদায়েরই স্বীকার্য্য নহে। অপিচ, ঐ স্থানে দুই বৈ তিন বিদ্যা বলিবার প্রতিজ্ঞা নাই। ঐ বাক্যে দ্বিবিধ বিদ্যাই নির্দ্দিষ্ট হইয়াছে। [ কস্মিন···ভোক্তরি ] আরও দেখ, “হে ভগবন্! কি জানিলে সমস্ত জানা

চৈকবিজ্ঞানেন সর্ব্ববিজ্ঞানাপেক্ষণং সর্ব্বাত্মকে ব্রহ্মণি বিবক্ষ্যমাণেঽবকল্পতে, নাচেতনমাত্রৈকায়তনে প্রধানে ভোগ্যব্যতিরিক্তে বা ভোক্তরি। অপি চ—

"স ব্রহ্মবিদ্যাং সর্ব্ববিদ্যাপ্রতিষ্ঠা-
মথর্ব্বায় জ্যেষ্ঠায় পুত্রায় প্রাহ"

ইতি ব্রহ্মবিদ্যাং প্রাধান্যেনোপক্রম্য পরাপর-বিভাগেন পরাং বিদ্যামক্ষরাধিগামিনীং দর্শয়ংস্তস্যা ব্রহ্মবিদ্যাত্বং দর্শয়তি। সা চ ব্রহ্মবিদ্যাসমাখ্যা তদধিগম্যস্যাক্ষরস্যাব্রহ্মত্বে বাধিতা স্যাৎ। অপরা ঋগ্বেদাদিলক্ষণা কর্ম্মবিদ্যা ব্রহ্মবিদ্যোপক্রম-উপন্যস্যতে ব্রহ্মবিদ্যাপ্রশংসায়ৈ—

"প্লবা হ্যেতে অদৃঢ়া যজ্ঞরূপাঃ,
অষ্টাদশোক্তমবরং যেষু কর্ম্ম।

---

ভোগ্য ভোগ্যাস্তেভ্যো ব্যতিরিক্তে ভোক্তরি। অবচ্ছিন্নো হি জীবাত্মা ভোগ্যেভ্যো বিষয়েভ্যো ব্যতিরিক্ত ইতি তজ্জ্ঞানেন ন সর্ব্বং জ্ঞাতং ভবতি।

সমাখ্যান্তরমাহ।—"অপি চ স ব্রহ্মবিদ্যাং সর্ব্ববিদ্যাপ্রতিষ্ঠাম্‌ ইতি। "প্লবা হ্যেতেঽদৃঢ়া যজ্ঞরূপা অষ্টাদশ" ইতি। প্লবন্তে গচ্ছন্তি ইতি প্লবাঃ অস্থায়িনঃ। অত

---

হয়?" এই বাক্যে যে একবিজ্ঞানে সর্ব্ববিজ্ঞান হওয়ার কথা আছে, তাহা সর্ব্বাত্মক ব্রহ্ম ভিন্ন একাত্মক প্রধানে বা জীবে কথনই সঙ্গত হয় না।

[ অপি…স্যাৎ ] আরও দেখ, শ্রুতি ব্রহ্মবিদ্যার প্রস্তাব করিয়া বিদ্যার পরাপর বিভাগ উপদেশ করতঃ পশ্চাৎ "এইরূপে তিনি জ্যেষ্ঠপুত্র অথর্ব্ব ঋষিকে সর্ব্ববিদ্যার সমাপ্তিস্থান ব্রহ্মবিদ্যার উপদেশ করিয়াছিলেন।" এবম্প্রকার বাক্যে অক্ষরপ্রাপক জ্ঞানকে ব্রহ্মবিদ্যা বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। অক্ষর অর্থ ব্রহ্ম না হইলে শ্রুতি তৎপ্রাপিকা বিদ্যাকে ব্রহ্মবিদ্যা বলিবেন কেন? অক্ষরকে ব্রহ্ম না বলিলে, ব্রহ্মবিষয়িণী বিদ্যা ব্রহ্মবিদ্যা, এই ব্যুৎপত্তিও বাধিত হইবে। [ অপরা…নিষ্ঠম্‌ ] যদি বল, পরা বিদ্যার প্রকরণে অপরা বিদ্যার উল্লেখ কেন? ব্রহ্মবিদ্যা বলিতে কর্ম্মবিদ্যা বলা হয় কেন? একথার উত্তরে বলিব, উহা ব্রহ্মবিদ্যার প্রশংসার্থ। শ্রুতি প্রথমে কর্ম্মবিদ্যার উপদেশ করিয়া পশ্চাৎ তাহার নিন্দা করিয়াছেন। (কর্ম্মের নিন্দাতেই জ্ঞানের প্রশংসা করা হইয়াছে)। যথা—"এ সকল প্লব—সংসার-সাগর পারের ভেলা, অদৃঢ়—নিত্যফল-প্রদানে অক্ষম। যজ্ঞরূপ—যজ্ঞ নামে পরিচিত। অষ্টাদশ—১৬ ঋত্বিক্‌, যজমান ও তৎপত্নী, এতৎসাধ্য। শ্রুতিতে ইহার

এতৎ শ্রেয়ো যেঽভিনন্দন্তি মূঢ়াঃ,
জরাং মৃত্যুং তে পুনরেবাপিযন্তি ॥”

ইত্যেবমাদিনিন্দাবচনাৎ। নিন্দিত্বা চাপরাং বিদ্যাং ততো বিরক্তস্য পরবিদ্যাধিকারং দর্শয়তি, “পরীক্ষ্য লোকান্ কর্ম্মচিতান্ ব্রাহ্মণো নির্ব্বেদমায়ান্নাস্ত্যকৃতঃ কৃতেন,” “তদ্বিজ্ঞানার্থং স গুরুমেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্” ইতি।

“যত্তূক্তম্—অচেতনানাং পৃথিব্যাদীনাং দৃষ্টান্তত্বেনোপাদানাদ্ দার্ষ্টান্তিকেনাপ্যচেতনেনৈব ভূতযোনিনা ভবিতব্যমিতি, তদযুক্তম্। নহি দৃষ্টান্ত-দার্ষ্টান্তিকয়োরত্যন্তসাম্যেন ভবিতব্যমিতি নিয়মোঽস্তি। অপি চ, স্থূলাঃ পৃথিব্যাদয়ো দৃষ্টান্তত্বেনোপাত্তা ইতি ন স্থূল এব দার্ষ্টান্তিকো ভূতযোনিরভ্যুপগম্যতে। তস্মাদদৃশ্যত্বাদিগুণকো ভূতযোনিঃ পরমেশ্বর এব ॥ ১।২।২১ ॥

এবাদৃঢ়াঃ। কে তে ? যজ্ঞরূপাঃ। রূপ্যন্তেঽনেনেতি রূপং, যজ্ঞো রূপমুপাধির্যেষাং তে যজ্ঞরূপাঃ। তত্র ষোড়শর্ত্বিজঃ। ঋতুযজনেনোপাধিনা ঋত্বিক্‌শব্দঃ প্রবৃত্ত ইতি যজ্ঞোপাধয় ঋত্বিজঃ। এবং যজমানোঽপি যজ্ঞোপাধিরেব। এবং পত্নী, ‘পত্যুর্নো যজ্ঞসংযোগে’ ইতি স্মরণাৎ। ত এতেঽষ্টাদশ যজ্ঞরূপাঃ যেষ্বৃত্বিগাদিযুক্তঃ কর্ম্মযজ্ঞঃ, যদাশ্রয়ো যজ্ঞ ইত্যর্থঃ। তচ্চ কর্ম্মাবরং, স্বর্গাদ্যবরফলত্বাৎ। অপিযন্তি প্রাপ্নুবন্তি। “ন হি দৃষ্টান্তদার্ষ্টান্তিকয়োঃ” ইত্যুক্তাভিপ্রায়ম্ ॥ ১। ২। ২১ ॥

অবর ফল ( অনিত্য ফল ) উক্ত আছে। যে মূঢ় এ সকলকে শ্রেয়স্কর মনে করে, কেবল উহাতেই সন্তুষ্ট থাকে, সে বারংবার জন্ম মরণ প্রাপ্ত হয়।” শ্রুতি এইরূপে কর্ম্মপথের নিন্দা করিয়া পশ্চাৎ বিরক্ত পুরুষের পরা-বিদ্যাধিকার দেখাইয়াছেন। যথা—“ব্রাহ্মণ কর্ম্মোপার্জ্জিত লোকসমূহ পরীক্ষা করিয়া—অনিত্য জানিয়া তাহাতে নির্বিণ্ণ হইবেন, (আসক্তি ত্যাগ করিবেন)। ‘কর্ম্মের দ্বারা মোক্ষ হয় না। ব্রহ্মজ্ঞান লাভের উদ্দেশে উপায়নহস্তে বেদপারগ ব্রহ্মজ্ঞ গুরুর নিকট যাইবেন।”

[ যত্তূক্তং…নিয়মোঽস্তি] আরও যে, বলিয়াছিলে, শ্রুতিতে অচেতন পৃথিবীর দৃষ্টান্ত থাকায় দার্ষ্টান্তিক ভূতযোনিও অচেতন হইবে, সে কথা যুক্তিযুক্ত নহে। দৃষ্টান্ত ও দার্ষ্টান্তিক কোথাও সর্ব্বাংশে সমান হয় না। হইবার কোনও নিয়মও নাই। [ অপি…এব ] দৃষ্টান্তে স্থূলা পৃথিবী কথিত আছে, তাই বলিয়া কি দার্ষ্টান্তিক ভূতযোনিও স্থূল হইবে ? কখনই হইবে না। এই সকল যুক্তিতে অদৃশ্যত্বাদিগুণক ভূতযোনি যে পরমেশ্বরই, ইহা সিদ্ধ হইল ॥ ১। ২। ২১ ॥

# বিশেষণ-ভেদব্যপদেশাভ্যাঞ্চ নেতরৌ ॥১।২।২২॥*

ইতশ্চ পরমেশ্বর এব ভূতযোনিঃ, নেতরৌ—শারীরঃ প্রধানং বা। কস্মাৎ? বিশেষণ-ভেদব্যপদেশাভ্যাম্। বিশিনষ্টি হি প্রকৃতং ভূতযোনিং শারীরাদ্বিলক্ষণত্বেন—

"দিব্যো হ্যমূর্ত্তঃ পুরুষঃ স বাহ্যাভ্যন্তরো হ্যজঃ।
অপ্রাণো হ্যমনাঃ শুভ্রঃ" ইতি।

ন হ্যেতদ্দিব্যত্বাদিবিশেষণমবিদ্যাপ্রত্যুপস্থাপিত-নামরূপপরিচ্ছেদাভিমানিনস্তদ্ধর্ম্মাংশ্চ স্বাত্মনি কল্পয়তঃ শারীরস্যোপপদ্যতে। তস্মাৎ সাক্ষাদৌপনিষদঃ পুরুষ ইহোচ্যতে। তথা প্রধানাদপি প্রকৃতং ভূতযোনিং ভেদেন ব্যপদিশতি—"অক্ষরাৎ পরতঃ পরঃ" ইতি। অক্ষরমব্যাকৃতং নামরূপবীজশক্তিরূপং ভূতসূক্ষ্মমীশ্বরা-

---

বিশেষণং হেতুং ব্যাচষ্টে।—"বিশিনষ্টি হি" ইতি। শারীরাদিত্যুপলক্ষণং, প্রধানাদিত্যপি দ্রষ্টব্যম্। ভেদব্যপদেশং ব্যাচষ্টে। "তথা প্রধানাদপি" ইতি।

---

বিশেষণ ও ভেদনির্দ্দেশ, এই দুই হেতুতেও পরমেশ্বরই ভূতযোনি। [ বিশি··· ইহোচ্যতে ] প্রস্তাবিত ভূতযোনি কে? শ্রুতি তাহা বিশেষ করিয়া বলিয়াছেন ( বিশেষণের দ্বারা ব্যক্ত করিয়াছেন )। যথা—"তিনি দিব্য অর্থাৎ স্বয়ংজ্যোতিঃ, অমূর্ত্ত অর্থাৎ নিরবয়ব, পুরুষ অর্থাৎ পূর্ণ আত্মা, তিনি বাহিরেও আছেন, অন্তরেও আছেন, স্থুল সূক্ষ্ম কারণ সমস্ত বস্তুতেই অবস্থিত আছেন, তিনি জন্মরহিত। তাঁহার প্রাণ নাই, মন নাই, তিনি শুদ্ধ অর্থাৎ নির্লেপ।" এ সকল বিশেষণ ( বিশেষ কথা ) জীবপক্ষে সংগত হয় না। জীব মিথ্যা শরীরাভিমানী, পরিচ্ছিন্ন, আপনাতে শরীরের দোষ গুণ আরোপ ( কল্পনা ) করে; সুতরাং জীবভাব পূর্ণ নহে, শুদ্ধও নহে। সেই জন্য, ঐ সকল বিশেষণ সাক্ষাৎ উপনিষদ্বেদ্য পুরুষ ( ব্রহ্ম ) ভিন্ন অন্য কিছু বলে না। [তথা···পাদ্যতে] অপর, "পর—অক্ষরেরও পর অর্থাৎ প্রোক্তভূতযোনি অক্ষর হইতে ভিন্ন" এইরূপ ভেদোক্তি

---

* ইতরৌ জীবঃ প্রধানঞ্চ। বিশেষণাৎ ন জীবঃ, ভেদোক্তের্ন প্রধানমিতি সূত্রার্থঃ।—দিব্য ও অমূর্ত্ত প্রভৃতি বিশেষণ থাকায় প্রস্তাবিত ভূতযোনি জীব নহে এবং ভেদ-নির্দ্দেশ থাকায় প্রধানও নহে।

শ্রয়ং তস্যৈবোপাধিভূতং, সর্ব্বস্মাদ্বিকারাৎ পরো যোঽবিকারঃ, তস্মাৎ পরতঃ পর ইতি ভেদেন ব্যপদেশাৎ পরমাত্মানমিহ বিবক্ষিতং দর্শয়তি। নাত্র প্রধানং নাম কিঞ্চিৎ স্বতন্ত্রং তত্ত্বমভ্যুপগম্যং, যস্মাদ্ভেদব্যপদেশ উচ্যতে। কিং তর্হি? যদি প্রধানমপি কল্প্যমানং শ্রুত্যবিরোধেনাব্যাকৃতাদিশব্দবাচ্যং ভূতসূক্ষ্মং পরিকল্প্যতে, কল্প্যতাম্, তস্মাদ্ভেদব্যপদেশ ইতি পরমেশ্বরো ভূতযোনিরিত্যেতদিহ প্রতিপাদ্যতে॥ ১।২।২২॥

কুতশ্চ পরমেশ্বরো ভূতযোনিঃ?

## রূপোপন্যাসাচ্চ॥১।২।২৩॥*

অপি চ, "অক্ষরাৎ পরতঃ পরঃ" ইত্যস্যানন্তরম্, "এতস্মাজ্জায়তে প্রাণঃ" ইতি প্রাণপ্রভৃতীনাং পৃথিবীপর্য্যন্তানাং

স্যাদেতৎ। কিমাগমিকং সাংখ্যাভিমতং প্রধানম্। তথা চ বহ্বসমঞ্জসং স্যাদিত্যত আহ।—"নাত্র প্রধানং নাম কিঞ্চিৎ" ইতি॥ ১। ২। ২২॥

তদেতৎ পরমতেনাক্ষেপসমাধানাভ্যাং ব্যাখ্যায় স্বমতেন ব্যাচষ্টে।—"অন্যে পুনর্বর্ণয়ন্তি" ইতি। পুনঃশব্দোঽপি পূর্ব্বস্মাদ্বিশেষং দ্যোতয়ন্নস্যেষ্টতাং

থাকায় ভূতযোনি-শব্দের পরমেশ্বর অর্থই প্রতীত হয়। যাহা সমস্ত নাম রূপের (স্থূল সৃষ্টির) বীজস্বরূপ, শক্তিরূপ, শাস্ত্রে যাহা সূক্ষ্ম ভূত নামে প্রসিদ্ধ, যাহা ঈশ্বরাশ্রিত ও ঈশ্বরের উপাধি, তাহাই উক্ত বাক্যে অক্ষর নামে কথিত হইয়াছে। সেই জন্য, এই অনাদি অক্ষর সাংখ্যাভিমত প্রধানও (প্রকৃতিও) নহে। কথিত প্রকার প্রধান ভিন্ন অন্য কোন প্রকার পৃথক্ বা স্বতন্ত্র প্রধান উক্তস্থলে প্রধান নামে স্বীকার করিতে পারা যায় না। প্রধান বলিতে হইলেও, শ্রুতির অবিরুদ্ধ অব্যাকৃত-নামক ভূতসূক্ষ্মকে বা অজ্ঞানকেই প্রধান বলা উচিত; সুতরাং সেই "অজ্ঞান হইতে ভিন্ন" এতদ্রূপ ভেদ-ব্যপদেশ থাকায় পরমেশ্বরই যে, ভূতযোনি, ইহা প্রতিপাদিত হইল॥ ১।২।২২॥

শ্রুতিতে "অক্ষরের পর" এই কথার পরে "ইঁহা হইতে প্রাণের (ইন্দ্রিয়ের) জন্ম" ইত্যাদিক্রমে পৃথিবীপর্য্যন্ত সকলের সৃষ্টি এবং প্রস্তাবিত ভূতযোনির বিশ্বময়

* রূপং বিকারাত্মকং তস্য উপন্যাসোঽভিধানং কথনমিতি যাবৎ। তস্মাৎ।—সূর্য্য বস্তু সকল ভূতযোনির রূপ (অঙ্গ), এ কথাতেও ভূতযোনি পরমেশ্বর, ইহা নিশ্চিত হয়।

তত্ত্বানাং সর্গমুক্ত্বা তস্যৈব ভূতযোনেঃ সর্ব্ববিকারাত্মকং রূপমুপন্যস্যমানং পশ্যামঃ—

"অগ্নির্মূর্দ্ধা চক্ষুষী চন্দ্র-সূর্য্যৌ,
দিশঃ শ্রোত্রে বাগ্বিবৃতাশ্চ বেদাঃ।
বায়ুঃ প্রাণো হৃদয়ং বিশ্বমস্য,
পদ্ভ্যাং পৃথিবী হ্যেষ সর্ব্বভূতান্তরাত্মা" ॥ ইতি।

তচ্চ পরমেশ্বরস্যৈবোচিতং, সর্ব্ববিকারকারণত্বাৎ, ন শারীরস্য তনুমহিম্নঃ, নাপি প্রধানস্যায়ং রূপোপন্যাসঃ সম্ভবতি, সর্ব্বভূতান্তরাত্মত্বাসম্ভবাৎ। তস্মাৎ পরমেশ্বর এব ভূতযোনির্নেতরাবিতি গম্যতে। কথং পুনর্ভূতযোনেরয়ং রূপোপন্যাস ইতি গম্যতে? প্রকরণাৎ। "এষঃ" ইতি চ প্রকৃতানুকর্ষণাৎ। ভূতযোনিং হি প্রকৃত্য, "এতস্মাজ্জায়তে প্রাণঃ", "এষ সর্ব্বভূতান্তরাত্মা" ইত্যাদিবচনং ভূতযোনিবিষয়মেব ভবতি। যথোপাধ্যায়ং প্রকৃত্য 'এতস্মাদধীষ্ব, এষ বেদবেদাঙ্গপারগঃ' ইতি বচনম্ উপাধ্যায়বিষয়ং ভবতি, তদ্বৎ। কথং পুনরদ্রেশ্য-

সূচয়তি। জায়মানবর্গমধ্যপতিতস্যাগ্নিমূর্দ্ধাদিরূপবতঃ সতি জায়মানত্বসম্ভবে নাকস্মাজ্জনকত্বকল্পনং যুক্তম্। প্রকরণং খল্বেতদ্বিশ্বযোনেঃ, সন্নিধিশ্চ জায়-

রূপ বর্ণিত হইয়াছে। যথা—"ঐ স্বর্গ তাঁহার মূর্দ্ধা, চন্দ্র সূর্য্য তাঁহার চক্ষু, দিক্ সকল তাঁহার শ্রোত্র, বেদ তাঁহার ব্যক্ত-বাক্য, বায়ু তাঁহার প্রাণ, এই ব্রহ্মাণ্ডবিবর তাঁহার হৃদয়, পৃথিবী তাঁহার পদ, ইনি সকল ভূতের অন্তরাত্মা"। [তচ্চ···গম্যতে] এরূপ রূপ সর্ব্বকারণ পরমেশ্বরেরই সম্ভবে, অল্পশক্তি জীবের ও অনাত্মা প্রধানের পক্ষে সম্ভবপর হয় না; সুতরাং উহা ভূতযোনি পরমেশ্বরেরই রূপ।

[কথং···তদ্বৎ] যদি বল, ঐ রূপটী যে, ভূতযোনিরই রূপ, অন্য কাহারও নহে, ইহা তোমরা কিসে জানিলে? এরূপ বলিলে বলিব, প্রকরণ বলে জানিয়াছি। "এষঃ" "ইনি," এই কথাটী প্রস্তাবিত পদার্থের বোধক এবং ভূতযোনির প্রস্তাবে পঠিত, "ইহা হইতে প্রাণের জন্ম, ইনি সকল ভূতের অন্তরাত্মা।" ইত্যাদি ইত্যাদি কথা ভূতযোনিরই বোধক, অন্যের নহে। অধ্যাপক-প্রস্তাবে কথিত "ইহাঁর নিকট অধ্যয়ন কর, ইনি বেদবেদাঙ্গ-পারগ" এই কথা যেমন অধ্যাপকেরই বোধক হয়, অন্যের নহে, ইহাও সেইরূপ। [কথং···

স্বাদিগুণকস্য ভূতযোনের্ব্বিগ্রহবদ্রূপং সম্ভবতি? সর্ব্বাত্মত্ব-বিবক্ষয়েদমুচ্যতে, ন তু বিগ্রহবত্ত্ববিবক্ষয়েত্যদোষঃ, "অহমন্নমহমন্ন-মহমন্নাদঃ" ইত্যাদিবৎ।

অন্যে পুনর্ম্মন্যন্তে, নায়ং ভূতযোনে রূপোপন্যাসঃ, জায়মান-ত্বেনোপন্যাসাৎ।

'এতস্মাজ্জায়তে প্রাণো মনঃ সর্ব্বেন্দ্রিয়াণি চ।
খং বায়ুর্জ্যোতিরাপঃ পৃথিবী বিশ্বস্য ধারিণী॥"

ইতি হি পূর্ব্বত্র প্রাণাদি পৃথিব্যন্তং তত্ত্বজাতং জায়মানত্বেন নিরদিক্ষৎ। উত্তরত্রাপি চ, "তস্মাদগ্নিঃ সমিধো যস্য সূর্য্যঃ" ইত্যেবমাদি "অতশ্চ সর্ব্বা ওষধয়ো রসাশ্চ" ইত্যেবমন্তং জায়মানত্বেনৈব নির্দ্দেক্ষ্যতি, ইহৈব কথমকস্মাদন্তরালে ভূতযোনে রূপমুপন্যস্যেত। সর্ব্বাত্মত্বমপি সৃষ্টিং পরিসমাপ্যো-

মানানাং, সন্নিধেশ্চ প্রকরণং বলীয় ইতি জায়মানপরিত্যাগেন বিশ্বযোনেরেব প্রকরণিনো রূপাভিধানমিতি চেৎ, ন। প্রকরণিনঃ শরীরেন্দ্রিয়াদিরহিতস্য বিগ্রহবত্তাবিরোধাৎ। ন চৈতাবতা মূর্দ্ধাদিশ্রুতয়ঃ প্রকরণবিরোধাৎ স্বার্থ-ত্যাগেন সর্ব্বাত্মতামাত্রপরা ইতি যুক্তম্। শ্রুতেরত্যন্তবিপ্রকৃষ্টার্থাৎ প্রকরণাৎ

বৎ] যদি বল, ভূতযোনি স্বয়ং অদৃশ্য। তাহার আবার দেহীর ন্যায় রূপ কি প্রকারে সম্ভব হয়? বলিলে বলিব, শরীর বলিবার অভিপ্রায়ে ঐরূপ রূপ বর্ণিত হয় নাই, পরন্তু সর্ব্বময়তা বলাই ঐ বর্ণনার উদ্দেশ্য; সুতরাং ঐরূপ রূপবর্ণনা দোষাবহ নহে। "আমি অন্ন ও আমিই অন্নভক্ষক" এই বর্ণনা যেমন সর্ব্বাত্মভাব প্রতিপাদক ও নির্দ্দোষ, কথিত বর্ণনাও তদ্রূপ সর্ব্বাত্মভাবের প্রতিপাদক ও নির্দ্দোষ।

[ অন্যে···ইত্যর্থঃ ] কোন ব্যাখ্যাকার ( বৃত্তিকার ) বলেন, "দ্যু-লোক যাঁহার মস্তক, চন্দ্র ও সূর্য্য যাঁহার চক্ষুঃ" এ বর্ণনা ভূতযোনির রূপবর্ণনা নহে। জন্মনির্দ্দেশ থাকায় উহা হিরণ্যগর্ভের বর্ণনা। যখন ঐ সন্দর্ভের পূর্ব্বে প্রাণ, মন, ইন্দ্রিয়, আকাশ, বায়ু, অগ্নি, জল ও পৃথিবীর উৎপত্তি কথিত হইয়াছে এবং তাহার পরে প্রথমে দ্যু-লোকের ও দ্যুলোকাগ্নি সূর্য্যের উৎপত্তি এবং অবশেষে সমস্ত ওষধি রসের উৎপত্তি কথিত হইয়াছে, তখন নিশ্চয়ই মধ্যেও জড়বস্তু কথিত হইয়াছে, ইহা নির্ণীত হয়; সুতরাং উহা ভূতযোনির রূপবর্ণনা নহে, উহা ভূতযোনি-সমুৎপন্ন আদিশরীরী ব্রহ্মার রূপবর্ণনা। ভূতযোনির সর্ব্বাত্মকতা বা সার্ব্বাত্ম্য ঐ

পদেক্ষ্যতি, "পুরুষ এবেদং বিশ্বং কর্ম্ম" ইত্যাদিনা। শ্রুতিস্মৃত্যোশ্চ ত্রৈলোক্যশরীরস্য প্রজাপতের্জন্ম নির্দ্দিশ্যমানমুপলভামহে।—

"হিরণ্যগর্ভঃ সমবর্ত্ততাগ্রে, ভূতস্য জাতঃ পতিরেক আসীৎ।
স দধার পৃথিবীং দ্যামুতেমাং,
কস্মৈ দেবায় হবিষা বিধেমঃ॥" ইতি।
সমবর্ত্ততেত্যজায়ত ইত্যর্থঃ। তথা,—
"স বৈ শরীরী প্রথমঃ স বৈ পুরুষ উচ্যতে।
আদিকর্ত্তা স ভূতানাং ব্রহ্মাগ্রে সমবর্ত্তত॥" ইতি।

বিকারপুরুষস্যাপি সর্ব্বভূতান্তরাত্মত্বং সম্ভবতি। প্রাণাত্মনা সর্ব্বভূতানামধ্যাত্মমবস্থানাৎ। অস্মিন্ পক্ষে "পুরুষ এবেদং বিশ্বং কর্ম্ম" ইত্যাদিসর্ব্বরূপোপন্যাসঃ পরমেশ্বরপ্রতিপত্তিহেতুরিতি ব্যাখ্যেয়ম্॥ ১। ২। ২৩॥

বলীয়স্ত্বাৎ। সিদ্ধে চ প্রকরণিনোঽসম্বন্ধে জায়মানমধ্যপাতিত্বং জায়মানগ্রহণে কারণমুপপন্নস্তং ভাষ্যকৃতা। তস্মাদ্ধিরণ্যগর্ভ এব ভগবান্ প্রাণাত্মনা সর্ব্বভূতান্তরঃ কার্য্যো নির্দ্দিশ্যত ইতি সাম্প্রতম। তৎ কিমিদানীং সূত্রমনবধেয়মেব? নেত্যাহ। —অস্মিন্ পক্ষে" ইতি। প্রকরণাৎ।

সকল বাক্যের পরে অর্থাৎ সৃষ্টিতত্ত্বকথনের পরে "এ সমুদায়ই পুরুষ, বা পুরুষই এ সমুদয়" এইরূপ বাক্যে অভিহিত হইয়াছে। ত্রিলোক-শরীর প্রজাপতি, ভূতযোনি পরমেশ্বর হইতে সমুৎপন্ন হন, ইহা শ্রুতি স্মৃতি উভয়-প্রসিদ্ধ। শ্রুতিপ্রসিদ্ধ যথা—"প্রথমে হিরণ্যগর্ভ জন্মিয়াছিলেন। তিনি জন্মিয়া প্রজাসমূহের এক অদ্বিতীয় পতি হইয়াছিলেন। সেই এক অদ্বয় প্রজাপতির অথবা প্রজাপতির 'উৎপাদক অদ্বয় দেবতার উদ্দেশে আমরা হবিস্ত্যাগ (যজ্ঞ) করিতেছি"। [তথা…ব্যাখ্যেয়ম্] আরও আছে। যথা—"প্রথমে ব্রহ্মা উৎপন্ন হন। এই ব্রহ্মাই আদিশরীরী এবং পুরুষ (পূর্ণ) ও ভূতসমূহের পতি।" এই জায়মান সূত্রাত্ম-পুরুষকে সর্ব্বভূতের অন্তরাত্মা বলা অসঙ্গত নহে, প্রত্যুত সঙ্গতই হয়। এ পক্ষে, "এ সমস্তই পুরুষ" এই অংশের দ্বারা সর্ব্বকর্ত্তা পরমেশ্বরের সর্ব্বময়তা কথিত হইয়াছে, এবং সেই সর্ব্বময়তাই পরমেশ্বরপ্রতীতির কারণ।

## বৈশ্বানরঃ সাধারণশব্দবিশেষাৎ ॥ ১।২।২৪ ॥ *

"কো ন আত্মা, কিং ব্রহ্ম" ইতি, "আত্মানমেবেমং বৈশ্বানরং সম্প্রত্যধ্যেষি, তমেব নো ব্রূহি ইতি" ইতি চোপক্রম্য দ্যুসূর্য্য-বায়্বাকাশবারিপৃথিবীনাং সুতেজস্ত্বাদিগুণযোগমেকৈকোপাসননিন্দয়া চ বৈশ্বানরং প্রত্যেষাং মূর্দ্ধাদিভাবমুপদিশ্যাম্নায়তে, "যস্ত্বেবমেবং প্রাদেশমাত্রমভিবিমানমাত্মানং বৈশ্বানরমুপাস্তে, স সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু ভূতেষু সর্ব্বেষ্বাত্মস্বন্নমত্তি। তস্য হ বা এতস্যাত্মনো বৈশ্বানরস্য মূর্দ্ধৈব সুতেজাশ্চক্ষুর্ব্বিশ্বরূপঃ প্রাণঃ পৃথগ্বর্ত্মাত্মা সন্দেহো বহুলো বস্তিরেব রয়িঃ পৃথিব্যেব পাদাবুর-

---

প্রাচীনশালসত্যযজ্ঞেন্দ্রদ্যুম্নজনকবুড়িলাঃ সমেত্য মীমাংসাং চক্রুঃ। "কো ন আত্মা কিং ব্রহ্ম" ইতি। আত্মেত্যুক্তে জীবাত্মনি প্রত্যয়ো মা ভূৎ, অত উক্তং কিং ব্রহ্মেতি। তে চ মীমাংসমানা নিশ্চয়মনধিগচ্ছন্তঃ কৈকেয়রাজং বৈশ্বানর-বিদ্যাবিদমুপসেদুঃ। উপসদ্য চোচুঃ। "আত্মানমেবেমং বৈশ্বানরং সম্প্রত্যধ্যেষি" স্মরসি, "তমেব নো ব্রূহি" ইত্যুপক্রম্য দ্যুসূর্য্যবায়্বাকাশবারিপৃথিবীনামিতি।

---

ছান্দোগ্য উপনিষদে "আমাদের আত্মা কি? ব্রহ্ম কি? অর্থাৎ কিংস্বরূপ" "সম্প্রতি আপনি এই বৈশ্বানর আত্মাকে স্মরণ করেন, অর্থাৎ জানেন; আমাদিগকে তাহা বলুন।" এইরূপ উপক্রমের পর স্বর্গলোক, সূর্য্য, বায়ু, আকাশ জল, পৃথিবী,—এ সকলের সুতেজস্ত্ব প্রভৃতি গুণ, বৈশ্বানর-বোধে ঐ সকলের উপাসনা করার দোষ ও ঐ সকল বৈশ্বানরের শিরঃপ্রভৃতি অঙ্গ কথিত হইয়াছে। সর্ব্বশেষে কথিত হইয়াছে, "যে এবম্বিধ প্রাদেশপ্রমাণ অভিবিমিত (পরিমিত) আত্মা বৈশ্বানরের উপাসনা করে, সে ব্যক্তি সকল লোকে, সকল প্রাণীতে ও সকল দেহে সর্ব্ববিধ ভোগভাগী হয়। এই বৈশ্বানরের মস্তক সুতেজা (দ্যুলোক), চক্ষু বিশ্বরূপ (সূর্য্য), প্রাণ বায়ু, সন্দেহ অর্থাৎ দেহমধ্যভাগ আকাশ, বস্তি বা মূত্রস্থান রয়ি (জল বা সমুদ্র), পদদ্বয় পৃথিবী, বক্ষঃ-

---

* ছান্দোগ্যশ্রুত্যুক্তোবৈশ্বানরঃ পরমেশ্বর এব, নান্যঃ। অত্র হেতুঃ সাধারণেতি। সাধারণশব্দয়োর্ব্বিশেষণত্বাৎ। যদ্যপি বৈশ্বানরশব্দস্ত্রয়াণাং সাধারণস্তথাপ্যত্র বিশেষোদৃশ্যতে। স এব বিশেষঃ পরমেশ্বরগমক ইতি সূত্রার্থঃ।—ছান্দোগ্য শ্রুতির বৈশ্বানর পরমেশ্বর। হেতু এই যে, ঐ স্থানে বিশেষোক্তি আছে। বৈশ্বানরশব্দ অগ্নি, অগ্নিদেবতা ও জাঠরাগ্নির বোধক হইলেও ঐ স্থানে তদ্ভিন্নত্রয়ের ব্যাবর্ত্তক বিশেষণ আছে। সুতরাং প্রোক্ত বৈশ্বানর পরমেশ্বরই।

এব বেদির্লোমানি বর্হিহৃ্দয়ং গার্হপত্যো মনোঽন্বাহার্য্যপচন-আস্যমাহবনীয়ঃ" ইত্যাদি। অত্র সংশয়ঃ—কিং বৈশ্বানরশব্দেন জাঠরোঽগ্নিরুপদিশ্যতে? উত ভূতাগ্নিঃ? অথ তদভিমানিনী দেবতা? অথবা শারীরঃ? আহোস্বিৎ পরমেশ্বরঃ? ইতি। কিং পুনরত্র সংশয়কারণম্? বৈশ্বানর ইতি জাঠর-ভূতাগ্নি-দেবতানাং সাধারণশব্দপ্রয়োগাৎ, আত্মেতি চ শারীর-পরমেশ্বরয়োঃ। তত্র কস্যোপাদানং ন্যায্যং, কস্য বা হানমিতি ভবতি সংশয়ঃ। কিন্তাবৎ প্রাপ্তম্? জাঠরোঽগ্নিরিতি। কুতঃ? তত্র হি বিশেষেণ ক্বচিৎ প্রয়োগো দৃশ্যতে, "অয়মগ্নির্বৈশ্বানরো যোঽয়-

অয়মর্থঃ।—বৈশ্বানরস্য ভগবতঃ "মূর্দ্ধা সুতেজাঃ" দ্যৌঃ, "চক্ষুর্বিশ্বরূপঃ" সূর্য্যঃ, "প্রাণো" বায়ুঃ, "পৃথগ্বর্ত্মা যস্য বায়োঃ স পৃথগ্বর্ত্মা, স এবাত্মা স্বভাবো যস্য স পৃথগ্বর্ত্মাত্মা, "সন্দেহঃ" দেহস্য মধ্যভাগঃ, স আকাশো "বহুলঃ" সর্ব্বগতত্বাৎ, "বস্তিরেব রয়িঃ" আপঃ, যতোঽদ্ভ্যোঽন্নমন্নাচ্চ রয়ির্ধনং, তস্মাদাপো রয়িরুক্তাঃ, তাসাঞ্চ মূত্রীভূতানাং বস্তিঃ স্থানমিতি বস্তিরেব রয়িরিত্যুক্তম্। "পাদৌ" "পৃথিবী", তত্র প্রতিষ্ঠানাৎ। তদেবং বৈশ্বানরাবয়বেষু দ্যুসূর্য্যানিলাকাশজলাবনিষু মূর্দ্ধচক্ষুঃ-প্রাণসন্দেহবস্তিপাদেষ্বেকৈকস্মিন্ বৈশ্বানরবুদ্ধ্যা বিপরীতত্বয়োপাসকানাং প্রাচীন-শালাদীনাং মূর্দ্ধপাতাঽন্ধত্ব-প্রাণোৎক্রমণদেহশীর্ণতাবস্তিভেদপাদশ্লথীভাবদূষণৈরুপা-সনানাং নিন্দয়া মূর্দ্ধাদিসমস্তভাবমুপদিশ্যাম্নায়তে। 'যস্ত্বেতমেবং প্রাদেশমাত্র-মভিবিমান'মিতি। স সর্ব্বেষু লোকেষু দ্যুপ্রভৃতিষু ভূতেষু স্থাবরজঙ্গমেষু, সর্ব্বে-ষাত্মসু দেহেন্দ্রিয়মনোবুদ্ধিজীবেষন্নমত্তি সর্ব্বসম্বন্ধিফলমাপ্নোতীত্যর্থঃ। অপাস্য বৈশ্বানরস্য ভোক্তুর্ভোজনস্যাগ্নিহোত্রতাসম্পিপাদয়িষয়া আহ শ্রুতিঃ।—"উর এব বেদিঃ," বেদিসারূপ্যাৎ। "লোমানি বর্হিঃ," আস্তীর্ণবর্হিঃসারূপ্যাৎ। "হৃদয়ং

স্থল যজ্ঞবেদী, লোমরাশি কুশ, হৃদয় গার্হপত্য-অগ্নি, মন অন্বাহার্য্যপচন-অগ্নি, মুখ আহবনীয়-অগ্নি * ইত্যাদি। [অত্র···সংশয়ঃ] এই বাক্যে সংশয় এই যে, শ্রুতি বৈশ্বানর-শব্দে জাঠরাগ্নি, প্রসিদ্ধ অগ্নি, অগ্নিদেবতা, জীব ও পরমেশ্বর, এ সকলের মধ্যে কোন্ অর্থ বলিয়াছেন? জাঠরাগ্নি, ভূতাগ্নি ও অগ্নিদেবতা, এই তিন অর্থে বৈশ্বানর-শব্দের এবং জীব ও পরমেশ্বর অর্থে আত্মশব্দের প্রয়োগ দেখা যায়; কাজেই সংশয় হয়। [কিন্তাবৎ···ইত্যাদৌ] সংশয়ের পর প্রথমে জাঠরাগ্নি পক্ষই প্রতীত বা উপস্থিত হয়। "সেই অগ্নি বৈশ্বানর, যে অগ্নি

* এ সকল কথা আখ্যায়িকাকারে কথিত আছে। আখ্যায়িকার ক্রম এইরূপ।—প্রাচীনশাল, সত্যযজ্ঞ, ইন্দ্রদ্যুম্ন, জনক, বুড়িল, এই পাঁচ ব্যক্তি "আত্মা কি, ব্রহ্ম কি?"

মন্তঃপুরুষে, যেনেদমন্নং পচ্যতে, যদিদমদ্যতে” ইত্যাদৌ। অগ্নিমাত্রং বা স্যাৎ। সামান্যেনাপি প্রয়োগদর্শনাৎ, “বিশ্বস্মা-অগ্নিং ভুবনায় দেবা বৈশ্বানরং কেতুমহ্নামকৃণ্বন্” ইত্যাদৌ। অগ্নিশরীরা বা দেবতা স্যাৎ। তস্যামপি প্রয়োগদর্শনাৎ। “বৈশ্বানরস্য সুমতৌ স্যাম, রাজা হি কং ভুবনানামভিশ্রীঃ” ইত্যেবমাদ্যায়াঃ শ্রুতের্দ্দেবতায়ামৈশ্বর্য্যাদ্যুপেতায়াং সম্ভবাৎ। অথাত্মশব্দসামানাধিকরণ্যাদুপক্রমে চ ‘কো ন আত্মা, কিং ব্রহ্ম’ ইতি কেবলাত্মশব্দপ্রয়োগাৎ, আত্মশব্দবশেন বৈশ্বানরশব্দঃ

---

গার্হপত্যঃ”। হৃদয়ানমন্বরং “মনোঽন্বাহার্য্যপচনঃ”। “আস্যমাহবনীয়ঃ”। তত্র হি তদন্নং হূয়তে।

---

দেহাভ্যন্তরে আছে ও যে অগ্নি ভুক্ত বস্তু পরিপাক করে।” ইত্যাদি স্থলে জাঠরাগ্নিকেই বৈশ্বানর বলা হইয়াছে। [অগ্নি…ইত্যাদৌ] যে হেতু অগ্নিমাত্রের উপর বৈশ্বানর-শব্দের প্রয়োগ আছে, সেই হেতু প্রসিদ্ধ-অগ্নি-অর্থও লইতে পার। যথা—“দেবতারা ভুবনের নিমিত্ত বৈশ্বানর অগ্নিকে ও দিন-চিহ্ন সূর্য্যকে সৃষ্টি করিয়াছেন।” [অগ্নি…সম্ভবাৎ] বৈশ্বানর-শব্দে অগ্নি দেবতাও বুঝা যাইতে পারে। কেন না, অগ্নি-দেবতাতেও ঐ শব্দের প্রয়োগ আছে। যথা—“যেহেতু বৈশ্বানর ভুবনের রাজা, ঈশ্বর ও সুখদাতা, সেই হেতু আমরা বৈশ্বানরের সুমতিমধ্যে থাকিতে ইচ্ছুক। অর্থাৎ আমাদের প্রতি বৈশ্বানরের শুভবুদ্ধি হউক।” এ শ্রুতি ঐশ্বর্য্যযুক্ত দেবতা অর্থেই সঙ্গত হয়। [ অথা…বিশেষাৎ ] আত্মার প্রস্তাব ও তাহার অভেদে বৈশ্বানরের প্রয়োগ, এই দুই কারণে বৈশ্বানরের আত্মার্থতা গ্রহণ করিলেও

---

বিচার করিতেছিলেন এবং তত্ত্বনিশ্চয়ের জন্য উদ্দালকের নিকট গিয়াছিলেন। উদ্দালক উহা জানিতেন না, তৎকারণে তিনি ও উক্ত পাঁচজন এক সঙ্গে কৈকেয় রাজার নিকট গিয়া বলিলেন, আমাদিগকে বৈশ্বানর আত্মা বলুন। রাজা তাঁহাদের প্রত্যেককে জিজ্ঞাসা করিলেন, তোমরা কে কাহাকে আত্মভাবে ধ্যান কর। অনন্তর তাঁহাদের কেহ দ্যুলোকের, কেহ সূর্য্যের, কেহ বায়ুর কেহ আকাশের, কেহ জলের, কেহ পৃথিবীর কথা বলিল। রাজা বলিলেন, ঐ সকল বৈশ্বানর নহে, বৈশ্বানরের অঙ্গ। পরে বলিলেন, তোমরা যদি না জিজ্ঞাসা করিতে, তাহা হইলে তোমাদের ঐ সকল অঙ্গের হানি হইত। এইরূপে এক একটীর অর্থাৎ এক এক অঙ্গের উপাসনার নিন্দা করিয়া পশ্চাৎ সর্ব্বাঙ্গসমুপেত বৈশ্বানরের উপাসনা “যে এইরূপ প্রাদেশ প্রমাণ” ইত্যাদি বাক্যে উপদেশ করিলেন। ইহাতে ব্রহ্মবাচক অর্থাৎ পরমেশ্বরবোধক শব্দ নাই, কেবল আত্মা ও বৈশ্বানর শব্দ আছে, সুতরাং ইহা সংশয়িত বাক্য। সংশয়িত বাক্য বলিয়া ইহার বিচার্য্যতা উপস্থিত হইয়াছে। বিচার ভাষ্যানুবাদে ব্যক্ত আছে।

পরিণেয় ইত্যুচ্যতে, তথাপি, শারীর আত্মা স্যাৎ। তস্য ভোক্তৃত্বেন বৈশ্বানরসন্নিকর্ষাৎ, প্রাদেশমাত্রমিতি চ বিশেষণস্য তস্মিন্নুপাধিপরিচ্ছিন্নে সম্ভবাৎ। তস্মান্নেশ্বরো বৈশ্বানর ইত্যেবং প্রাপ্তম্। তত ইদমুচ্যতে—

বৈশ্বানরঃ পরমাত্মা ভবিতুমর্হতি। কুতঃ? সাধারণশব্দবিশেষাৎ। সাধারণশব্দয়োর্ব্বিশেষঃ সাধারণশব্দবিশেষঃ। যদ্যপ্যেতাবুভাবপি আত্মবৈশ্বানরশব্দৌ, সাধারণশব্দৌ, বৈশ্বানরশব্দস্তু ত্রয়াণাং সাধারণঃ, আত্মশব্দশ্চ দ্বয়োঃ, তথাপি, বিশেষো দৃশ্যতে, যেন পরমেশ্বরপরত্বং তয়োরভ্যুপগম্যতে। "তস্য হ বা এতস্যাত্মনো বৈশ্বানরস্য মূর্দ্ধৈব সুতেজাঃ" ইত্যাদি। অত্র হি পরমেশ্বর এব দ্যুমূর্দ্ধত্বাদিবিশিষ্টোঽবস্থান্তরগতঃ প্রত্যগাত্মত্বেনোপন্যস্তো ধ্যানায়েতি গম্যতে, কারণত্বাৎ। কারণস্য হি সর্ব্বাভিঃ কার্য্যগতাভিরবস্থাভিরবস্থাবত্ত্বাৎ দ্যুলোকাদ্যবয়বত্বমুপপদ্যতে। "স সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু ভূতেষু সর্ব্বেষ্বাত্মস্বন্নমত্তি" ইতি চ

জীবাত্মা বৈ পরমাত্মা গ্রহণ করিতে পার না। জীব ভোক্তা ও উপাধিপরিচ্ছিন্ন; সুতরাং "প্রাদেশপ্রমাণ" প্রভৃতি বিশেষণ তাঁহাতেই খাটে। এ সকল যুক্তিতে পাওয়া যায়, বৈশ্বানর পরমেশ্বর নহে। পরমেশ্বর নহে, এই পক্ষ নিরাসের নিমিত্ত এই (২৪) সূত্র পঠিত হইল। অর্থ এই যে, বৈশ্বানর পরমেশ্বর, অন্য কেহ নহে। হেতু এই যে, ঐরূপ সাধারণ শব্দের প্রয়োগ থাকিলেও (বৈশ্বানর শব্দ নির্দ্দিষ্টবাচী না হইয়া সাধারণ অর্থবাচী হইলেও) ঐ স্থলে বিশেষ উক্তি আছে।

[সাধারণ···কারণত্বাৎ] আত্মা ও বৈশ্বানর, এ দুটী সাধারণ-শব্দ। বৈশ্বানর-শব্দ তিনের বোধক, আত্মশব্দ দু-এর বোধক। আত্মা ও বৈশ্বানর সাধারণ শব্দ হইলেও উক্ত স্থলে বিশেষ উপদেশ আছে। যথা—"ঐ স্বর্গ বৈশ্বানর আত্মার মস্তক।" এরূপ বিশেষ উক্তি থাকাতেই বৈশ্বানর শব্দের পরমেশ্বর অর্থ পরিগৃহীত হয়। পরমাত্মা নির্ব্বিশেষ, তাঁহার বিশেষ নাই, না থাকিলেও উপাসনার নিমিত্ত ঐরূপ বিশেষ অভিহিত হইতে পারে। [কারণস্য···পদ্যতে] কারণে কার্য্যের অবস্থা প্রক্ষেপ করা অসঙ্গত নহে। পরমাত্মা সর্ব্বকারণ, তদনুসারে তাঁহার উক্তবিধ কার্য্যাবস্থার আরোপ হইতে পারে। অর্থাৎ স্বর্গ তাঁহার মস্তক, এরূপ বলা যাইতে পারে। [স···ন্নমত্তি] "সেই উপাসক সকল

সর্ব্বলোকাত্মাশ্রয়ং ফলং শ্রূয়মাণং পরমকারণপরিগ্রহে সম্ভবতি। "এবং হাস্য সর্ব্বে পাপ্মানঃ প্রদূয়ন্তে" ইতি চ তদ্বিদঃ সর্ব্বপাপপ্রদাহশ্রবণম্। "কো ন আত্মা, কিং তদ্‌ব্রহ্ম" ইতি চাত্ম-ব্রহ্মশব্দাভ্যামুপক্রম ইত্যেবমন্তানি ব্রহ্মলিঙ্গানি পরমেশ্বরমেব গময়ন্তি। তস্মাৎ পরমেশ্বর এব বৈশ্বানরঃ॥ ১।২।২৪ ॥

## স্মর্য্যমাণমনুমানং স্যাদিতি॥ ১।২।২৫॥*

ইতশ্চ পরমেশ্বর এব বৈশ্বানরঃ। যস্মাৎ পরমেশ্বরস্যৈবাগ্নিরাস্যং দ্যৌর্ম্মূর্দ্ধা, ইতীদৃশং ত্রৈলোক্যাত্মকং রূপং স্মর্য্যতে—

"যস্যাগ্নিরাস্যং দ্যৌর্ম্মূর্দ্ধা খং নাভিশ্চরণৌ ক্ষিতিঃ।
সূর্য্যশ্চক্ষুর্দিশঃ শ্রোত্রে তস্মৈ লোকাত্মনে নমঃ" ইতি॥

তৎ স্মর্য্যমাণং রূপং মূলভূতাং শ্রুতিমনুমাপয়দস্য বৈশ্বানরশব্দস্য পরমেশ্বরপরত্বেনানুমানং লিঙ্গং গমকং স্যাদিত্যর্থঃ। ইতি শব্দো হেত্বর্থঃ। যস্মাদিদং গমকং, তস্মাদপি বৈশ্বানরঃ পরমাত্মৈ-

---

লোকে, সকলভূতে ও সকল আত্মায় ( শরীর প্রভৃতিতে ) ভোগ্য ভোগ করে।" এরূপ ফলশ্রুতি পরমকারণ পরমেশ্বর অর্থ ব্যতীত অন্যত্র অসম্ভব হয়। [ এবং…নরঃ ] ঐ স্থানে "তাহার সমস্ত পাপ দগ্ধ হয়" এরূপ ফলশ্রুতিও আছে। সর্ব্বপাপপ্রদাহ ফল পরমেশ্বরের জ্ঞান ব্যতীত অন্যজ্ঞানে সম্ভব হয় না। 'আমাদের আত্মা কি? ব্রহ্ম কি?" এই প্রক্রান্ত বাক্যে আত্মা ও ব্রহ্ম শব্দ থাকায় এবং অন্যান্য ব্রহ্মচিহ্ন থাকায় ঐ প্রস্তাব পরমেশ্বরের বোধক; সুতরাং প্রোক্ত বৈশ্বানর পরমেশ্বর।

উদাহৃত শ্রুতির বৈশ্বানর অর্থ পরমেশ্বর। কারণ এই যে, স্মৃতিতে পরমেশ্বরেরই ত্রিলোকমূর্ত্তি বর্ণিত আছে। যথা—"অগ্নি যাঁহার মুখ, স্বর্গ যাঁহার মস্তক, আকাশ নাভি, ক্ষিতি চরণদ্বয়, সূর্য্য চক্ষু, দিক্‌সকল কর্ণ, এই লোকমূর্ত্তি পরমেশ্বরকে নমস্কার।" এই স্মৃতি স্বীয় মূলীভূত শ্রুতি অনুমান করাইয়া বৈশ্বানরের পরমেশ্বরত্ব প্রতিপাদন করিতেছে। [ ইতি… সম্ভবতি ] সূত্রস্থ 'ইতি' শব্দের অর্থ—হেতু। অর্থ এই যে, যেহেতু উহা ( স্মৃতি ) মূলশ্রুতির অনুমাপক ও পরমেশ্বরের বোধক, সেই হেতু প্রোক্ত

---

* স্মর্য্যমাণং স্মৃত্যুক্তরূপম্ অনুমানং শ্রুতেরনুমাপকং, সুতরাং পরমেশ্বরস্য গমকমিতি সূত্রার্থঃ।—স্মৃতিতে পরমেশ্বরের ত্রৈলোক্যরূপ বর্ণিত আছে। সেই স্মৃতি আপনার মূল ( শ্রুতি ) অনুমান করায়, করাইয়া বৈশ্বানরের পরমেশ্বরত্ব প্রতিপাদন করে।

বেত্যর্থঃ। যদ্যপি স্তুতিরিয়ং—"তস্মৈ লোকাত্মনে নমঃ" ইতি স্তুতিত্বমপি নাসতি মূলভূতে বেদবাক্যে সম্যগীদৃশেন রূপেণ সম্ভবতি।

"দ্যাং মূর্দ্ধানং যস্য বিপ্রা বদন্তি,
খং বৈ নাভিং চন্দ্রসূর্য্যৌ চ নেত্রে।
দিশঃ শ্রোত্রে বিদ্ধি পাদৌ ক্ষিতিঞ্চ,
সোঽচিন্ত্যাত্মা সর্ব্বভূতপ্রণেতা ॥"

ইত্যেবংজাতীয়কা চ স্মৃতিরিহোদাহর্ত্তব্যা ॥ ১।২।২৫ ॥

## শব্দাদিভ্যোঽন্তঃপ্রতিষ্ঠানান্নেতি চেৎ, ন, তথা দৃষ্ট্যুপদেশাদসম্ভবাৎ পুরুষমপি চৈনমধীয়তে ॥ ১।১।২৬ *

নন্বসদারোপেণাপি স্তুতিসম্ভবাৎ ন মূলশ্রুত্যপেক্ষা, ইত্যাশঙ্ক্যাহ—"যদ্যপি" ইতি। তথাপীতি পদমর্থতঃ পঠতি "স্তুতিত্বমপি" ইতি। দ্যুমূর্দ্ধত্বাদিরূপেণ স্তুতির্নরমাত্রেণ কর্ত্তুমশক্যা, বিনা শ্রুতিমিত্যর্থঃ। ( ইতি রত্নপ্রভা ) ॥১।১।২৫॥

ননু "কো ন আত্মা, কিং ব্রহ্ম" ইত্যুপক্রমে আত্মব্রহ্মশব্দয়োঃ পরমাত্মনি রূঢ়ত্বেন তত্পরতায়াং বুদ্ধৌ বৈশ্বানরাগ্ন্যাদয়ঃ শব্দাস্তদনুরোধেন পরমাত্মন্যেব কথঞ্চিন্নেতুং যুজ্যন্তে, ন তু প্রথমাবগতৌ ব্রহ্মাত্মশব্দৌ চরমাবগতবৈশ্বানরাদিপদানুরোধেনান্যথয়িতুং যুজ্যেতে। যদ্যপি চ বাজসনেয়িনাং বৈশ্বানরবিদ্যোপক্রমে, 'বৈশ্বানরং

বৈশ্বানর পরমেশ্বরই। "লোকমূর্ত্তি পরমেশ্বরকে নমস্কার" ইহা স্তুতি হইলেও (স্তুতি-বাক্য হইলেও) মূলভূত বাক্য ব্যতীত ঐরূপ স্তুতি সম্ভবপর হয় না। (ঐ স্তুতি শ্রুতিমূলক, নির্ম্মূল নহে, সুতরাং অপ্রমাণ নহে)। "ব্রহ্মজ্ঞগণ স্বর্গকে যাঁহার মস্তক, আকাশকে নাভি, চন্দ্র ও সূর্য্যকে চক্ষু, দিক্‌সকলকে শ্রোত্র এবং পৃথিবীকে চরণ বলেন, তিনি অচিন্ত্যরূপ ও সকল ভূতের স্রষ্টা।" এই-জাতীয় স্মৃতিবাক্যও এই সূত্রের উদাহরণ রূপে গ্রহণীয় ॥১।২।২৫॥

* শব্দাদিভ্যঃ অর্থান্তরপ্রসিদ্ধেভ্যো বৈশ্বানরাদিশব্দেভ্যঃ, তথা অন্তঃপ্রতিষ্ঠানাৎ পুরুষান্তঃ—প্রতিষ্ঠিতত্বোক্তেঃ, ন বৈশ্বানরঃ পরমেশ্বর ইতি ন বক্তব্যম্। কুতঃ? তথাদৃষ্ট্যুপদেশাৎ অসম্ভবাৎ পুরুষশব্দেনোক্তত্বাচ্চ।—

বৈশ্বানর শব্দ ও অগ্নি শব্দ পরমেশ্বর অর্থের বোধক নহে বলিয়া বৈশ্বানর অর্থ পরমেশ্বর নহে, এরূপ বলিতে পার না। বলিলে ঐরূপে উপাসনার বিশেষোক্তির ও পুরুষবিশেষণে বিশেষিত হওয়ার দোষ জন্মে। ( ভাষ্যানুবাদ দেখ )।

অত্রাহ—ন পরমেশ্বরো বৈশ্বানরো ভবিতুমর্হতি। কুতঃ? শব্দাদিভ্য অন্তঃপ্রতিষ্ঠানাচ্চ। শব্দস্তাবৎ বৈশ্বানরশব্দো ন পরমেশ্বরে সম্ভবতি, অর্থান্তরে রূঢ়ত্বাৎ। তথা অগ্নিশব্দঃ, "স এষোঽগ্নির্বৈশ্বানরঃ" ইতি। আদিশব্দাৎ হৃদয়-গার্হপত্যাদ্যগ্নিত্রেতাপ্রকল্পনম্। "তদ্‌যদ্ভক্তং প্রথমমাগচ্ছেৎ, তদ্ধোমীয়ম্" ইত্যাদিনা চ প্রাণাহুত্যধিকরণতাসঙ্কীর্ত্তনম্। এতেভ্যো হেতুভ্যো জাঠরো বৈশ্বানরঃ প্রত্যেতব্যঃ। তথান্তঃপ্রতিষ্ঠানমপি শ্রূয়তে—"পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি, তচ্চ জাঠরে সম্ভবতি।

যদপ্যুক্তং "মূর্দ্ধৈব সুতেজাঃ", ইত্যাদের্ব্বিশেষাৎ কারণাৎ

হ বৈ ভগবান্ সম্প্রতি বেদ, তং নো ব্রূহি' ইত্যত্র নাত্মব্রহ্মশব্দৌ স্তঃ, তথাপি তৎসমানার্থং ছান্দোগ্যবাক্যং তদুপক্রমমিতি তেন নিশ্চিতার্থেন তদবিরোধেন বাজসনেয়িবাক্যার্থোনিশ্চীয়তে। নিশ্চিতার্থেন হ্যনিশ্চিতার্থং ব্যবস্থাপ্যতে, নানিশ্চিতার্থেন নিশ্চিতার্থম্। কর্ম্মবচ্চ ব্রহ্মাপি সর্ব্বশাখাপ্রত্যয়মেকমেব। ন চ দ্যুমূর্দ্ধত্বাদিকং জাঠরভূতাগ্নিদেবতাজীবাত্মনামন্যতমস্যাপি সম্ভবতি। ন চ সর্ব্বলোকাশ্রয়ফলভাগিতা, ন চ সর্ব্বপাপ্মপ্রদাহ ইতি পারিশেষ্যাৎ পরমাত্মৈব বৈশ্বানর ইতি নিশ্চিতে কুতঃ পুনরিয়মাশঙ্কা।—"শব্দাদিভ্যোঽন্তঃপ্রতিষ্ঠানান্নেতি চেৎ" ইতি। উচ্যতে, তদেবোপক্রমানুরোধেনান্যথা নীয়তে, যন্নেতুং শক্যম্। অশক্যৌ চ বৈশ্বানরাগ্নিশব্দাবন্যথা নেতুমিতি শঙ্কিতুরভিমানঃ। অপি চান্তঃপ্রতিষ্ঠিতত্বং প্রাদেশমাত্রত্বঞ্চ ন সর্ব্বব্যাপিনোঽপরিমাণস্য চ পরব্রহ্মণঃ সম্ভবতঃ। ন চ প্রাণাহুত্যধিকরণতাঽন্যত্র জাঠরাগ্নের্যুজ্যতে।

পূর্ব্বপক্ষবাদী বলিবেন, শব্দ প্রভৃতি ও অন্তরবস্থান-কথন, এই দুই কারণে বৈশ্বানর পরমেশ্বর নহে। শব্দ অর্থ—বৈশ্বানর শব্দ। বৈশ্বানর-শব্দ অন্য অর্থে প্রসিদ্ধ; সুতরাং তাহা পরমেশ্বরের বোধক নহে। অগ্নি-শব্দও ঐরূপ। [ আদি…প্রত্যেতব্যঃ ] সূত্রে "আদি" শব্দ আছে, তদ্দ্বারা হৃদয় ও গার্হপত্যাদি গ্রহণ করিবে। শ্রুতি "যে অন্ন প্রথম লব্ধ বা উপস্থিত হইবে, সে অন্ন হোম করিবে অর্থাৎ জঠরানলে আহুতি দিবে।" এইরূপে বৈশ্বানরকে হোমাধার ( অগ্নি ) বলিয়াছেন। এতদনুসারে বৈশ্বানর-শব্দের জাঠরাগ্নি অর্থ গ্রহণ করাই উচিত। [ তথা…সম্ভবতি ] অপিচ, "পুরুষে ও পুরুষের অন্তরে অবস্থিত" এ অংশ, বৈশ্বানরকে পুরুষান্তঃপ্রতিষ্ঠিত বলিয়াছেন। অন্তঃপ্রতিষ্ঠিতত্বধর্ম্ম জাঠরাগ্নিপক্ষেই সঙ্গত হয়।

[ যদ…বিষয় ইতি ] পূর্ব্বে বলিয়াছ, 'স্বর্গ যাহার মস্তক' এই উক্তি বা

পরমাত্মা বৈশ্বানর ইতি। অত্র ক্রমঃ—কুতো হ্যেষ নির্ণয়ঃ, যদুভয়থাপি বিশেষপ্রতিভানে সতি পরমেশ্বরবিষয় এব বিশেষ আশ্রয়ণীয়ো ন জাঠরবিষয় ইতি। অথবা ভূতাগ্নেরন্তর্ব্বহিশ্চাবতিষ্ঠমানস্যৈষ নির্দ্দেশো ভবিষ্যতি। তস্যাপি হি দ্যুলোকাদিসম্বন্ধো মন্ত্রবর্ণাদবগম্যতে, "যো ভানুনা পৃথিবীং দ্যামুতেমামাততান রোদসী অন্তরীক্ষম্" ইত্যাদৌ। অথবা তচ্ছরীরায়া দেবতায়া ঐশ্বর্য্যযোগাদ্দ্যুলোকাদ্যবয়বত্বং সম্ভবতি। তস্মান্নাত্র পরমেশ্বরো বৈশ্বানর ইতি।

অত্রোচ্যতে,—ন, তথাদৃষ্ট্যুপদেশাদিতি। ন শব্দাদিভ্যঃ কারণেভ্যঃ পরমেশ্বরস্য প্রত্যাখ্যানং যুক্তম্। কুতঃ?

ন চ গার্হপত্যাদিহৃদয়াদিতা ব্রহ্মণঃ সম্ভবিনী। তস্মাদ্যথাযোগং জাঠর-ভূতাগ্নিদেবতাজীবানামন্যতমো বৈশ্বানরঃ, ন তু ব্রহ্ম। তথা চ ব্রহ্মাত্ম-শব্দাবুপক্রমগতাবপ্যন্যথা নেতব্যৌ। দ্যুমূর্দ্ধত্বাদয়শ্চ স্তুতিমাত্রম্।

অথবা অগ্নিশরীরায়া দেবতায়া ঐশ্বর্য্যযোগাৎ দ্যুমূর্দ্ধত্বাদয় উপপদ্যন্ত ইতি শঙ্কিতুরভিসন্ধিঃ। অত্রোত্তরম্।—"ন"। কুতঃ। "তথা দৃষ্ট্যুপদেশাৎ"। অদ্ধা চরমমনন্যথাসিদ্ধং প্রথমাবগতমন্যথয়তি। ন ত্বত্র চরমস্যানন্যথাসিদ্ধিঃ প্রতীকোপদেশেন বা মনো ব্রহ্মেতিবৎ তদুপাধ্যুপদেশেন বা মনোময়ঃ প্রাণশরীরো ভারূপ ইতিবদুপপত্তেঃ। বৃৎপত্ত্যা বা বৈশ্বানরাগ্নিশব্দয়ো-

এই বিশেষকথন অনুসারে বৈশ্বানর পরমেশ্বর, সে কথার প্রতিকূলে আমাদের বক্তব্য এই যে, যখন জাঠরাগ্নি ও পরমেশ্বর, উভয় অর্থেই বিশেষ-উক্তি সম্ভব ও দৃষ্ট হয়, তখন পরমেশ্বরবোধক বিশেষই গ্রাহ্য হইবে, অন্য বিশেষ গ্রাহ্য হইবে না, তাহার নিশ্চায়ক কি হেতু আছে? অর্থাৎ ঐরূপ নিশ্চয়ের কোন উপযুক্ত হেতু নাই। [অথবা···দিতে] অথবা উহা ভূতাগ্নিবিষয়ক নির্দ্দেশ হইতে পারে। ভূতাগ্নিও অন্তরে ও বাহিরে বিরাজমান আছে, এবং বেদেও তাহার স্বর্গলোকসম্বন্ধ কথিত আছে। যথা—"যিনি সূর্য্যরূপে পৃথিবী, স্বর্গ ও অন্তরীক্ষ ব্যাপিয়া আছেন, সেই অগ্নিকে ধ্যান কর।" অথবা উহা অগ্নিদেবতার নির্দ্দেশ। অগ্নিদেবতা ঐশ্বর্য্যশালিনী, তৎপ্রভাবে তাঁহারও স্বর্গাদি অবয়ব হওয়ার সম্ভাবনা আছে। এই সকল কারণে বৈশ্বানর যে পরমেশ্বর নহে, ইহা নিশ্চয় হইতে পারে।

এই পূর্ব্বপক্ষের সমাধানের জন্য সূত্রে বলা হইল,—বৈশ্বানর পরমেশ্বর নহে, এরূপ বলিতে পার না। হেতু এই যে, শাস্ত্রে ঐরূপে দেখিবার (জানিবার বা উপাসনা করিবার) উপদেশ দেখা যায়। [ন···বৎ]

তথা জাঠরাপরিত্যাগেন দৃষ্ট্যুপদেশাৎ। পরমেশ্বরদৃষ্টির্হি জাঠরে বৈশ্বানর ইহোপদিশ্যতে, "মনো ব্রহ্মেত্যুপাসীত," ইত্যাদিবৎ। অথবা জাঠরবৈশ্বানরোপাধিঃ পরমেশ্বর ইহ দ্রষ্টব্যত্বেনোপদিশ্যতে, "মনোময়ঃ প্রাণশরীরো ভারূপঃ" ইত্যাদিবৎ। যদি চেহ পরমেশ্বরো ন বিবক্ষ্যেত, কেবল এব জাঠরোঽগ্নির্বিবক্ষ্যেত, ততো "মূর্দ্ধৈব সুতেজাঃ" ইত্যাদের্বিশেষস্যাসম্ভব এব স্যাৎ। যথা তু দেবতা-ভূতাগ্নিব্যপাশ্রয়েণাপ্যয়ং

ব্রহ্মবচনত্বান্নানস্থথাসিদ্ধিঃ। তথা চ ব্রহ্মাশ্রয়স্য প্রত্যয়স্যাশ্রয়ান্তরে জাঠরবৈশ্বানরাত্বয়ে ক্ষেপেণ বা জাঠরবৈশ্বানরোপাধিনি বা ব্রহ্মণ্যুপাস্যে বৈশ্বানরধর্ম্মাণাং ব্রহ্মধর্ম্মাণাঞ্চ সমাবেশ উপপদ্যতে। অসম্ভবাদিতি সূত্রাবয়বং ব্যাচষ্টে।—"যদি চেহ পরমেশ্বরো ন বিবক্ষ্যেত" ইতি। পুরুষমপি চৈনমধীয়ত ইতি সূত্রাবয়বং ব্যাচষ্টে।—"যদি কেবল এব" ইতি। ন ব্রহ্মোপাধিতয়া নাপি প্রতীকতয়েত্যর্থঃ। ন কেবলমন্তঃপ্রতিষ্ঠং পুরুষমপীত্যপেরর্থঃ। অতএব যৎ পুরুষ ইতি পুরুষমনূদ্য ন বৈশ্বানরো বিধীয়তে। তথা সতি পুরুষে বৈশ্বানরদৃষ্টিরুপদিশ্যেত। এবঞ্চ পরমেশ্বরদৃষ্টির্হি জাঠরে বৈশ্বানর ইহোপদিশ্যত ইতি ভাষ্যং বিরুধ্যেত। শ্রুতিবিরোধশ্চ।—"স যো হৈতমেবমগ্নিং বৈশ্বানরং পুরুষং পুরুষবিধং পুরুষেঽন্তঃ-

পূর্ব্বোক্ত কারণ অবলম্বনে বৈশ্বানরকে পরমেশ্বর না বলা অযুক্ত। হেতু এই যে, শাস্ত্রে ঐরূপে পরমেশ্বর-উপাসনার উপদেশ আছে। শাস্ত্র যেমন, মনে ব্রহ্মদর্শন ( মনঃই ব্রহ্ম, এইরূপ ভাবনায় ব্রহ্মোপাসনা ) করিতে বলিয়াছেন, তেমনি, জাঠরাগ্নিতেও বলিয়াছেন। [ অথবা...বৎ ] অথবা যেমন মন-উপহিত ব্রহ্মকে উপাসনা করিতে বলিয়াছেন, ( ব্রহ্ম মনোময়, মন তাঁহার শরীর ইত্যাদি ), সেইরূপ, জাঠরাগ্নি-উপহিত ঈশ্বরের উপাসনাও বলিয়াছেন। [ যদি···বক্ষ্যামঃ ] ঐ বাক্যে যদি পরমেশ্বর বলিবার ইচ্ছা না থাকিত, কেবল জাঠরাগ্নি বলিবারই ইচ্ছা থাকিত, তাহা হইলে শ্রুতি "স্বর্গ তাঁহার মস্তক" এরূপ কথা বলিতেন না। ঐ কথা জাঠরাগ্নিপক্ষে সম্পূর্ণ অসঙ্গত। দেবতা ও ভূতাগ্নি পক্ষেও ঐ কথা বা ঐ বিশেষণ প্রয়োগকরা অসম্ভব জানিবে। যে প্রকারে অসম্ভব হয়, তাহা পরসূত্রে ব্যক্ত হইবে। [ যদি···পঠ্যতে ] বৈশ্বানর যদি কেবল জাঠরাগ্নিই হয়, তাহা হইলে তাহাকে পুরুষান্তঃপ্রতিষ্ঠিত বলা যাইতে পারে বটে; কিন্তু পুরুষ বলা যাইতে পারে না। কিন্তু যজুর্ব্বেদ উহাকে পুরুষান্তঃপ্রতিষ্ঠিত ও পুরুষ উভয় বিশেষণে বিশেষিত করিয়াছেন। যথা—"সেই এই অগ্নি বৈশ্বানর। যে উপাসক পুরুষে প্রতিষ্ঠিত ও পুরুষ বৈশ্বানরকে জানে, উপাসনা করে, সে সর্ব্বভোগী হয়।" পরমেশ্বর সর্ব্বময় সর্ব্বাত্মা, তজ্জন্য তাঁহাকে পুরুষ ও পুরুষপ্রতিষ্ঠিত

বিশেষ উপপাদয়িতুং ন শক্যতে, তথোত্তরসূত্রে বক্ষ্যামঃ। যদি চ কেবল এব জাঠরো বিবক্ষ্যেত, পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতত্বং কেবলং তস্য স্যাৎ, ন তু পুরুষত্বম্। পুরুষমপি চৈনমধীয়তে বাজসনেয়িনঃ, "স এষোঽগ্নির্বৈশ্বানরো যৎ পুরুষঃ, স যো হৈতমেবমগ্নিং বৈশ্বানরং পুরুষং পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি। পরমেশ্বরস্য তু সর্ব্বাত্মত্বাৎ পুরুষত্বং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতত্বঞ্চোভয়মপ্যুপপদ্যতে। যে তু পুরুষবিধমপি চৈনমধীয়ত ইতি সূত্রাবয়বং পঠন্তি, তেষামেষোঽর্থঃ—কেবলজাঠরপরিগ্রহে পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতত্বং কেবলং স্যাৎ, ন তু পুরুষবিধত্বম্। পুরুষবিধমপি চৈনমধীয়তে বাজসনেয়িনঃ "পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি। পুরুষবিধত্বঞ্চ প্রকরণাৎ যদধিদৈবতং দ্যুমূর্দ্ধত্বাদিপৃথিবীপ্রতিষ্ঠিতত্বান্তং, যচ্চাধ্যাত্মং প্রসিদ্ধং মূর্দ্ধত্বাদিচিবুকপ্রতিষ্ঠিতত্বান্তং, তৎ পরিগৃহ্যতে॥ ১।২।২৬॥

## অত এব ন দেবতা ভূতঞ্চ॥ ১।২।২৭॥*

যৎ পুনরুক্তং—ভূতাগ্নেরপি মন্ত্রবর্ণে দ্যুলোকাদিসম্বন্ধদর্শনাৎ "মূর্দ্ধৈব সুতেজাঃ" ইত্যাদ্যবয়বকল্পনং তস্যৈব ভবিষ্যতীতি, তচ্ছরীরায়া দেবতায়া বা ঐশ্বর্য্যযোগাদিতি, তৎ পরিহর্ত্তব্যম্। অত্রো-

প্রতিষ্ঠিতং বেদ" ইতি। বৈশ্বানরস্য হি পুরুষত্ববেদনমত্রানূদ্যতে ন তু পুরুষস্য বৈশ্বানরত্ববেদনম্। তস্মাৎ "স এষোঽগ্নির্বৈশ্বানরঃ" যদিতি যদঃ পূর্ব্বেণ সম্বন্ধঃ, পুরুষ ইতি, তত্র পুরুষদৃষ্টেরুপদেশ ইতি যুক্তম্॥ ১।২।২৬॥

অত এবৈতেভ্যঃ শ্রুতিস্মৃত্যবগত-দ্যুমূর্দ্ধত্বাদিসম্বন্ধসর্ব্বলোকাশ্রয়ফলভাগিত্ব-সর্ব্বপাপ্মপ্রদাহাত্মব্রহ্মপদোপক্রমেভ্যো হেতুভ্য ইত্যর্থঃ। 'যো ভানুনা পৃথিবীং

উভয়ই বলা যায়। [ যে…গৃহ্যতে ] যাহারা পুরুষশব্দের পরিবর্ত্তে পুরুষবিধ পাঠ কল্পনা করেন, তাঁহাদের মতের ব্যাখ্যা এইরূপ—বৈশ্বানর কেবল জাঠরাগ্নি হইলে তাহাতে অন্তঃপ্রতিষ্ঠিত বিশেষণ সঙ্গত হইতে পারে বটে ; কিন্তু পুরুষবিধ-

* অতএব—উক্তেভ্যো হেতুভ্যঃ, বৈশ্বানরো ন দেবতা ন ভূতাগ্নিঃ, কিন্তু পরমেশ্বর এব।—ঐ সকল কারণে প্রোক্ত বৈশ্বানর অগ্নিদেবতা বা অগ্নি উভয়ের কিছুই নহে।

চ্যতে—অতএব উক্তেভ্যো হেতুভ্যো ন দেবতা বৈশ্বানরঃ, তথা ভূতাগ্নিরপি ন বৈশ্বানরঃ। ন হি ভূতাগ্নেরৌষ্ণ্যপ্রকাশমাত্রাত্মকস্য দ্যুমূর্দ্ধত্বাদিকল্পনোপপদ্যতে, বিকারস্য বিকারান্তরাত্মত্বাসম্ভবাৎ। তথা দেবতায়াঃ সত্যপ্যৈশ্বর্য্যযোগে ন দ্যুমূর্দ্ধত্বাদিকল্পনা সম্ভবতি, অকারণত্বাৎ পরমেশ্বরাধীনৈশ্বর্য্যত্বাচ্চ। আত্মশব্দাসম্ভবশ্চ সর্ব্বেষ্বেষু পক্ষেষু স্থিত এব ॥ ১। ২।২৭ ॥

## সাক্ষাদপ্যবিরোধং জৈমিনিঃ ॥১।২।২৮॥*

পূর্ব্বং জাঠরাগ্নিপ্রতীকো জাঠরাগ্ন্যুপাধিকো বা পরমেশ্বর উপাস্য ইত্যুক্তম্ অন্তঃপ্রতিষ্ঠিতত্বাদ্যনুরোধেন, ইদানীন্তু বিনৈব

ত্যামুতেমাম্' ইতি মন্ত্রবর্ণোঽপি ন কেবলৌষ্ণ্যপ্রকাশবিভবমাত্রস্য ভূতাগ্নেরিমমীদৃশং মহিমানমাহ, অপি তু ব্রহ্মবিকারতয়া তাদ্রূপ্যেণেতি ভাবঃ॥ ১।২।২৭ ॥

যদেতৈৎ প্রকৃতং মূর্দ্ধাদিষু চিবুকান্তেষু পুরুষাবয়বেষু দ্যুপ্রভৃতীন্ পৃথিবীপর্য্যন্তাংস্ত্রৈলোক্যাত্মনো বৈশ্বানরস্যাবয়বান্ সম্পাদ্য পুরুষবিধত্বং কল্পিতং,

বিশেষণটী সঙ্গত হয় না। কিন্তু যজুর্ব্বেদ উহাকে পুরুষবিধও বলিয়াছেন। প্রকরণ অনুসারে পুরুষবিধ শব্দের অর্থ পুরুষতুল্য। পুরুষের মস্তকাদি আছে, বৈশ্বানরেরও মস্তকাদি আছে, (স্বর্গ তাঁহার মস্তক ইত্যাদি); সুতরাং তিনি পুরুষবিধ॥ ১। ২। ২৬॥

আরও যে বলিয়াছিলে, বেদ-মন্ত্রে ভৌতিক অগ্নিরও স্বর্গলোকসম্বন্ধ বর্ণিত হওয়ায় অগ্নির, অথবা অগ্নিশরীরিণী দেবতার উক্তবিধ অবয়বকল্পনা (স্বর্গ তাঁহার মস্তক, ইত্যাদি) হইবে। এক্ষণে সে কথার পরিহার করা আবশ্যক। এবিষয়ে যে, পূর্ব্বোক্ত হেতু সমূহের (স্বর্গ তাঁহার মস্তক, সর্ব্বলোকে সর্ব্বফলভোগ, সকল পাপ নষ্ট হয়, ইত্যাদি কথার) দ্বারা স্থির হয়, বৈশ্বানর অগ্নি ও অগ্নিশরীরিণী দেবতা উভয়ের কিছুই নহে। ভূতাগ্নি কেবল উষ্ণ-প্রকাশ-স্বভাব। তাহার মস্তক স্বর্গ, এ কল্পনা নিতান্ত অসঙ্গত। ভূতাগ্নি নিজে বিকার অর্থাৎ জন্য বস্তু; তাহা যে, অন্য বস্তুর আত্মা হইবে, ইহাও অসম্ভব। দেবতার ঐশ্বর্য্য আছে বটে; থাকিলেও স্বর্গ তাহার মস্তক, এরূপ কল্পনা তাহার পক্ষে অসঙ্গত। হেতু এই যে, তিনি অকারণ অর্থাৎ তিনি স্বর্গাদির কারণ নহেন। তাঁহার ঐশ্বর্য্যও পরমেশ্বরের অধীন। বিশেষতঃ আত্মশব্দের অসম্ভব উভয় পক্ষেই বিদ্যমান রহিয়াছে॥ ১। ২। ২৭॥

* সাক্ষাৎ জাঠরাগ্নিসম্বন্ধং বিনা ঈশ্বরস্যোপাস্যত্বেঽপি অবিরোধং শব্দাস্তবিরোধং জৈমিনির্মন্যত ইতি সূত্রার্থঃ।—জৈমিনি বলেন, ঐ বাক্যে জাঠরাগ্নিসম্বন্ধ ব্যতিরেকেও ঈশ্বরোপাসনা উপদিষ্ট হইয়াছে বলিলে কোনও প্রকার বিরোধ (দোষ) হয় না।

প্রতীকোপাধিকল্পনাভ্যাং সাক্ষাদপি পরমেশ্বরোপাসনপরিগ্রহে ন কশ্চিদ্বিরোধ ইতি জৈমিনিরাচার্য্যো মন্যতে। নন্বু জাঠরাগ্ন্যপরিগ্রহেঽন্তঃপ্রতিষ্ঠিতত্ববচনং শব্দাদীনি চ করণানি বিরুধ্যেরন্নিতি। অত্রোচ্যতে—অন্তঃপ্রতিষ্ঠিতত্ববচনং তাবন্ন বিরুধ্যতে। ন হীহ পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদেতি জাঠরাগ্ন্যভিপ্রায়েণেদমুচ্যতে, তস্যাপ্রকৃতত্বাদসংশব্দিতত্বাচ্চ। কথং তর্হি? যৎ প্রকৃতং মূর্দ্ধাদিষু চিবুকান্তেষু পুরুষবিধত্বং, কল্পিতং, তদভিপ্রায়েণেদমুচ্যতে—

তদভিপ্রায়েণেদমুচ্যতে—'পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ' ইতি। অত্রাবয়বসম্পত্ত্যা পুরুষবিধত্বং কার্য্যকরণসমুদায়রূপ-পুরুষাবয়বমূর্দ্ধাদিচিবুকান্তঃ-প্রতিষ্ঠানাচ্চ পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতত্বং সমুদায়মধ্যপতিতত্বাৎ তদবয়বানাং সমুদায়ি-

বৈশ্বানর পুরুষের অন্তরে প্রতিষ্ঠিত, এই বাক্যের অনুরোধে পূর্ব্বসূত্রে বলা হইয়াছে, নিদর্শিত বাক্যে জাঠরাগ্নি-প্রতীক, অথবা জাঠরাগ্নি-উপাধিক পরমেশ্বরের-উপাসনা কথিত হইয়াছে। এ সূত্রে বলা হইতেছে যে, জৈমিনি মুনির মতে প্রতীক ও উপাধি কল্পনা না করিয়াও বৈশ্বানর-শব্দের পরমেশ্বর অর্থ গ্রহণ করিতে পারা যায়। জৈমিনি বলেন, ঐ বাক্যে সাক্ষাৎ পরমেশ্বরের উপাসনাই উপদিষ্ট হইয়াছে। [ নম্বু⋯তদ্বৎ ] যদি বল, অন্তঃপ্রতিষ্ঠিত কথা ও বৈশ্বানর শব্দ পরমেশ্বর অর্থে সঙ্গত হয় না। বিবেচনা করিয়া দেখিলে, তাহাও হয়। কেন-না, "যিনি পুরুষবিধ ও পুরুষের অন্তরে প্রতিষ্ঠিত বৈশ্বানরকে জানেন", এ কথা জাঠরাগ্নি অভিপ্রায়ে উচ্চারিত হয় নাই। তৎপ্রতি হেতু এই যে, উহাও জাঠরাগ্নি প্রকরণ ( প্রস্তাব ) নহে। অপিচ, উক্ত স্থলে জাঠরাগ্নিবোধক কোন শব্দও নাই। বলিতে পার, তবে কোন অর্থে বা কোন্ বস্তুর উদ্দেশে ঐ বাক্য উচ্চারিত হইয়াছে? ইহার প্রত্যুত্তর এই যে, যাহা প্রকৃত বা যে বস্তুর প্রকরণ, উপাসনার্থ যাহার মস্তকাদি কল্পিত হইয়াছে, সেই বস্তু বলিবার অভিপ্রায়েই ঐ বাক্য উচ্চারিত হইয়াছে। বৈশ্বানর পুরুষাকার ও অন্তরে প্রতিষ্ঠিত, এ কথাটী 'বৃক্ষে শাখা প্রতিষ্ঠিত,' এই লৌকিক কথার সহিত সমান। [ অথবা⋯বেদেতি ] অথবা, অন্তঃশব্দের অর্থ মধ্যস্থ ( সাক্ষী )। যিনি প্রকৃত—প্রকরণের প্রতিপাদ্য, প্রোক্ত অধ্যাত্ম ও অধিদৈব বস্তুসমূহ যাঁহার উপাধি, শ্রুতি সেই পরমাত্ম-বস্তুর উদ্দেশে ঐ কথা ঐরূপে বলিয়াছেন। [নিশ্চিতে⋯যৎ] পূর্ব্বাপর পর্য্যালোচনার দ্বারা পরমেশ্বর অর্থ স্থিরীকৃত হইলে, যে কোনরূপ যোগার্থ অবলম্বন করিয়া বৈশ্বানর-শব্দকে তদর্থে ( পরমেশ্বর অর্থে ) নীত করা যাইতে পারে। যথা—বিশ্ব=সমস্ত, নর=জীব, তদাত্মক। অর্থাৎ যিনি জীবঘন বা সর্ব্বজীবাত্মক, তিনি বিশ্বনর। তদর্থে বৈশ্বানর। অথবা বিশ্ব=সমুদায় সৃষ্টবস্তু, নর=কর্ত্তা। মিলিতার্থ এই যে, যিনি সমস্ত সৃষ্টপদার্থের স্রষ্টা, তিনি

"পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি। যথা বৃক্ষে শাখাং প্রতিষ্ঠিতাং পশ্যতীতি, তদ্বৎ। অথবা যঃ প্রকৃতঃ পরমাত্মা অধ্যাত্মমধিদৈবতঞ্চ পুরুষবিধত্বোপাধিঃ, তস্য যৎ কেবলং সাক্ষিরূপং তদভিপ্রায়েণেদমুচ্যতে "পুরুষবিধং পুরুষেঽন্তঃপ্রতিষ্ঠিতং বেদ" ইতি। নিশ্চিতে চ পূর্ব্বাপরালোচনবশেন পরমাত্মপরিগ্রহে তদ্বিষয়ে এব বৈশ্বানরশব্দঃ কেনচিদ্ যোগেন বর্ত্তিষ্যতে। বিশ্বশ্চায়ং নরশ্চেতি, বিশ্বেষাং বায়ং নরঃ, বিশ্বে বা নরা অস্যেতি বিশ্বানরঃ পরমাত্মা, সর্ব্বাত্মত্বাৎ, বিশ্বানর এব বৈশ্বানরঃ, তদ্ধিতোঽনন্যার্থে, রাক্ষস-বায়সাদিবৎ। অগ্নিশব্দোঽপ্যগ্রণীত্বাদিযোগাশ্রয়ণেন পরমাত্মবিষয় এব ভবিষ্যতি। গার্হপত্যাদিকল্পনং প্রাণাহুত্যধিকরণত্বঞ্চ পরমাত্মনোঽপি সর্ব্বাত্মত্বাদুপপদ্যতে। কথং পুনঃ পরমেশ্বরপরিগ্রহে প্রাদেশমাত্রশ্রুতিরুপপদ্যতে? ইতি, তাং ব্যাখ্যাতুমারভতে॥ ১। ২। ২৮॥

নাম্। অত্রৈব নিদর্শনমাহ—"যথা বৃক্ষে শাখাম্" ইতি। শাখাকাণ্ডমূলস্কন্ধসমুদায়ে প্রতিষ্ঠিতা শাখা তন্মধ্যপতিতা ভবতীত্যর্থঃ। সমাধানান্তরমাহ—অথবা ইতি। অন্তঃপ্রতিষ্ঠত্বং মাধ্যস্থ্যাৎ, তেন সাক্ষিত্বং লক্ষয়তি। এতদুক্তং ভবতি—বৈশ্বানরঃ পরমাত্মা চরাচরসাক্ষীতি। পূর্ব্বপক্ষিণোঽনুশয়মুন্মূলয়তি—"নিশ্চিতে চ" ইতি। বিশ্বাত্মকত্বাদ্বৈশ্বানরঃ প্রত্যাগাত্মা। বিশ্বেষাং বা অয়ং নরঃ, বিকারত্বাদ্বিশ্বপ্রপঞ্চস্য। বিশ্বে নরা জীবা আত্মানোঽস্য তাদাত্ম্যেনেতি ॥১।২।২৮॥

বৈশ্বানর অথবা, বিশ্ব—সমস্ত, নর—জীব, আত্মা যাহার, এই অর্থেও বৈশ্বানরশব্দ সিদ্ধ হইতে পারে। [ অগ্নি…ভাতে ] অগ্নিশব্দকেও পরমেশ্বর-অর্থে নীত করা যায়। যথা—অগ্নয়তি প্রাপয়তি কর্ম্মণঃ ফলমিত্যগ্নিঃ। অগ+নি। যিনি সমস্ত উচ্চাবচ কর্ম্মফলের প্রাপক, তিনি অগ্নি। অগ্নিও পরমেশ্বরের তুল্য গার্হপত্যাদিকল্পনাও পরমেশ্বরে সঙ্গত হয় (১)। এই সকল কারণে প্রোক্ত বৈশ্বানর পরমেশ্বরই, অন্য কেহ নহে। প্রাদেশ-শ্রুতির অর্থাৎ তিনি প্রদেশপ্রমাণ—বিঘৎপ্রমাণ এ সিদ্ধান্তের ব্যাঘাত ঘটিতে পারে না, যেরূপে পরমেশ্বর অর্থে প্রাদেশ-শ্রুতি সঙ্গত হয়, থাটে, সেরূপ বা, সে প্রণালী পরসূত্রে প্রদর্শিত হইতেছে ॥১।২।২৮॥

(১) যাহারা বৈশ্বানর-উপাসক, ভোজনের পূর্ব্বে তাহাদের প্রাণের উদ্দেশে জঠরমধ্যে অন্নাহুতি প্রদান করিবার বিধান আছে। শ্রুতি তদনুসারে দেহমধ্যে গার্হপত্যাদি অগ্নিত্রয় কল্পনা করিয়াছেন।

## অভিব্যক্তেরিত্যাশ্মরথ্যঃ॥ ১। ২। ২৯ ॥*

অতিমাত্রস্যাপি পরমেশ্বরস্য প্রাদেশমাত্রত্বমভিব্যক্তিনিমিত্তং স্যাৎ। অভিব্যজ্যতে কিল প্রাদেশমাত্রপরিমাণঃ পরমেশ্বর উপাসকানাং কৃতে। প্রদেশবিশেষেষু বা হৃদয়াদিষূপলব্ধিস্থানেষু বিশেষেণাভিব্যজ্যতে। অতঃ পরমেশ্বরেঽপি প্রাদেশমাত্রশ্রুতিরভিব্যক্তেরুপপদ্যত ইত্যাশ্মরথ্য আচার্য্যো মন্যতে॥ ১। ২। ২৯ ॥

## অনুস্মৃতের্ব্বাদরিঃ ॥১।২।৩০ ॥*

প্রাদেশমাত্র-হৃদয়প্রতিষ্ঠিতেন বায়ং মনসা অনুস্মর্য্যতে, ততঃ প্রাদেশমাত্র ইত্যুচ্যতে। যথা প্রস্থমিতা যবাঃ প্রস্থা ইত্যুচ্যন্তে,

সাকল্যেনোপলম্ভাসম্ভবাদুপাসকানামনুগ্রহায়ানন্তোঽপি পরমেশ্বরঃ প্রাদেশমাত্রমাত্মানমভিব্যনক্তীত্যাহ—"অতিমাত্রস্যাপি" ইতি। অতিক্রান্তো মাত্রাং পরিমাণমতিমাত্রঃ। "উপাসকানাং কৃতে" উপাসকার্থমিতি যাবৎ। ব্যাখ্যান্তরমাহ —"প্রদেশবিশেষেষু বা" ইতি ॥ ১।২।২৯ ॥

মতান্তরমাহ—"অনুস্মৃতেঃ" ইতি। প্রাদেশেন মনসা মিতঃ প্রাদেশমাত্র ইত্যর্থঃ। "যথাকথঞ্চিদিতি" মনস্থং প্রাদেশমাত্রত্বং স্মৃতিদ্বারা সর্য্যমাণে

আশ্মরথ্য মুনি বলেন, যদিও পরমেশ্বর অতিমাত্র—পরিমাণ-রহিত, (সর্ব্বব্যাপী ও মহান্), তথাপি তিনি উপাসকগণের প্রতি অনুগ্রহ করতঃ তাহাদের প্রাদেশপ্রমাণ হৃদয়ে অভিব্যক্ত অর্থাৎ প্রকাশ প্রাপ্ত হন; সুতরাং তদনুসারিণী প্রোক্ত শ্রুতি (প্রাদেশ-শ্রুতি) অসঙ্গত হয় না; প্রত্যুত সুসঙ্গতই হয় ॥১।২।২৯ ॥

বাদরি মুনি বলেন, উপাসকের হৃদয় প্রাদেশপ্রমাণ, সেই স্থানে তিনি স্মৃত (ধ্যানগোচর) হন, তদনুসারে শ্রুতি তাঁহাকে প্রাদেশপ্রমাণ বলিয়াছেন। যেমন প্রস্থপরিমিত যব প্রস্থনামে অভিহিত হয়, সেইরূপ, প্রাদেশপ্রমাণ হৃদয়ে ধ্যেয় পরমেশ্বরও প্রাদেশপ্রমাণ নামে কথিত হন। যদিও যবের স্বগত পরিমাণ প্রস্থের (মাপের পাত্রের) সম্পর্কে পরিপুষ্ট বা পরিব্যক্ত হইয়া প্রস্থ

* বিভোঃ পরমেশ্বরস্য প্রাদেশমাত্রত্বকথনং অভিব্যক্তিনিমিত্তমিত্যাশ্মরথ্য আচার্য্যো মন্যতে ইতি সূত্রনিষ্কর্ষিতার্থঃ—আশ্মরথ্য মুনি বলেন, পরমেশ্বর মহান্ হইলেও তিনি উপাসকগণের প্রাদেশপ্রমাণ হৃদয়ে অভিব্যক্ত বা উপহিত হন, তদনুসারে ঐ প্রাদেশশ্রুতি আম্নায়মধ্যে নিবিষ্ট আছে।১।২।২৯।

* পরমেশ্বরঃ প্রাদেশমাত্রেণ হৃদয়েন মনসাঽনুস্মর্য্যত ইত্যনুস্মরণনিমিত্তা প্রাদেশশ্রুতিরিতি বাদরিরাচার্য্য আহ।—বাদরি মুনি বলিয়াছেন, পরমেশ্বর প্রাদেশপ্রমাণ হৃদয়ের অর্থাৎ মনের দ্বারা স্মৃত হন বলিয়া তাঁহাকে প্রাদেশপ্রমাণ বলা হইয়াছে।১।২।৩০।

তদ্বৎ। যদ্যপি চ যবেষু স্বগতমেব পরিমাণং প্রস্থসম্বন্ধাদ্ব্যজ্যতে, ন চেহ পরমেশ্বরগতং কিঞ্চিৎ পরিমাণমস্তি, যৎ হৃদয়সম্বন্ধাদ্ব্যজ্যেত, তথাপি, প্রযুক্তায়াঃ প্রাদেশমাত্রশ্রুতেঃ সম্ভবতি যথাকথঞ্চিৎ অনুস্মরণমালম্বনমিত্যুচ্যতে। প্রাদেশমাত্রোঽনুস্মরণীয়ঃ প্রাদেশমাত্রশ্রুত্যর্থবত্তায়ৈ। এবমনুস্মৃতিনিমিত্তা পরমেশ্বরে প্রাদেশমাত্রশ্রুতিরিতি বাদরিরাচার্য্যো মন্যতে ॥ ১ । ২ । ৩০ ॥

## সম্পত্তেরিতি জৈমিনিস্তথাহি-দর্শয়তি ॥১।২।৩১॥*

সম্পত্তিনিমিত্তা বা স্যাৎ প্রাদেশমাত্রশ্রুতিঃ। কুতঃ ? তথাহি—সমানপ্রকরণং বাজসনেয়িব্রাহ্মণং দ্যুপ্রভৃতীন্ পৃথিবীপর্য্য-

কল্পিতং শ্রুতেরালম্বনমিত্যর্থঃ। সূত্রস্যার্থান্তরমাহ—"প্রাদেশেতি"। ( ইতি রত্নপ্রভা ) ॥ ১।২।৩০ ॥

মূর্দ্ধাদ্যুপক্রম্য চুবুকান্তো হি কায়প্রদেশঃ প্রাদেশমাত্রঃ। তত্রৈব

আখ্যা প্রাপ্ত হয়, কিন্তু পরমেশ্বর ত অপরিমিত, তাঁহার কোন পরিমাণই নাই, তথাপি হৃদয়ই তাহার আলম্বন, তাহার পরিমাণ প্রাদেশ, তদনুসারে তাঁহারও প্রাদেশ পরিমাণ। অথবা পরমেশ্বর অপরিমিত, সত্য, কিন্তু তিনি প্রাদেশমাত্র হৃদয়ের অনুস্মরণীয় ( চিন্তনীয় ), এই তথ্য জানাইবার জন্যই শ্রুতি তাঁহাকে প্রাদেশপ্রমাণ বলিয়াছেন ॥১।২।৩০ ॥

জৈমিনি বলেন, ঐ প্রাদেশ-শ্রুতি সম্পত্তি-অনুসারিণী। ( সম্পত্তি=ধ্যানের দ্বারা অভেদনিষ্পত্তি। কোনও স্বতঃসিদ্ধ ক্ষুদ্র পদার্থের সহিত ক্ষুদ্রত্ব নিরোধপূর্ব্বক মহৎ পদার্থের অভেদজ্ঞান যত্ন দ্বারা নিষ্পাদিত হইলে তাহাকে সম্পত্তি বলে। ক্রমিক চিন্তার দ্বারা বিষ্ণুবিগ্রহে বিষ্ণুবুদ্ধি নিরূঢ় হইলে তাহাকে বিষ্ণুসম্পত্তি বলা যায়। বিষ্ণুসম্পন্ন বিগ্রহে শিলাদিবুদ্ধি থাকে না, বিষ্ণুবুদ্ধিই থাকে, সেই কারণে বিষ্ণুবিগ্রহ দেখিলে তদুপাসকের বিষ্ণুবুদ্ধিই হয়, শিলাবুদ্ধি হয় না। সেই জন্যই তিনি ঐ বিগ্রহকে বিষ্ণু বৈ প্রস্তর বলেন না )। তুল্যপ্রকরণ বাজসনেয়ী ব্রাহ্মণ, স্বর্গাবধি পৃথিবীপর্য্যন্ত স্থানকে ত্রিলোকমূর্ত্তি বৈশ্বানরের অঙ্গরূপে উপদেশ করিয়া, সে সকলকে উপাসকের মস্তক অবধি চুবুক ( চিবুক ও চুবুক তুল্যকথা। চিবুক অর্থ ওষ্ঠের প্রান্তভাগ পর্য্যন্ত অবয়ব ) পর্য্যন্ত অবয়ব-সমূহে

* সম্পত্তিনিমিত্তা বা প্রাদেশশ্রুতিরিতি জৈমিনির্মুনিরাহ। যতঃ তথা দর্শয়তি সম্পত্তিমেব দর্শয়তি, বাজসনেয়িব্রাহ্মণমিতি শেষঃ।—জৈমিনি বলেন, প্রাদেশশ্রুতি সম্পত্তি-অনুসারিণী। হেতু এই যে, যজুর্ব্বেদের বাজসনেয়ি-ব্রাহ্মণ ( শাখাবিশেষ ) সম্পত্তি-প্রণালী অবলম্বন করিয়া তাহার উপদেশ করিয়াছেন। ( ভাষ্যানুবাদ দেখ ) ॥১।২।৩১॥

তথা "ইমামেব গোতমভরদ্বাজাবয়মেব গোতমোঽয়ং ভরদ্বাজঃ" ইত্যাদিষ্বৃষিসম্বন্ধেষু উপাসনেষু ন তেষামেবর্ষীণামধিকারঃ সম্ভবতি ॥ ১ । ৩ । ৩১ ॥

কুতশ্চ ন দেবাদীনামধিকারঃ ?

## জ্যোতিষি ভাবাচ্চ ॥ ১ । ৩ । ৩২ ॥ *

যদিদং জ্যোতির্ম্মণ্ডলং দ্যুস্থানমহোরাত্রাভ্যাং বংভ্রমজ্জগদবভাসয়তি, তস্মিন্নাদিত্যাদয়ো দেবতাবচনাঃ শব্দাঃ প্রযুজ্যন্তে,

---

নাকাশেন সর্ব্বগতেনেত্যাকাশস্য পাদাঃ। তদেবমাকাশস্য চতুষ্পদো ব্রহ্মদৃষ্টিং বিধায় স্বরূপেণ বায়ুং সম্বর্গগুণকমুপাস্যং বিধাতুং মহীকরোতি—"বায়ুর্ব্বাব সম্বর্গঃ"। তথা স্বরূপেণৈবাদিত্যং ব্রহ্মদৃষ্ট্যোপাস্যং বিধাতুং মহীকরোতি—"আদিত্যো ব্রহ্মেত্যাদেশঃ" উপদেশঃ। অতিরোহিতার্থমন্যৎ। যদ্যপ্যেত নাবিশেষেণ সর্ব্বেষাং দেবর্ষীণাং সর্ব্বাসু ব্রহ্মবিদ্যাস্বধিকারঃ, কিন্তু যথাসম্ভবমিতি। তত্রেদমুপতিষ্ঠতে।—১ । ৩ । ৩১ ॥

লৌকিকৌ হ্যাদিত্যাদিশব্দপ্রয়োগপ্রত্যয়ৌ জ্যোতির্ম্মণ্ডলাদিষু দৃষ্টৌ। ন চৈতেষামস্তি চৈতন্যং, ন হ্যেতেষু দেবদত্তাদিবৎ তদনুরূপা দৃশ্যন্তে চেষ্টাঃ।

"স্যাদেতৎ মন্ত্রার্থবাদেতিহাসপুরাণলোকেভ্যঃ" ইতি। তত্র "জগৃভাতে দক্ষিণমিন্দ্রহস্তম্" ইতি চ, "কাশিরিন্দ্রঃ" ইতি চ। কাশির্মুষ্টিঃ। তথা "সু বিগ্রীবো বয়োদরঃ সুবাহয়ন্ধসো মদে। ইন্দ্রো বৃত্রাণি জিঘ্নতে" ইতি বিগ্রহবত্বং দেবতায়া মন্ত্রার্থবাদা অভিবদন্তি। তথা হবির্ভোজনং দেবতায়া দর্শয়ন্তি—"অদ্ধীন্দ্র পিব চ প্রস্থিতস্য" ইত্যাদয়ঃ। তথেশানাম্—

---

এতস্তিন্ন আরও কথা আছে। যথা—"অগ্নি, বায়ু, আদিত্য এবং দিক্‌সমূহ তাহার পদ, বায়ুই সম্বর্গ, আদিত্যই ব্রহ্ম।" এ সকল উপাসনা দেবতারূপের উপাসনা; সুতরাং এ সকলে সেই দেবতাদিগেরই অধিকার হইতে পারে না। আরও সে সকল উপাসনা "দক্ষিণ কর্ণ ই গৌতম, বাম কর্ণ ই ভরদ্বাজ," ইত্যাদি ক্রমে অভিহিত আছে। এ সকল উপাসনা ঋষি-পক্ষে অসম্ভব হয় ॥ ১ । ৩ । ৩১ ॥

দেবতা প্রভৃতির বিদ্যায় বা উপাসনায় অনধিকারের পক্ষে অন্য হেতুও আছে। (পূর্ব্বপক্ষ) যে সকল জ্যোতিঃ পিণ্ডাকার, যাহাদের স্থান দিব্ (অন্তরীক্ষ বা স্বর্গ), যাহারা দিবারাত্র ভ্রমণ করতঃ জগৎ প্রকাশ করিতেছে, তাহারাই

---

* আদিত্যাদিশব্দানাং জ্যোতিষি জ্যোতিঃপিণ্ডে ভাবাৎ সত্বাৎ জ্যোতিঃপিণ্ডবাচিত্বাদিত্যর্থঃ। ন কশ্চিৎ বিগ্রহবান্ চেতনো দেবোঽস্তি, বিগ্রহাভাবাত্তেষাং ন কাপ্যধিকার ইতি সূত্রার্থঃ।

হস্তপদাদিবিশিষ্ট দেবতা আছে, এ বিষয়ে প্রমাণ নাই। আদিত্য, সূর্য্য, চন্দ্র, শুক্র, অঙ্গারক এ সকল শব্দ বিশেষ বিশেষ জ্যোতিঃপিণ্ডের বাচক। জ্যোতিঃপিণ্ড সকল জড়, জড়ের সর্ব্বত্রই অনধিকার।

লোকপ্রসিদ্ধের্ব্বাক্যশেষপ্রসিদ্ধেশ্চ। ন চ জ্যোতির্ম্মণ্ডলস্য হৃদয়াদিনা বিগ্রহেণ চেতনতয়া অর্থিত্বাদিনা বা যোগোঽবগন্তুং শক্যতে, মৃদাদিবদচেতনত্বাবগমাৎ। এতেনাগ্ন্যাদয়ো ব্যাখ্যাতাঃ।

স্যাদেতৎ, মন্ত্রার্থবাদেতিহাসপুরাণলোকেভ্যো দেবাদীনাং বিগ্রহবত্ত্বাদ্যবগমাদয়মদোষ ইতি চেৎ; নেত্যুচ্যতে, ন তাবল্লোকো

---

"ইন্দ্রো দিব ইন্দ্র ঈশে পৃথিব্যা ইন্দ্রো অপামিন্দ্র ইৎ পর্ব্বতানাম্।
ইন্দ্রো বৃধাম্ ইন্দ্র ইন্মেধিরাণামিন্দ্রঃ ক্ষেমে যোগে হব্য ইন্দ্রঃ" ইতি। তথা
"ঈশানমস্য জগতঃ স্বর্দৃশমীশানমিন্দ্র তস্থুষঃ"ইতি। তথা বরিবসিতারং প্রতি দেবতায়াঃ প্রসাদং প্রসন্নায়াশ্চ ফলদানং দর্শয়তি।

"আহুতিভিরেব দেবান্ হুতাদঃ প্রীণাতি, তস্মৈ প্রীতা ইষুমূর্জ্জং চ যচ্ছন্তি" ইতি।

"তৃপ্ত এবৈনমিন্দ্রং প্রজয়া পশুভিস্তর্পয়তি" ইতি চ।

ধর্ম্মশাস্ত্রকারা অপ্যাহুঃ।—

"তে তৃপ্তাস্তর্পয়ন্ত্যেনং সর্ব্বকামফলৈঃ শুভৈঃ" ইতি।

পুরাণবচাংসি দেবতাবিগ্রহাদিপঞ্চকপ্রপঞ্চমাচক্ষতে। লৌকিকা অপি দেবতা বিগ্রহাদিপঞ্চকং স্মরন্তি চ। তথাহি।—যমং দণ্ডহস্তমালিখন্তি, বরুণং পাশহস্তম্, ইন্দ্রং বজ্রহস্তম্। কথয়ন্তি চ দেবতা হবির্ভুঙ্‌ক্তে ইতি। তথেশনামিমামাহুঃ—দেবগ্রামো দেবক্ষেত্রমিতি। তথাস্যাঃ প্রসাদঞ্চ প্রসন্নায়াশ্চ ফলদানমাহুঃ—প্রসন্নোঽস্য পশুপতিঃ পুত্রোঽস্য জাতঃ। প্রসন্নোঽস্য ধনদো ধনমনেন লব্ধমিতি। তদেতৎ পূর্ব্বপক্ষী দূষয়তি—"নেত্যুচ্যতে। নহি তাবল্লোকো নাম" ইতি। ন খলু প্রত্যক্ষাদিব্যতিরিক্তো লোকো নাম প্রমাণান্তরমস্তি, কিন্তু প্রত্যক্ষাদিমূলা লোকপ্রসিদ্ধিঃ সত্যতামশ্নুতে, তদভাবে ত্বন্ধপরম্পরাবৎ মূলাভাবাদ্বিপ্লবতে। ন চাত্র বিগ্রহাদৌ প্রত্যক্ষাদীনামন্যতমমস্তি প্রমাণম্। ন চেতিহাসাদি মূলং ভবিতুমর্হতি, তস্যাপি পৌরুষেয়ত্বেন প্রত্যক্ষাদ্যপেক্ষণাৎ। প্রত্যক্ষাদীনাঞ্চাত্রাভাবাৎ।

---

আদিত্যাদি নামে প্রসিদ্ধ। লোক তাহাদের প্রতিই দেববাচী আদিত্যাদি শব্দের প্রয়োগ করিয়া থাকে, এবং শ্রুতিবাক্যের শেষভাগেও সেই সকল জ্যোতিঃ পিণ্ডেই আদিত্যাদিশব্দের প্রয়োগ বা ব্যবহার দৃষ্ট হয়। সে সকল জ্যোতিঃপিণ্ডের হৃদয় নাই, অঙ্গ নাই, সুতরাং তাহারা অচেতন, জড়। জড়ের ইচ্ছা নাই, কামনা নাই, অনুষ্ঠানের সামর্থ্যও নাই। তাহারা মৃৎপিণ্ডের ন্যায় অচেতন, ইহা স্পষ্ট প্রতিভাত হয়। অগ্নি-বায়ু-প্রভৃতিকেও ঐরূপ জানিবে।

[ স্যাদেতৎ⋯ত্যুচ্যতে ] যদি বল মন্ত্র অর্থবাদ ইতিহাস পুরাণ ও লোক, এ সকলের দ্বারা দেবতার শরীর ও চৈতন্য থাকা জানা যায়, শুনা যায়। আমরা বলি, তাহা অলীক অর্থাৎ অপ্রমাণ। [ন⋯মধিকারস্য] লোক যে কোন প্রমাণ,

নাম কিঞ্চিৎ স্বতন্ত্রং প্রমাণমস্তি, প্রত্যক্ষাদিভ্য এব হ্যবিচারিত-বিশেষেভ্যঃ প্রমাণেভ্যঃ প্রসিদ্ধ এবার্থো লোকাৎ প্রসিদ্ধ ইত্যুচ্যতে। ন চাত্র প্রত্যক্ষাদীনামন্যতমং প্রমাণমস্তি। ইতিহাসপুরাণমপি পৌরুষেয়ত্বাৎ প্রমাণান্তরমূলতামাকাঙ্ক্ষতি। অর্থবাদা অপি বিধিনৈকবাক্যত্বাৎ স্তুত্যর্থাঃ সন্তো ন পার্থগর্থ্যেন দেবাদীনাং বিগ্রহাদিসদ্ভাবে কারণভাবং প্রতিপদ্যন্তে। মন্ত্রা অপি শ্রুত্যাদিবিনিযুক্তাঃ প্রয়োগসমবায়িনোঽভিধানার্থা ন

---

ইত্যাহ—"ইতিহাসপুরাণমপি" ইতি। নন্বুক্তং মন্ত্রার্থবাদেভ্যো বিগ্রহাদিপঞ্চক-প্রসিদ্ধিরিত্যত আহ।—"অর্থবাদা অপী"তি। বিধ্যুদ্দেশেনৈকবাক্যতামাপাদ্য-মানা অর্থবাদা বিধিবিষয়প্রাশস্ত্যলক্ষণাপরা ন স্বার্থে প্রমাণং ভবিতুমর্হন্তি। যৎপরঃ শব্দঃ স শব্দার্থ ইতি হি শব্দন্যায়বিদঃ। প্রমাণান্তরেণ তু যত্র স্বার্থো-ঽপি সমর্থ্যতে, যথা বায়োঃ ক্ষেপিষ্ঠত্বম্, তত্র প্রমাণান্তরবশাৎ সোঽভ্যুপেয়তে, ন তু শব্দসামর্থ্যাৎ। যত্র তু ন প্রমাণান্তরমস্তি, যথা বিগ্রহাদিপঞ্চকে, সোঽর্থঃ শব্দাদেবাবগন্তব্যঃ। অতৎপরশ্চ শব্দো ন তদবগময়িতুমলমিতি তদবগমায়াঽস্য তত্রাপি তাৎপর্য্যমভ্যুপেতব্যম্। ন চৈকং বাক্যমুভয়পরং ভবতি ইতি, ভবতি চেৎ বাক্যং ভিদ্যেত। ন চ সম্ভবত্যেকবাক্যত্বে বাক্যভেদো যুজ্যতে। তস্মাৎ প্রমাণান্তরানধিগতবিগ্রহাদিমত্তাঽন্যপরাচ্ছব্দাদবগন্তব্যেতি মনোরথমাত্রমিত্যর্থঃ। মন্ত্রাশ্চ ব্রীহ্যাদিবৎ শ্রুত্যাদিভিস্তত্র তত্র বিনিযুজ্যমানাঃ প্রমাণভাবাননুপ্রবেশিনঃ কথমুপযুজ্যন্তাং তেষু তেষু কর্ম্মস্বিত্যপেক্ষায়াং দৃষ্টে প্রকারে সম্ভবতি নাদৃষ্ট-কল্পনোচিতা। দৃষ্টশ্চ প্রকারঃ প্রয়োগসমবেতার্থস্মরণং, স্মৃত্বা চানুতিষ্ঠন্ত্যনুষ্ঠাতারঃ পদার্থান্। ঔৎসর্গিকী চার্থপরতা পদানামিত্যপেক্ষিতপ্রয়োগসমবেতার্থস্মরণ-

---

তাহা নহে। প্রত্যক্ষাদি প্রমাণই প্রমাণ, তদুদ্ভূত অবিচারিত জ্ঞানকে লৌকিক বা লোকপ্রসিদ্ধি বলে। দেবতার শরীর অথবা চেতনা কোনও স্থলে কোনও লোকের প্রত্যক্ষ হয় নাই; সুতরাং তদ্বিষয়ে অনুমান প্রমাণও প্রসর প্রাপ্ত হয় না। ইতিহাস ও পুরাণ পৌরুষেয় (পুরুষ-কৃত), তজ্জন্য তাহা অন্যপ্রমাণ-সাপেক্ষ। যাহা প্রমাণমূলক নহে, তাহাও অপ্রমাণ। (অমূলক ইতিহাসের ও অমূলক পুরাণের প্রামাণ্য নাই। দেবতা সকল চেতন, তাঁহাদের শরীর আছে, এ সকল কথা প্রত্যক্ষমূলক নহে, সুতরাং নির্ম্মূল, নির্ম্মূল বলিয়াই অপ্রমাণ)। অর্থবাদবাক্য বিধিবোধিত পদার্থের স্তব করে, প্রশংসা করে, অন্য কিছু প্রতিপাদন করে না। অতএব, অর্থবাদবাক্যে দেবতাদির শরীর বর্ণিত হইলেও তাহা তাহার অপ্রতিপাদ্য। অপ্রতিপাদ্য বলিয়াই সে অংশের (দেবতার শরীর আছে, এই অংশের) প্রামাণ্য নাই। মন্ত্র ও প্রয়োগসমবেত পদার্থের (অনুষ্ঠেয় বস্তুর) স্মারক মাত্র, প্রসিত্তির (বস্তুবিষয়ক

কস্যচিদর্থস্য প্রমাণমিত্যাচক্ষতে। তস্মাদভাবো দেবাদীনামধিকারস্য॥ ১। ৩। ৩২॥

## ভাবন্তু বাদরায়ণোঽস্তি হি॥ ১। ৩। ৩৩॥ *

তু-শব্দঃ পূর্ব্বপক্ষং ব্যাবর্ত্তয়তি। বাদরায়ণস্ত্বাচার্য্যো ভাবমধিকারস্য দেবাদীনামপি মন্যতে। যদ্যপি মধ্বাদিবিদ্যাসু দেবতাদিব্যামিশ্রাস্বসম্ভবোঽধিকারস্য, তথাপ্যস্তি হি শুদ্ধায়াং ব্রহ্মবিদ্যায়াং সম্ভবঃ, অর্থিত্বসামর্থ্যাপ্রতিষেধাদ্যপেক্ষত্বাদধিকারস্য। ন চ ক্বচিদসম্ভব ইত্যেতাবতা যত্র সম্ভবস্তত্রাপ্যধিকারোঽপোদ্যেত। মনুষ্যাণামপি ন সর্ব্বেষাং ব্রাহ্মণাদীনাং সর্ব্বেষু রাজসূয়াদিষ্বধিকারঃ

---

তাৎপর্য্যাণাং মন্ত্রাণাং নানধিগতে বিগ্রহাদাবপি তাৎপর্য্যং যুজ্যত ইতি ন তেভ্যোঽপি তৎসিদ্ধিঃ। তস্মাদ্দেবতাবিগ্রহবত্ত্বাদিভাবগ্রাহকপ্রমাণাভাবাৎ প্রাপ্তা ষষ্ঠপ্রমাণগোচরতাস্যেতি প্রাপ্তম্॥ ১। ৩। ৩২॥

…এবং প্রাপ্তেঽভিধীয়তে।—

"তু-শব্দঃ পূর্ব্বপক্ষং ব্যাবর্ত্তয়তি" ইত্যাদি "ভূতধাতোরাদিত্যাদিষ্বপ্যচেতনমভ্যুপগম্যতে" ইত্যন্তমতিরোহিতার্থম্। "মন্ত্রার্থবাদাদিষু ব্যবহারাদি"তি। আদি-

---

অভ্রান্ত বোধের ) জনক নহে। এই সকল কারণে দেবতা প্রভৃতির শরীর অসিদ্ধ। অসিদ্ধ বলিয়াই বিদ্যাধিকারও অসিদ্ধ॥ ১। ৩। ৩২॥

( সিদ্ধান্ত ) আচার্য্য বাদরায়ণ বলেন, দেবতা প্রভৃতিরও বিদ্যাধিকার আছে। মধুবিদ্যা প্রভৃতিতে তাঁহাদের অধিকার অসম্ভব হইলেও ব্রহ্মবিদ্যায় অধিকার থাকা অসম্ভব হয় না, প্রত্যুত সম্ভবই হয়। কারণ এই যে, কামনাপ্রভৃতি যে-কিছু অধিকার-কারণ, সমস্তই দেবতাদির পক্ষে সম্ভব। [ ন চ…ভবিষ্যতি ] কোন এক স্থলে অসম্ভব দেখিয়া সর্ব্বত্রই অসম্ভব বলা অন্যায্য। যেখানে সম্ভবে—সেখানেও অধিকার নাই বলা নিতান্ত অযুক্ত। সকল কার্য্যে সকলের অধিকার থাকে না। রাজসূয় যজ্ঞে ক্ষত্রিয়ের অধিকার আছে, কিন্তু ব্রাহ্মণের নাই। ব্রাহ্মণের নাই বলিয়া কি ক্ষত্রিয়েরও অধিকার থাকিবে না? ক্ষত্রিয়ের রাজসূয়া-

---

* তু-শব্দঃ পূর্ব্বপক্ষং নিষেধতি। প্রোক্তঃ পূর্ব্বপক্ষো ন প্রসরতীত্যর্থঃ। ভাবম্ অধিকারাস্তিত্বং দেবাদীনাং বাদরায়ণো মন্যতে। হি যতঃ অস্ত্যধিকার-কারণম্। বিগ্রহবত্তয়া তেষামপ্যর্থিত্বসামর্থ্যাদিকমধিকারকারণং সম্ভবতীতি যাবৎ।

আদিত্যাদি শব্দ জ্যোতিঃপিণ্ডের বাচক, তৎকারণে বিগ্রহবান্ ও চেতন আদিত্যাদি দেবতা নাই, এ পূর্ব্বপক্ষ হইতেই পারে না। বাদরায়ণ মুনি বলিয়াছেন, বিগ্রহবান্ চেতন দেবতাতেও আদিত্যাদিশব্দের প্রসিদ্ধি বা বাচকতা আছে; সুতরাং তাহাদের অস্তিত্ব প্রভৃতিও আছে।

সম্ভবতি। তত্র যো ন্যায়ঃ সোঽত্রাপি ভবিষ্যতি। ব্রহ্মবিদ্যাঞ্চ প্রকৃত্য ভবতি লিঙ্গং শ্রৌতং দেবাদ্যধিকারস্য সূচকং,—"তদ্যো যো দেবানাং প্রত্যবুধ্যত, স এব তদভবত্তথর্ষীণাং তথা মনুষ্যাণাম্" ইতি।

"তে হোচুর্হন্ত তমাত্মানমন্বিচ্ছামো যমাত্মানমন্বিষ্য সর্ব্বাংশ্চ লোকানাপ্নোতি সর্ব্বাংশ্চ কামান্" ইতি।

"ইন্দ্রো হ বৈ দেবানামভিপ্রবব্রাজ বিরোচনোঽসুরাণাম্" ইত্যাদি চ। স্মার্ত্তমপি চ গন্ধর্ব্ব-যাজ্ঞবল্ক্যসম্বাদাদি।

যদপ্যুক্তং "জ্যোতিষি ভাবাচ্চ" ইতি, অত্র ব্রূমঃ,—জ্যোতিরাদিবিষয়া অপি আদিত্যাদয়ো দেবতাবচনাঃ শব্দাশ্চেতনাবন্তমৈশ্বর্য্যাদ্যুপেতং তং তং দেবাত্মানং সমর্পয়ন্তি, মন্ত্রার্থবাদেষু তথা ব্যবহারাৎ। অস্তি হি ঐশ্বর্য্যযোগাদ্দেবতানাং জ্যোতিরাদ্যাত্মভিশ্চাবস্থাতুং, যথেষ্টঞ্চ তং তং বিগ্রহং গ্রহীতুং সামর্থ্যম্। তথা হি শ্রূয়তে সুব্রহ্মণ্যার্থবাদে মেধাতিথের্ম্মেষেতি।

---

গ্রহণেনেতিহাসপুরাণধর্ম্মশাস্ত্রাণি গৃহ্যন্তে। মন্ত্রাদীনাং ব্যবহারঃ প্রবৃত্তিস্তস্য দর্শনাদিতি।

পূর্ব্বপক্ষমনুভাষতে—"যদপ্যুক্তম্" ইতি। একদেশিমতেন তাবৎ পরিহরতি

---

ধিকার পক্ষে যে যুক্তি—দেবতার বিদ্যাধিকারপক্ষেও সেই যুক্তি। [ ব্রহ্ম… সংবাদাদি ] ব্রহ্মবিদ্যাপ্রস্তাবেও দেবতাপ্রসঙ্গে দেবতাপ্রভৃতির বিদ্যাধিকার-সূচক কথা আছে। যথা—"দেবগণের মধ্যে যিনি ব্রহ্মে প্রবুদ্ধ হন, সেই দেব ব্রহ্মই হন। ঋষিদিগের ও মনুষ্যদিগের মধ্যেও ঐরূপ।" "দেবতারা বলিলেন, আমরা সেই আত্মার অন্বেষণ করিব—যাঁহার অন্বেষণ করিলে সকল লোক ও সকল কামনা পাওয়া যায়।" "দেবতাদের ইন্দ্র ও অসুরদিগের বিরোচন প্রব্রজ্যা ( ব্রহ্মজ্ঞানার্থ সন্ন্যাস গ্রহণ ) করিয়াছিলেন।" এতদ্ভিন্ন, স্মৃত্যুক্ত যাজ্ঞবল্ক্য-গন্ধর্ব্ব সংবাদ প্রভৃতিও দেবতার জ্ঞানাধিকারের সূচক ( অনুমাপক )।

[ যদ…সামর্থ্যম্ ] বলিয়াছিলে, দেবতাবাচক আদিত্যাদিশব্দ জ্যোতিঃপিণ্ডেই প্রযুক্ত হয়, সে কথার প্রতিবাদে বলিতেছি। আদিত্যাদি-শব্দ ঐশ্বর্য্যবান্ চেতন দেবতা বুঝাইতেও সমর্থ। মন্ত্র ও অর্থবাদ প্রভৃতিতেও সেইরূপ ব্যবহার আছে। দেবগণ ঐশ্বর্য্যবলে জ্যোতিষ্করূপে অবস্থান করিতে এবং ইচ্ছানুরূপ দেহ ধারণ করিতেও সমর্থ বা পারগ। [ তথাহি…দিত্যুক্তম্ ] এ কথা শ্রুতিতেও

"মেধাতিথিং হ কাণ্বায়নম্ ইন্দ্রো মেষো ভূত্বা জহার" ইতি। স্মর্য্যতে চ—"আদিত্যঃ পুরুষো ভূত্বা কুন্তীমুপজগাম হ" ইতি। মৃদাদিষ্বপি চেতনাধিষ্ঠাতারোঽভ্যুপগম্যন্তে—"মৃদব্রবীদাপোঽব্রুবন্" ইত্যাদিদর্শনাৎ। জ্যোতিরাদেস্তু ভূতধাতোরাদিত্যাদিষ্বপ্যচেতনত্বমভ্যুপগম্যতে। চেতনাস্ত্বধিষ্ঠাতারো দেবতাত্মানঃ, মন্ত্রার্থবাদাদিষু ব্যবহারাদিত্যুক্তম্। যদপ্যুক্তং মন্ত্রার্থবাদয়োরন্যার্থত্বান্ন দেবতাবিগ্রহাদিপ্রকাশনসামর্থ্যমিতি, অত্র ব্রূমঃ, প্রত্যয়াপ্রত্যয়ৌ হি সদ্ভাবাসদ্ভাবয়োঃ কারণং, নান্যার্থত্বমনন্যার্থত্বং

---

আছে—"ইন্দ্র মেষ হইয়া কাণ্বায়ন-গোত্রীয় মেধাতিথিকে হরণ করিয়াছিলেন।" মহাভারতেও লিখিত আছে, সূর্য্য পুরুষরূপে কুন্তীতে উপগত হইয়াছিলেন।" শাস্ত্রে মৃত্তিকা প্রভৃতি জড়ে চেতনের অধিষ্ঠান থাকা স্বীকৃত আছে। যথা—"সেই মৃত্তিকা বলিল, সেই জল বলিল" ইত্যাদি। এ সকল কথা চেতনাধিষ্ঠানের অনুমাপক। জ্যোতিষ্কগণের দৃশ্যাংশ ভৌতিক ও অচেতন হইলেও তাহাতে চেতন দেবতার অধিষ্ঠান আছে। (যেমন এই ভৌতিক দেহে চেতন আত্মার অধিষ্ঠান, সেইরূপ, ভৌতিক জ্যোতিঃপিণ্ডেও চেতন দেবতার অধিষ্ঠান। দৃশ্য জ্যোতিঃপিণ্ডটী সূর্য্যদেবতার শরীর, উহাতে চেতন সূর্য্যদেবতা এতদ্দেহে আত্মার ন্যায় অধিষ্ঠিত আছেন।) মন্ত্রে ও অর্থবাদ শাস্ত্রে সেই সেই দেবতার ব্যবহার হয়, জড়াংশের ব্যবহার হয় না।

[যদপ্যুক্তং...পশ্যতে] বলিয়াছিলে, মন্ত্র কেবল অনুষ্ঠেয়-পদার্থের স্মরণ করায় মাত্র, আর অর্থবাদ কেবল বৈধবিষয়ের স্তুতি (প্রশংসা) করে; স্মরণ করান ও প্রাশস্ত্য বুঝান, এই দুই অর্থ ব্যতীত, ইন্দ্র বজ্রধর, এ সকল অবান্তর অর্থ বুঝান মন্ত্রের ও অর্থবাদের তাৎপর্য্য নহে; অর্থাৎ ঐ তাৎপর্য্যে ঐ অর্থবাদ প্রবৃত্ত হয় নাই; যাহা যাহার তাৎপর্য্য নহে, তাহা তাহার অর্থও নহে। অর্থবাদ বিধির প্রশংসা করিতে প্রবৃত্ত, তজ্জন্য তাহা প্রশংসা মাত্র বুঝায়। অর্থাৎ বৈধ বিষয়ের প্রাশস্ত্য জ্ঞান জন্মায়, অন্য জ্ঞান জন্মায় না। (অভিপ্রায় এই যে, অর্থবাদে ইন্দ্র বজ্রধর, সহস্রলোচন, এরূপ কোন বিগ্রহবান্ দেবতাবিষয়ক জ্ঞান জন্মাইবে না, জন্মাইলে তাহা ভ্রম হইবে।) এ আপত্তির প্রত্যুত্তর এইরূপ।—বুঝা না বুঝা অর্থাৎ জ্ঞান হওয়া না হওয়া বস্তু থাকা না থাকার অধীন, অন্য কিছুর অধীন নহে। বস্তু থাকিলে জ্ঞান হয়, না থাকিলে হয় না, ইহাই নিয়ম। এক উদ্দেশে প্রবৃত্ত হইলে অন্য কিছু হইবে না, বুঝিবে না, এমন কোন নিয়ম নাই। পাটলীপুত্র নগর দেখিবার উদ্দেশে প্রস্থিত পুরুষ কি পথিমধ্যে তৃণাদি দেখে না? অথবা তাহার তৃণাদি জ্ঞান জন্মে না? মন্ত্র ও অর্থবাদ ঐরূপ জানিবে। মন্ত্র ও অর্থবাদ অনুষ্ঠেয় পদার্থ স্মরণ করাইতে ও বৈধ-বিষয়ের

বা। তথা হ্যন্যার্থমপি প্রস্থিতঃ পথি পতিতং তৃণপর্ণাদি অস্তীত্যেবং প্রতিপদ্যতে।

অত্রাহ বিষম উপন্যাসঃ। তত্র হি তৃণপর্ণাদিবিষয়ং প্রত্যক্ষং প্রবৃত্তমস্তি, যেন তদস্তিত্বং প্রতিপদ্যতে। অত্র পুনর্ব্বিধ্যুদ্দেশৈকবাক্যভাবেন স্তুত্যর্থেঽর্থবাদে ন পার্থগর্থ্যেন বৃত্তান্তবিষয়া প্রবৃত্তিঃ শক্যাধ্যবসায়য়িতুম্। নহি মহাবাক্যে প্রত্যায়কেঽবান্তরবাক্যস্য পৃথক্ প্রত্যায়কত্বমস্তি। যথা "ন সুরাং পিবেৎ" ইতি নঞ্‌বতি বাক্যে পদত্রয়সম্বন্ধাৎ সুরাপান-

---

—"অত্র ক্রমঃ" ইতি। তদেতৎপূর্ব্বপক্ষিণমুত্থাপ্য দূষয়তি—"অত্রাহ", পূর্ব্বপক্ষী। শাব্দী খল্বিয়ং গতিঃ, যত্তাৎপর্য্যাধীনবৃত্তিত্বং নাম। ন হ্যন্যপরঃ শব্দোঽন্যত্র প্রমাণং ভবিতুমর্হতি। নহি শ্বিত্রিনির্দ্দেশনপরং শ্বেতো ধাবতীতি বাক্যং ইতঃ সারমেয়বেগবদ্গমনং গময়িতুমর্হতি। ন চ নঞ্‌বতি মহাবাক্যেঽবান্তরবাক্যার্থো বিধিরূপঃ শক্যোঽবগন্তুম্। ন চ প্রত্যয়মাত্রাৎ সোঽপ্যর্থোঽস্য ভবতি, তৎপ্রত্যয়স্য ভ্রান্তিত্বাৎ। ন পুনঃ প্রত্যক্ষা-দীনামিয়ং গতিঃ। ন হ্যুদকাহরণার্থিনা ঘটদর্শনায়োন্মীলিতং চক্ষুর্ঘটপটৌ বা পটং বা কেবলং নোপলভতে।

---

প্রশংসা করিতে প্রবৃত্ত হইলেও তন্মধ্যস্থ অবান্তর বাক্য সকল অবশ্যই বিগ্রহবান্ দেবতা বুঝাইবে, তদ্বিষয়ক সত্য জ্ঞানও জন্মাইবে।

[ অত্রাহ···রপীতি ] এই স্থানে কেহ কেহ বলিবেন, দৃষ্টান্তটী অসম হইল, সমদৃষ্টান্ত হইল না। পাটলীপুত্র, প্রস্থিত পথিকের তৃণাদি জ্ঞান পৃথক্ প্রমাণ-সমুদ্ভূত। পথে তৃণাদি থাকে, তাহাতে চক্ষুঃসংযোগ হয়, তাই তাহার তৃণাদি জ্ঞান জন্মে। সে জ্ঞান প্রত্যক্ষপ্রমাণজনিত—তৎকারণে তাহা সত্য। অতএব, পথি-দৃষ্ট তৃণের দৃষ্টান্ত অর্থবাদপক্ষে খাটে না। অর্থবাদ বাক্যের মধ্যে যতই পদ থাকুক, যতই বাক্য থাকুক, সমস্তই বিধির সহিত মিলিত হইয়া, এক বাক্য বা এক কথা হইয়া, একই অর্থ বোধ করায়। তৎকারণে তাহার পৃথগর্থ থাকে না। পৃথক্ অর্থ না থাকাতেই তাহা বৃত্তান্তবিষয়ক জ্ঞানের ( ইন্দ্র বজ্রহস্ত, ইত্যাদি-প্রকার জ্ঞানের ) জনক নহে। যেমন সুরা, পান, করিবে, না,—এই চারিটী কথা পৃথক্ পৃথক্ চারিটী অর্থ বলে না, কিন্তু মিলিয়া, এক হইয়া, সুরাপাননিষেধ-রূপ একই অর্থের বোধ জন্মায়। অর্থবাদ বাক্যকে সেইরূপ জানিবে। অর্থবাদ-মধ্যে যতই অবান্তর বাক্য থাকুক, একটীরও পৃথগর্থ নাই। সমস্ত বাক্যই বিধির সহিত মিলিত হইয়া, এক কথা বা একবাক্য হইয়া, প্রাশস্ত্যরূপ একই অর্থের বোধ জন্মায়; মধ্যগত বৃত্তান্তজ্ঞানবহির্ভূত হইয়া যায়; সুতরাং

প্রতিষেধ এবৈকোঽর্থো গম্যতে, ন পুনঃ সুরাং পিবেদিতি পদদ্বয়-সম্বন্ধাৎ সুরাপানবিধিরপীতি।

অত্রোচ্যতে। ন বিষম উপন্যাসঃ। যুক্তং যৎ সুরাপান-প্রতিষেধে পদান্বয়স্যৈকত্বাদবান্তরবাক্যার্থস্যাগ্রহণম্। বিধ্যু-দ্দেশার্থবাদয়োস্ত্বর্থবাদস্থানি পদানি পৃথগন্বয়ং বৃত্তান্তবিষয়ং প্রতিপদ্যানন্তরং কৈমর্থক্যবশেন বিধিস্তাবকত্বং প্রতিপদ্যন্তে। যথা হি "বায়ব্যং শ্বেতমালভেত ভূতিকামঃ" ইত্যত্র বিধ্যুদ্দেশ-

তদেবমেকদেশিনি পূর্ব্বপক্ষিণা দূষিতে পরমসিদ্ধান্তবাদ্যাহ—"অত্রোচ্যতে, বিষম উপন্যাসঃ" ইতি। অয়মভিসন্ধিঃ।—লোকে বিশিষ্টার্থপ্রত্যায়নায় পদানি প্রযুক্তানি তদন্তরেণ ন স্বার্থমাত্রস্মরণে পর্য্যবস্যন্তি। নহি স্বার্থস্মরণমাত্রায় লোকে পদানাং প্রয়োগো দৃষ্টপূর্ব্বঃ। বাক্যার্থে তু দৃশ্যতে। ন চৈতান্যস্মারিত-স্বার্থানি সাক্ষাদ্বাক্যার্থং প্রত্যায়য়িতুমীশত ইতি স্বার্থস্মারণং বাক্যার্থমিতয়েঽ-বান্তরব্যাপারঃ কল্পিতঃ পদানাম্। ন চ যদর্থং যৎ, তৎ তেন বিনা পর্য্যবস্যতীতি ন স্বার্থমাত্রাভিধানেন পর্য্যবসানং পদানাম্। ন চ নঞ্বতি বাক্যে বিধান-পর্য্যবসানম্। তথা সতি নঞ্পদমনর্থকং স্যাৎ। যথাহুঃ,—

"সাক্ষাদ্যদ্যপি কুর্ব্বন্তি পদার্থপ্রতিপাদনম্।
বর্ণাস্তথাপি নৈতস্মিন্ পর্য্যবস্যন্তি নিষ্ফলে॥
বাক্যার্থমিতয়ে তেষাং প্রবৃত্তৌ নান্তরীয়কম্।
পাকে জ্বালেব কাষ্ঠানাং পদার্থপ্রতিপাদনম্॥" ইতি॥

সেয়মেকস্মিন্ বাক্যে গতিঃ। যত্র তু বাক্যস্যৈকস্য বাক্যান্তরেণ সম্বন্ধস্তত্র লোকানুসারতো ভূতার্থব্যুৎপত্তৌ চ সিদ্ধায়ামেকৈকস্য বাক্যস্য তত্তদ্বিশিষ্টার্থ-প্রত্যায়নেন পর্য্যবসিতবৃত্তিনঃ পশ্চাৎ কুতশ্চিদ্ধেতোঃ প্রয়োজনান্তরাপেক্ষায়ামন্বয়ঃ

অর্থবাদ সকল বৃত্তান্তমধ্যপাতী দেবতাবিগ্রহাদি বিষয়ে উদাসীন অর্থাৎ প্রমাণ নহে।

[ অত্রোচ্যতে...পদ্যন্তে ] এ সম্বন্ধে আমাদের বক্তব্য এই যে, প্রদর্শিত দৃষ্টান্ত অসম-দোষদুষ্ট নহে; প্রত্যুত বাদীর 'সুরাপান করিবেক না, এই উদাহরণই অসম। সুরা পান করিবে না, এ স্থলে অবান্তর বাক্যের (পদের) পৃথগর্থ না থাকাই উচিত। কারণ, ঐ স্থানে পদান্বয় (পদসমূহের পরস্পর সম্বন্ধ) এক বৈ দুই হয় না, হইবার সম্ভাবনাও নাই। কিন্তু অর্থবাদ উহার সম্পূর্ণ বিপরীত। অর্থবাদ কি? অর্থবাদ বৃত্তান্তবোধক বহু-বাক্য-নির্ম্মিত সন্দর্ভ। অর্থবাদ প্রথমতঃ বৃত্তান্তবিষয়ক জ্ঞান জন্মায়, পরে কৈমর্থ্যাকাঙ্ক্ষা প্রযুক্ত (ইহা বা এ বর্ণনা কি জন্য? এরূপ আকাঙ্ক্ষা বশতঃ) বিধিতে মিলিত হয় অর্থাৎ বিধির সহিত এক কথা বা এক বাক্য হইয়া যায়। যখন তাহার স্তুতি অর্থ অনুভূত হয়, তৎপূর্ব্বে স্তুতি-অর্থ অনুভূত হয় না। [ যথা...ব্যাখ্যাতঃ ] "যে

বর্ত্তিনাং বায়ব্যাদিপদানাং বিধিনা সম্বন্ধঃ, নৈবং "বায়ুর্বৈ ক্ষেপিষ্ঠা দেবতা বায়ুমেব স্বেন ভাগধেয়েনোপধাবতি, স এবৈনং ভূতিং গময়তি" ইত্যেষামর্থবাদগতানাং পদানাম্। নহি ভবতি বায়ুর্ব্বা আলভেত, ক্ষেপিষ্ঠা দেবতা বা আলভেতেত্যাদি। বায়ু-

---

কল্প্যতে। যথা 'বায়ুর্বৈ ক্ষেপিষ্ঠা দেবতা বায়ুমেব স্বেন ভাগধেয়েনোপধাবতি, স এবৈনং ভূতিং গময়তি। বায়ব্যং শ্বেতমালভেত' ইত্যত্র। ইহ হি যদি ন স্বাধ্যায়াধ্যয়নবিধিঃ স্বাধ্যায়শব্দবাচ্যং বেদরাশিং পুরুষার্থতামনেষ্যৎ, ততো ভূতার্থমাত্রপর্য্যবসিতার্থবাদা বিধ্যুদ্দেশেন নৈকবাক্যতামগমিষ্যন্। তৎ স্বাধ্যায়বিধিবশাৎ কৈমর্থ্যাকাঙ্ক্ষায়াং বৃত্তান্তাদিগোচরাঃ সন্তস্তৎপ্রত্যায়নদ্বারেণ বিধেয়প্রাশস্ত্যং লক্ষয়ন্তি, ন পুনরবিবক্ষিতস্বার্থা এব তল্লক্ষণে প্রভবন্তি, তথা সতি তল্লক্ষণৈব ন ভবেৎ। অভিধেয়াবিনাভাবস্য তদ্বীজস্যাভাবাৎ। অতএব গঙ্গায়াং ঘোষ ইত্যত্র গঙ্গাশব্দঃ স্বার্থসম্বদ্ধমেব তীরং লক্ষয়তি, ন তু সমুদ্রতীরম্। তৎ কস্য হেতোঃ, স্বার্থপ্রত্যাসত্ত্যভাবাৎ। ন চৈতৎ সর্ব্বং স্বার্থাবিবক্ষায়াং কল্পতে। অত এব যত্র প্রমাণান্তরবিরুদ্ধার্থা অর্থবাদা দৃশ্যন্তে, যথাদিত্যো বৈ যূপো, যজমানঃ প্রস্তরঃ, ইত্যেবমাদয়ঃ। তত্র যথা প্রমাণান্তরবিরোধো যথা চ স্তুত্যর্থতা তদুভয়সিদ্ধ্যর্থং গুণবাদস্তিতি চ তৎসিদ্ধিরিতি চাসূত্রয়জ্জৈমিনিঃ। তস্মাৎ যত্র সোঽর্থোঽর্থবাদানাং প্রমাণান্তরবিরুদ্ধস্তত্র গুণবাদেন প্রাশস্ত্যলক্ষণেতি লক্ষিতলক্ষণা। যত্র তু প্রমাণান্তরসম্বাদস্তত্র প্রমাণান্তরাদিবার্থবাদাদপি সোঽর্থঃ প্রসিধ্যতি। দ্বয়োঃ পরস্পরানপেক্ষয়োঃ প্রত্যক্ষানুমানয়োরিবৈকত্রার্থে প্রবৃত্তেঃ। প্রমাত্রপেক্ষয়া ত্বনুবাদকত্বম্। প্রমাতা হ্যব্যুৎপন্নঃ প্রথমং যথা প্রত্যক্ষাদিভ্যোঽর্থমবগচ্ছতি, ন তথাম্নায়তঃ। তত্র ব্যুৎপত্ত্যাদ্যপেক্ষত্বাৎ। ন তু প্রমাণাপেক্ষয়া দ্বয়োঃ স্বার্থেঽনপেক্ষত্বাদিত্যুক্তম্। নন্বেবং মানান্তরবিরোধেঽপি কস্মাদ্গুণবাদো ভবতি, যাবতা শব্দবিরোধে মানান্তরমেব কস্মান্ন বাধ্যতে। বেদান্তৈরিবাদ্বৈতবিষয়ৈঃ প্রত্যক্ষাদয়ঃ প্রপঞ্চগোচরাঃ, কস্মাদ্বাঽর্থবাদবদ্বেদান্তা অপি গুণবাদেন ন নীয়ন্তে। অত্রোচ্যতে। লোকানুসারতো দ্বিবিধো হি বিষয়ঃ শব্দানাম্, দ্বারতশ্চ তাৎপর্য্যতশ্চ। যথৈকস্মিন্ বাক্যে পদানাং পদার্থা দ্বারতঃ, বাক্যার্থশ্চ তাৎপর্য্যতো বিষয়ঃ, এবং বাক্যদ্বয়ৈকবাক্যতায়ামপি। যথেয়ং দেবদত্তীয়া গৌঃ ক্রেতব্যেত্যেকং বাক্যম্, এষা বহুক্ষীরেত্যপরম্। তদস্য বহুক্ষীরত্বপ্রতিপাদনং দ্বারম্। তাৎপর্য্যন্তু ক্রেতব্যেতি বাক্যান্তরার্থে। তত্র যৎ দ্বারতস্তৎপ্রমাণান্তরবিরোধেঽন্যথা নীয়তে—তথা বিষং ভক্ষয়েতি বাক্যং মাঽস্য গৃহে ভুঙ্ক্ষেতি বাক্যান্তরার্থপরং সৎ। যত্র তু তাৎপর্য্যং, তত্র মানান্তরবিরোধে পৌরুষেয়মপ্রমাণমেব ভবতি। বেদান্তাস্তু পৌর্ব্বাপর্য্যপর্য্যালোচনয়া নিরস্তসমস্তভেদপ্রপঞ্চ-ব্রহ্মপ্রতিপাদনপরা অপৌরুষেয়তয়া স্বতঃ

---

ঐশ্বর্য্যকামী, সে শ্বেতবর্ণ বায়ব্যপশু আলম্ভন (স্পর্শ অথবা বধ) করিবে।" এই বিধির অর্থবাদ—"বায়ু ক্ষিপ্রকারী দেবতা, যজমান স্বীয় ভাগ্যবশে ইহার সন্নিহিত হয়, তিনিও যজমানের ঐশ্বর্য্যপ্রাপ্তি করান।" প্রোক্ত বিধিবাক্যে যে

স্বভাবসঙ্কীর্ত্তনেন স্তবান্তরমন্বয়ং প্রতিপদ্য এবং বিশিষ্টদৈবত্যমিদং কর্ম্মেতি বিধিং স্তুবন্তি। তদ্‌যত্র যোঽবান্তরবাক্যার্থঃ প্রামাণন্তরগোচরো ভবতি, তত্র তদনুবাদেনার্থবাদঃ প্রবর্ত্ততে। যত্র প্রমাণান্তরবিরুদ্ধস্তত্র গুণবাদেন। যত্র তু তদুভয়ং নাস্তি, তত্র

---

সিদ্ধতাত্ত্বিকপ্রমাণভাবাঃ সন্তস্তাত্ত্বিকপ্রমাণভাবাৎ প্রত্যক্ষাদীনি প্রচ্যাব্য সাংব্যবহারিকে তস্মিন্ ব্যবস্থাপয়ন্তি। ন চাদিত্যো বৈ যূপ ইতি বাক্যমাদিত্যস্ত যূপত্বপ্রতিপাদনপরম্, অপি তু যূপস্তুতিপরম্। তস্মাৎ প্রমাণান্তরবিরোধে দ্বারীভূতো গুণবাদেন নীয়তে, যত্র তু প্রমাণান্তরং বিরোধকং নাস্তি, যথা দেবতাবিগ্রহাদৌ, তত্র দ্বারতোঽপি বিষয়ঃ প্রতীয়মানো ন শক্যস্ত্যক্তুং, ন চ গুণবাদেন নেতুং, কো হি মুখ্যে সম্ভবতি গৌণমাশ্রয়েদতিপ্রসঙ্গাৎ। তথাসত্যনধিগতবিগ্রহাদি প্রতিপাদয়ৎ বাক্যং ভিদ্যেতেতি চেৎ। অদ্ধা। ভিন্নমেবৈতদ্বাক্যম্। তথা সতি তাৎপর্য্যভেদোঽপীতি চেৎ। ন। দ্বারতোঽপি তদবগতৌ তাৎপর্য্যান্তরকল্পনায়া অযোগাৎ। ন চ যত্র যস্য ন তাৎপর্য্যং, তস্য তত্রাপ্রামাণ্যং, তথা সতি বিশিষ্টপরং বাক্যং বিশেষণেষ্বপ্রমাণমিতি বিশিষ্টপরমপি ন স্যাৎ, বিশেষণাবিষয়ত্বাৎ, বিশিষ্টবিষয়ত্বেন তু তদাক্ষেপে পরস্পরাশ্রয়ত্বম্। আক্ষেপাদ্বিশেষণপ্রতিপত্তৌ সত্যাং বিশিষ্টবিষয়ত্বং, বিশিষ্টবিষয়ত্বাচ্চ তদাক্ষেপঃ। তস্মাদ্বিশিষ্টপ্রত্যয়পরেভ্যোঽপি পদেভ্যো বিশেষণানি প্রতীয়মানানি তস্যৈব বাক্যস্য বিষয়ত্বেনানিচ্ছতাপ্যভ্যুপেয়ানি যথা, তথাঽন্যপরেভ্যোঽপ্যর্থবাদবাক্যেভ্যো দেবতাবিগ্রহাদয়ঃ প্রতীয়মানা অসতি প্রমাণান্তরবিরোধে ন যুক্তাস্ত্যক্তুম্। নহি মুখ্যার্থসম্ভবে গুণবাদো যুজ্যতে। ন চ ভূতার্থমপ্যপৌরুষেয়ং বচো মানান্তরাপেক্ষং স্বার্থে, যেন মানান্তরাসম্ভবে ভবেদপ্রমাণমিত্যুক্তম্। স্যাদেতৎ। তাৎপর্য্যৈক্যেঽপি যদি বাক্যভেদঃ, কথং তর্হ্যর্থৈকত্বাদেকং বাক্যম্। ন। তত্র তত্র যথাস্বং তত্তৎপদার্থবিশিষ্টৈকপদার্থপ্রতীতিপর্য্যবসানসম্ভবাৎ। স তু পদার্থান্তরবিশিষ্টঃ পদার্থ একঃ ক্বচিদ্দ্বারভূতঃ ক্বচিদ্দ্বারীত্যেতাবান্ বিশেষঃ। নন্বেবং সত্যোদনং ভুক্ত্বা গ্রামং গচ্ছতীত্যত্রাপি বাক্যভেদপ্রসঙ্গঃ। অন্যো হি সংসর্গ ওদনং ভুক্ত্বেতি, অন্যস্তু গ্রামং গচ্ছতীতি। ন। একত্র প্রতীতেরপর্য্যবসানাৎ। ভুক্ত্বেতি

---

বায়ব্যাদিশব্দ আছে, তাহা বিধির জন্য প্রবৃত্ত ( প্রযুক্ত ), তৎকারণে তাহা যে-ভাবে বা যেরূপে বিধির সহিত মিলিত হয়, অন্বিত হয়, অর্থবাদ বাক্যস্থ বায়ু প্রভৃতি শব্দ যে-ভাবে বা যে-রূপে অন্বিত বা মিলিত হয় না। অর্থাৎ বায়ু আলভন করিবে, ক্ষিপ্রতম দেবতা আলভন করিবে, এরূপ অর্থ বা অন্বয় হয় না। ঐ সকল অবান্তর বাক্য প্রথমে বায়ুর স্বভাব ব্যক্ত করে, বুঝাইয়া দেয়, পরে বিধির সহিত মিলিয়া, এক হইয়া, বৈধবিষয়ের প্রাশস্ত্য-বোধ জন্মায়। যে স্থলে অর্থবাদস্থ অবান্তর বাক্যের অর্থ অন্যপ্রমাণের বিষয় হয়, বুঝিতে হইবে, সে স্থলে তাহা ( সে অর্থবাদ ) অনুবাদ উদ্দেশে প্রবৃত্ত। ( জ্ঞাত-জ্ঞাপনের নাম অনুবাদ )। যে স্থলে দেখিবে, অবান্তর বাক্যের অর্থ প্রমাণবিরুদ্ধ, বুঝিতে

কিং প্রমাণান্তরাভাবাদ্গুণবাদঃ স্যাৎ? আহোস্বিৎ প্রমাণান্তরাবিরোধাদ্বিদ্যমানবাদ ইতি প্রতীতিশরণৈর্বিদ্যমানবাদ আশ্রয়ণীয়ঃ, ন গুণবাদঃ। এতেন মন্ত্রো ব্যাখ্যাতঃ।

অপি চ, বিধিভিরেবেন্দ্রাদিদৈবত্যানি হবীংষি চোদয়দ্ভিরপেক্ষিতমিন্দ্রাদীনাং স্বরূপম্। নহি স্বরূপরহিতা ইন্দ্রাদয়শ্চেতস্যারোপয়িতুং শক্যন্তে। ন চ চেতস্যনারূঢ়ায়ৈ তস্যৈ তস্যৈ

---

হি সমানকর্তৃকতা পূর্ব্বকালতা চ প্রতীয়তে। ন চেয়ং প্রতীতিরপরকালক্রিয়ান্তরপ্রত্যয়মন্তরেণ পর্য্যবস্যতি। তস্মাৎ যাবতি পদসমূহে পদাহিতাঃ পদার্থস্মৃতয়ঃ পর্য্যবস্যন্তি, তাবদেকং বাক্যম্। অর্থবাদবাক্যে চৈতাঃ পর্য্যবস্যন্তি বিনৈব বিধিবাক্যং বিশিষ্টার্থপ্রতীতেঃ। ন চ দ্বাভ্যাং দ্বাভ্যাং পদাভ্যাং বিশিষ্টার্থপ্রত্যয়পর্য্যবসানাৎ পঞ্চষট্পদবতি বাক্যে একস্মিন্নানাত্বপ্রসঙ্গঃ। নানাত্বেঽপি বিশেষণানাং বিশেষ্যস্যৈকত্বাৎ, তস্য চ সকৃচ্ছ্রুতস্য প্রধানভূতস্য গুণভূতবিশেষণানুরোধেনাবর্ত্তনাযোগাৎ। প্রধানভেদে তু বাক্যভেদ এব। তস্মাদ্বিধিবাক্যাদর্থবাদবাক্যমন্যদিতি বাক্যয়োরেব স্বস্ববাক্যার্থপ্রত্যয়াবসিতব্যাপারয়োঃ পশ্চাৎ কুতশ্চিদপেক্ষায়াং পরস্পরান্বয় ইতি সিদ্ধম্।

"অপি চ, বিধিভিরেবেন্দ্রাদিদৈবত্যানি" ইতি। দেবতামুদ্দিশ্য হবিরবমৃশ্য চ তদ্বিষয়স্বত্বত্যাগ ইতি যাগশরীরম্। ন চ চেতস্যনালিখিতা দেবতোদ্দেষ্টুং

---

হইবে, সে অর্থবাদ কেবল গুণ বলিতেই প্রবৃত্ত। এই গুণবাদ-অর্থবাদে যে বৃত্তান্ত থাকে, সে বৃত্তান্ত প্রতিপাদ্য নহে, সেই জন্য তাহা অসত্য বা অপ্রমাণ। সে স্থলে সেই বিরুদ্ধ পদার্থের অবিরুদ্ধ গুণগুলিই গ্রাহ্য, আর সকল অগ্রাহ্য। যাহার অবান্তর বাক্যার্থ প্রমাণবিরুদ্ধ নহে, অন্যপ্রমাণের গোচরও নহে, সে অর্থবাদ অনুবাদ ও গুণবাদ এ দুএর অতিরিক্ত হওয়ায় বিদ্যমানবিষয়ক বলিয়া গণ্য। ইহারই অন্য নাম ভূতার্থবাদ। ভূত অর্থাৎ সিদ্ধ (যাহা আছে)। তাহা বুঝায় বলিয়াই ভূতার্থবাদ। (ইন্দ্র বজ্রধর, সহস্রলোচন, ইত্যাদি ইত্যাদি অবান্তর বাক্যে যে বিগ্রহবিশিষ্ট দেবতাবিশেষ প্রতীত হয়, সে প্রতীতি বা সে জ্ঞান প্রমাণবিরুদ্ধ নহে, অন্যপ্রমাণের গোচরও নহে, সুতরাং তৎপ্রতিপাদক অর্থবাদ ভূতার্থবাদ। অর্থাৎ তাহা তদ্রূপ দেবতাবিশেষের অস্তিত্বপ্রতিপাদনে সমর্থ।) ইহাই অর্থবাদের ব্যাখ্যা, ইহার দ্বারা মন্ত্রও ব্যাখ্যাত হইল, অর্থাৎ মন্ত্রবিষয়েও ঐরূপ তাৎপর্য্য বা ব্যাখ্যা জানিবে।

[অপিচ…শক্যন্তে] অন্য কথা এই যে, বিধি যে ইন্দ্রাদি দেবতার উদ্দেশে আহুতি দিতে বলেন, অবশ্যই তাহা সেই সেই দেবতার স্বরূপ-সাপেক্ষ। কোনরূপ রূপ না থাকিলে কিরূপে তদুদ্দেশে দ্রব্য ত্যাগ হইতে পারে? যাহার কোন রূপ নাই, মূর্ত্তি নাই, কিরূপে তাহাকে ধ্যান করিবে? চিন্তা করিবে? দেবতা যদি চিত্তে আরূঢ় না হয়, তাহা হইলে তাহার উদ্দেশ করা

দেবতায়ৈ হবিঃ প্রদাতুং শক্যতে। শ্রাবয়তি চ, "যস্যৈ দেবতায়ৈ হবির্গৃহীতং স্যাৎ, তাং ধ্যায়েদ্বষট্করিষ্যন্" ইতি। ন চ শব্দমাত্রমর্থস্বরূপং সম্ভবতি, শব্দার্থয়োর্ভেদাৎ। তত্র যাদৃশং মন্ত্রার্থবাদয়োরিন্দ্রাদীনাং স্বরূপমবগতং, ন তত্তাদৃশং শব্দপ্রমাণকেন প্রত্যাখ্যাতুং যুক্তম্। ইতিহাসপুরাণমপি ব্যাখ্যাতেন মার্গেণ সম্ভবন্মন্ত্রার্থবাদমূলত্বাৎ প্রভবতি দেবতাবিগ্রহাদি প্রপঞ্চয়িতুম্। প্রত্যক্ষমূলমপি সম্ভবতি। ভবতি হ্যস্মাকমপ্রত্যক্ষমপি চিরন্তনানাং প্রত্যক্ষম্। তথা চ ব্যাসাদয়ো দেবাদিভিঃ প্রত্যক্ষং ব্যবহরন্তীতি স্মর্য্যতে।

---

শক্যা। ন চ স্বরূপরহিতা চেতসি শক্যত আলেখিতুং ইতি যাগবিধিনৈব তদ্রূপাপেক্ষিণা যাদৃশমন্যপরেভ্যোঽপি মন্ত্রার্থবাদেভ্যস্তদ্রূপমবগতং তদভ্যুপেয়তে। রূপান্তরকল্পনায়াং মানাভাবাৎ। মন্ত্রার্থবাদয়োরত্যন্তপরোক্ষবৃত্তিপ্রসঙ্গাচ্চ। যথা হি 'ব্রাত্যো ব্রাত্যস্তোমেন যজেত' ইতি ব্রাত্যস্বরূপাপেক্ষায়াং "যস্য পিতা পিতামহো বা সোমং ন পিবেৎ, স ব্রাত্যঃ ইতি" সিদ্ধবদ্ব্রাত্যস্বরূপমবগতং ব্রাত্যস্তোমবিধ্যপেক্ষিতং সদ্বিধিপ্রমাণকং ভবতি। যথা বা স্বর্গস্য রূপমলৌকিকং স্বর্গকামো যজেতেতি বিধিনাপেক্ষিতং সদর্থবাদতোঽবগম্যমানং বিধিপ্রমাণকম্। তথা দেবতারূপমপি। ননূদ্দেশো রূপজ্ঞানমপেক্ষতে, ন পুনারূপসত্তামপি, দেবতায়াঃ সমারোপেণাপি চ রূপজ্ঞানমুপপদ্যত ইতি সমারোপিতমেব রূপং দেবতায়া মন্ত্রার্থবাদৈরুচ্যতে। সত্যং রূপজ্ঞানমপেক্ষতে। তচ্চান্যতোঽসম্ভবান্মন্ত্রার্থ-

---

সম্ভবও হয় না, উদ্দেশ সম্ভব না হইলে দ্রব্যত্যাগও সম্ভব হয় না। ( উদ্দেশ কি ?—না চিন্তা করা, মনে করা )। [ শ্রাবয়তি…যুক্তম্ ] শ্রুতিও বলিয়াছেন, যখন যে-দেবতার উদ্দেশে আহুতি গ্রহণ করিবে, তখন সেই দেবতাকে ধ্যান করিবে, চিন্তা করিবে, পরে "বষট্" ত্যাগ মন্ত্র উচ্চারণ করিবে।" (দেবতার রূপ না থাকিলে, মূর্ত্তি না থাকিলে, কিরূপে ধ্যান করিবে ? চিন্তা করিবে ? ) "ইন্দ্র" এই শব্দটাই অর্থ, এ কথা অসম্ভব। শব্দ ও অর্থ এক নহে—ভিন্ন, ইহা সর্ব্ববিদিত ও সকলেরই স্বীকার্য্য। যাঁহারা শব্দকে প্রমাণ বলেন, তাঁহারা উহা কিছুতেই না বলিতে পারিবেন না। [ ইতিহাস…স্মর্য্যতে ] ইতিহাসের ও পুরাণের মূল মন্ত্র ও অর্থবাদ, সেই কারণে ইতিহাসাদির দ্বারাও দেবতাবিগ্রহাদি প্রমাণিত হইতে পারে। দেবতার শরীর আছে, মূর্ত্তি আছে, এ সকল কথাকে প্রত্যক্ষমূলকও বলিতে পারি। আমাদের প্রত্যক্ষ-গম্য না হউক, পুরাতন ঋষিদিগের নিশ্চয়ই প্রত্যক্ষ-গম্য। ব্যাসাদি ঋষি দেবগণের সঙ্গে সাক্ষাৎ সম্বন্ধে আলাপ ব্যবহার করিতেন, এ তথ্য স্মৃতিসংবাদের দ্বারাও জানা যায়।

যস্তু ব্রূয়াৎ-ইদানীন্তনানামিব পূর্ব্বেষামপি নাস্তি দেবাদিভির্ব্ব্যবহর্ত্তুং সামর্থ্যমিতি, স জগদ্বৈচিত্র্যং প্রতিষেধেৎ। ইদানীমিব চ নান্যদাপি সার্ব্বভৌমঃ ক্ষত্রিয়োঽস্তীতি ব্রূয়াৎ। ততশ্চ রাজসূয়াদিচোদনা উপরুন্ধ্যাৎ। ইদানীমিব চ কালান্তরেঽপ্যব্যবস্থিতপ্রায়ান্ বর্ণাশ্রমধর্ম্মান্ প্রতিজানীত, ততশ্চ ব্যবস্থাবিধায়িশাস্ত্রমনর্থকং কুর্য্যাৎ। তস্মাদ্ধর্ম্মোৎকর্ষবশাচ্চিরন্তনা দেবাদিভিঃ প্রত্যক্ষং ব্যবজহ্রুরিতি শ্লিষ্যতে। অপি চ স্মরন্তি—"স্বাধ্যায়াদিষ্টদেবতাসম্প্রয়োগঃ" ইত্যাদি। যোগোঽপ্যণিমাদ্যৈশ্বর্য্যপ্রাপ্তিফলকঃ

---

বাদেভ্য এব তস্য তু রূপস্যাসতি বাধাকেঽনুভবারূঢ়ং তথাভাবং পরিত্যজ্যাঽন্যথাত্বমননুভূয়মানমসাম্প্রতং কল্পয়িতুম্। তস্মাদ্বিধ্যপেক্ষিতমন্ত্রার্থবাদৈরন্যপরৈরপি দেবতারূপং বুদ্ধাবুপনিধীয়মানং বিধিপ্রমাণকমেবেতি যুক্তম্। স্যাদেতৎ। বিধ্যপেক্ষায়ামন্যপরাদপি বাক্যাদবগতোঽর্থঃ স্বীক্রিয়তে, তদপেক্ষৈব তু নাস্তি, শব্দরূপস্য দেবতাভাবাৎ, তস্য চ মানান্তরবেদ্যত্বাদিত্যত আহ।—"ন চ শব্দমাত্রম্" ইতি। ন কেবলং মন্ত্রার্থবাদতো বিগ্রহাদিসিদ্ধিরপিতু ইতিহাসপুরাণলোকস্মরণেভ্যো মন্ত্রার্থবাদমূলেভ্যো বা প্রত্যক্ষাদিমূলেভ্যো বেত্যাহ।—"ইতিহাসে"তি। "শ্লিষ্যতে" যুজ্যতে। নিগদব্যাখ্যাতমন্যৎ।

তদেবং মন্ত্রার্থবাদাদিসিদ্ধে দেবতাবিগ্রহাদৌ গুর্ব্বাদিপূজাবদ্দেবতাপূজাত্মকো যাগো দেবতাপ্রসাদাদিদ্বারেণ সফলোঽবকল্পতে, অচেতনস্য তু পূজামপ্রতিপদ্যমানস্য তদনুপপত্তিঃ। ন চৈবং যজ্ঞকর্ম্মণো দেবতাং প্রতি গুণভাবা-

---

[যস্তু…শ্লিষ্যতে] কেহ কেহ বলিতে পারেন, এখন যেমন আমরা দেবতা দেখিতে পাই না, পূর্ব্বেও এইরূপই ছিল। অর্থাৎ এখানকার ন্যায় পূর্ব্বেও কেহ দেবাতা দেখিতে পাইত না, আলাপ ব্যবহার করিতেও পারিত না। যিনি এরূপ বলিবেন, নিশ্চিতই তাঁহাকে জগৎ-বৈচিত্র্য অস্বীকার করিতে হইবে। তাঁহাকে আরও বলিতে হইবে যে, এখন যেমন সার্ব্বভৌম ক্ষত্রিয় রাজা নাই, এইরূপ তখনও ছিল না, কস্মিন্ কালেও ছিল না। "রাজা রাজসূয়েন যজেত" এ শাস্ত্র বা এ বিধানও অনর্থক। বর্ণধর্ম্ম ও আশ্রমধর্ম্ম ছিল না, তন্নিয়ামক ব্যবস্থা ও ব্যবস্থাশাস্ত্র, কিছুই ছিল না। (যে, কিছুই ছিল না বলে, কে তাহার কথায় আস্থা করিবে?) অতএব, বিশ্বাস করা উচিত, প্রাচীনেরা উৎকৃষ্ট ধর্ম্মের প্রভাবে দেবতাদের সঙ্গে সাক্ষাৎ সম্ভাষণাদি করিতে সমর্থ ছিলেন। [অপিচ…ইতি] যোগ-স্মৃতিতেও আছে,"মন্ত্রজপের দ্বারা ইষ্টদেবতার দর্শন হয়। যাহার ফল প্রত্যক্ষ, যাহার দ্বারা অণিমাদি অষ্ট সিদ্ধি লাভ হয়, কেবলমাত্র সাহস অবলম্বনে তাহা প্রত্যাখান করা অসম্ভব। শ্রুতিও যোগের মহিমা বর্ণন করিয়াছেন। যথা—"পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ, এ সকল উত্থিত হইলে অর্থাৎ পঞ্চতত্ত্বে ধারণা

স্মর্য্যমানো ন শক্যতে সাহসমাত্রেণ প্রত্যাখ্যাতুম্। শ্রুতিশ্চ যোগমাহাত্ম্যং প্রত্যাখ্যাপয়তি—

"পৃথ্ব্যপ্তেজোঽনিলখে সমুত্থিতে
পঞ্চাত্মকে যোগগুণে প্রবৃত্তে।
ন তস্য রোগো ন জরা ন মৃত্যুঃ
প্রাপ্তস্য যোগাগ্নিময়ং শরীরম্" ॥ ইতি

ঋষীণামপি মন্ত্রব্রাহ্মণদর্শিনাং সামর্থ্যং নাস্মদীয়েন সামর্থ্যে-নোপমাতুং যুক্তম্। তস্মাৎ সমূলমিতিহাসপুরাণম্। লোক-প্রসিদ্ধিরপি ন সতি সম্ভবে নিরালম্বনাধ্যবসাতুং যুক্তা। তস্মাদুপপন্নো মন্ত্রাদিভ্যো দেবাদীনাং বিগ্রহবত্ত্বাদ্যবগমঃ। ততশ্চার্থিত্বাদিসম্ভবাদুপপন্নো দেবাদীনামপি ব্রহ্মবিদ্যায়ামধিকারঃ। ক্রমমুক্তিদর্শনান্যপ্যেবমেবোপপদ্যন্তে ॥ ১ । ৩ । ৩৩ ॥

---

দেবতাতঃ ফলোৎপাদে যাগভাবনায়াঃ শ্রুতং ফলবত্ত্বং যাগস্য চ তাং প্রতি তৎফলাংশং বা প্রতি শ্রুতং করণত্বং হাতব্যম্। যাগভাবনায়া এব হি ফল-বত্ত্যা যাগলক্ষণস্বকরণাবান্তরব্যাপারত্বাদ্দেবতাভোজনপ্রসাদাদীনাং কৃষিকর্ম্মণ ইব তত্তদবান্তরব্যাপারস্য সস্যাধিগমসাধনত্বম্। আগ্নেয়াদীনামিবোৎপত্তিপরমাপূর্ব্বা-বান্তরব্যাপারাণাং ভবন্মতে স্বর্গসাধনত্বম্। তস্মাৎ কর্ম্মণোঽপূর্ব্বাবান্তরব্যাপারস্য বা দেবতাপ্রসাদাবান্তরব্যাপারস্য বা ফলবত্ত্বাৎ প্রধানত্বমুভয়স্মিন্নপি পক্ষে সমানং, ন তু দেবতায়া বিগ্রহাদিমত্যাঃ প্রাধান্যমিতি ন ধর্ম্মমীমাংসায়াঃ সূত্রমপি বা শব্দ-পূর্ব্বত্বাদ্ যজ্ঞকর্ম্ম প্রধানং গুণত্বে দেবতাশ্রুতিরিতি বিরুধ্যতে। তস্মাৎ সিদ্ধো দেবতানাং প্রায়েণ ব্রহ্মবিদ্যাস্বধিকারঃ ॥ ১ । ৩ । ৩৩ ॥

---

সিদ্ধি জন্মিলে, তাহা হইতে যে পাঁচ প্রকার যোগগুণ (পাঁচপ্রকার সিদ্ধি) জন্মে, সেই গুণপঞ্চকের দ্বারা তাহার (সেই যোগীর) নূতন একপ্রকার যোগজ তেজোময় শরীর লব্ধ হয়। যে যোগী যোগ-জনিত তেজোময় শরীর প্রাপ্ত হন, সে যোগীর জরা মৃত্যু থাকে না।" [ঋষীণা···পদ্যন্তে] আমাদের শক্তির সহিত ঋষিদিগের শক্তি তুলিত হইতে পারে না; সুতরাং বলি, ইতিহাস ও পুরাণ নির্ম্মূল নহে, সমূল। (সমস্তই বেদমূলক, বেদমূলক বলিয়াই প্রমাণ)। লোকপ্রসিদ্ধিও সম্ভবস্থলে অমূলক নহে, সমূলক। মন্ত্রাদির দ্বারা যে, দেবতার বিগ্রহাদি জানা যায়, প্রদর্শিত যুক্তিতে তাহা সঙ্গত বৈ অসঙ্গত নহে। অর্থাৎ সমস্তই সত্য; কিছুই মিথ্যা নহে। দেবতার শরীর থাকাতে মুক্তিকামনা থাকা সিদ্ধ হয়, অনুমিত হয়, মুক্তি-কামনা থাকাতেই বিদ্যাধিকারও সিদ্ধ হয়। শাস্ত্রে যে ক্রম-মুক্তির কথা আছে, তাহাও বিদ্যাধিকারের দ্বারা উপপন্ন হয়। (বিদ্যাধিকার বা জ্ঞানাধিকার না থাকিলে ক্রমমুক্তি হইতেই পারে না) ।১।৩।৩৩॥

## শুগস্য তদনাদরশ্রবণাত্তদাদ্রবণাৎ সূচ্যতে হি ॥ ১ । ৩ । ৩৪ ॥ *

যথা মনুষ্যাধিকারনিয়মমপোদ্য দেবাদীনামপি বিদ্যাস্বধিকার উক্তঃ, তথৈব দ্বিজাত্যধিকারনিয়মাপবাদেন শূদ্রস্যাপ্যধিকারঃ স্যাদিত্যেতামাশঙ্কাং নিবর্ত্তয়িতুম্ ইদমধিকরণমারভ্যতে। তত্র শূদ্রস্যাপ্যধিকারঃ স্যাদিতি তাবৎ প্রাপ্তং, অর্থিত্বসামর্থ্যয়োঃ

অবান্তরসঙ্গতিং কুর্ব্বন্নধিকরণতাৎপর্য্যমাহ।—"যথা মনুষ্যাধিকারে"তি। শঙ্কাবীজমাহ।—"তত্রে"তি। নিমৃষ্টনিখিলদুঃখানুষঙ্গে শাশ্বতিক আনন্দে কস্য নাম চেতনস্যার্থিতা নাস্তি, যেনার্থিতায়া অভাবাচ্ছূদ্রো নাধিক্রিয়েত। নাপ্যস্য ব্রহ্মজ্ঞানে সামর্থ্যাভাবঃ। দ্বিবিধং হি সামর্থ্যং নিজমাগন্তুকঞ্চ। তত্র দ্বিজাতীনামিব শূদ্রাণাং শ্রবণাদিসামর্থ্যং নিজমপ্রতিহতম্। অধ্যয়নাধানাভাবাদাগন্তুকসামর্থ্যাভাবে সত্যনধিকার ইতি চেৎ, হন্তাধানাভাবে সত্যগ্ন্যভাবাদগ্নিসাধ্যে কর্ম্মণি মা ভূদধিকারঃ। ন চ ব্রহ্মবিদ্যায়ামগ্নিঃ সাধনমিতি কিমিত্যনাহিতাগ্নয়োনাধিক্রিয়ন্তে। ন চাধ্যয়নাভাবাৎ তৎসাধনায়ামনধিকারো ব্রহ্মবিদ্যায়ামিতি সাম্প্রতম্। যতো যুক্তং যদাহবনীয়ে জুহোতীত্যাহবনীয়স্য হোমাধিকরণতয়া বিধানাত্তদ্রূপস্যালৌকিকতয়ানারভ্যাধীতবাক্যবিহিতাদাধানাদন্যতোঽনধিগমাদাধানস্য চ দ্বিজাতিসম্বন্ধিতয়া বিধানাৎ তৎসাধ্যোঽগ্নিরলৌকিকো ন শূদ্রস্যাস্তীতি নাহবনীয়াদিসাধ্যে কর্ম্মণি শূদ্রস্যাধিকার ইতি। ন চ তথা ব্রহ্মবিদ্যায়ামলৌকিকমস্তি সাধনং, যচ্ছূদ্রস্য ন স্যাৎ। অধ্যয়ননিয়ম ইতি চেৎ বিকল্পাসহত্বাৎ। তদধ্যয়নং পুরুষার্থে বা নিয়ম্যেত, যথা ধনার্জ্জনে প্রতিগ্রহাদি, ক্রত্বর্থে বা, যথা ব্রীহীনবহন্তীত্যবঘাতঃ। ন তাবৎ ক্রত্বর্থে, ন হি স্বাধ্যায়োঽধ্যেতব্য ইতি কঞ্চিৎ

মনুষ্যাধিকার-নিয়ম ভঙ্গ করিয়া দেবতাদির বিদ্যাধিকার (জ্ঞানাধিকার বা উপাসনাধিকার) স্থাপন করার ন্যায় দ্বিজাধিকার নিয়ম (ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য, এই তিন জাতির অধিকার, অন্যের নহে, এই নিয়ম) ভঙ্গ করিয়া শূদ্রাধিকার স্থাপন করা যায় কি-না, এই আশঙ্কা বা এই অংশের নিরাকরণার্থ সূত্র বলা হইল। [ তত্র···ভাবাৎ ] পূর্ব্বপক্ষে পাওয়া যায়, শূদ্রেরও বিদ্যাধিকার আছে। কেন-না, মোক্ষকামনা ও সামর্থ্য শূদ্রেরও আছে। "শূদ্র যজ্ঞাধিকারী নহে, শূদ্রের

* শূদ্রাধিকারশঙ্কাং নিষেধতি। হি যতঃ তদনাদরশ্রবণাৎ তস্য ঋষেঃ সাবজ্ঞবাক্যশ্রবণাৎ, অস্য জানশ্রুতেঃ শুক্ শোক উৎপন্নঃ। স শোকঃ তদাদ্রবণাৎ শোকেনাঽভিগমনাৎ সূচ্যতে শূদ্রশব্দেন অতঃ স শূদ্রশব্দো ন জাতিশূদ্রবিষয়ঃ।

বেদাধ্যয়নাদি না থাকায় শূদ্রের বৈদিক ব্রহ্মজ্ঞানে অধিকার নাই। সম্বর্গবিদ্যা প্রস্তাবে যে শূদ্র-শব্দ আছে, তাহা শূদ্রজাতির বোধক নহে। জানশ্রুতি নামক ক্ষত্রিয় রাজার শোক হইয়াছিল, রৈক ঋষি তাহা ঐ শব্দে ( শূদ্র ) ব্যক্ত করিয়াছিলেন। ( ভাষ্য ও ভাষ্যানুবাদে বিস্তৃত ব্যাখ্যা আছে )।

সম্ভবাৎ। "তস্মাচ্ছূদ্রো যজ্ঞেঽনবক্৯প্তঃ" ইতিবৎ শূদ্রো-বিদ্যায়ামনবক্৯প্ত ইতি নিষেধাশ্রবণাৎ। যচ্চ কর্ম্মস্বনধিকার-

ক্রতুং প্রকৃত্য পঠ্যতে, যথা দর্শপূর্ণমাসং প্রকৃত্য ব্রীহীনবহন্তীতি। ন চানারভ্যাধীতমপ্যব্যভিচরিতং ক্রতুসম্বন্ধিতয়া ক্রতুমুপস্থাপয়তি, যেন বাক্যেনৈব ক্রতুনা সম্বধ্যেতাধ্যয়নং। ন হি যথা জুহ্বাদ্যব্যভিচরিতক্রতুসম্বদ্ধমেবং স্বাধ্যায় ইতি। তস্মান্নৈব ক্রত্বর্থে নিয়মো নাপি পুরুষার্থে। পুরুষেচ্ছাধীনপ্রবৃত্তির্হি পুরুষার্থো ভবতি, যথা ফলং তদুপায়ো বা। তদুপায়েঽপি হি বিধিতঃ প্রাক্ সামান্যরূপা প্রবৃত্তিঃ পুরুষেচ্ছানিবন্ধনৈব। ইতিকর্ত্তব্যতায়ু তু সামান্যতো বিশেষতশ্চ প্রবৃত্তির্বিধিপরাধীনৈব। নহ্যনধিগতকরণভেদ ইতিকর্ত্তব্যতাসু ঘটতে। তস্মাৎ বিধ্যধীনপ্রবৃত্তিতয়াঽঙ্গানাং ক্রত্বর্থতা। ক্রতুরিতি হি বিধিবিষয়েণ বিধিং পরামৃশতি বিষয়িণম্। তেনার্থ্যতে বিষয়ীক্রিয়ত ইতি ক্রত্বর্থঃ। ন চাধ্যয়নং বা স্বাধ্যায়ো বা তদর্থজ্ঞানং বা প্রাগ্ বিধেঃ পুরুষেচ্ছাধীনপ্রবৃত্তির্যেন পুরুষার্থঃ স্যাৎ। যদি চাধ্যয়নেনৈবার্থাববোধরূপং নিয়ম্যেত, ততো মানান্তরবিরোধঃ। তদ্রূপস্য বিনাপ্যধ্যয়নং পুস্তকাদিপাঠেনাপ্যধিগমাৎ। তস্মাৎ সুবর্ণং ভার্য্যমিতিবদধ্যয়নাদেব ফলং কল্পনীয়ম্। তথাচাধ্যয়নবিধেরনিয়ামকত্বাচ্ছূদ্রস্যাধ্যয়নেন বা পুস্তকাদিপাঠেন বা সামর্থ্যমস্তীতি সোঽপি ব্রহ্মবিদ্যায়ামধিকৃতঃ। মা ভূদ্বাঽধ্যয়নাভাবাৎ সর্ব্বত্র ব্রহ্মবিদ্যায়ামধিকারঃ, সম্বর্গবিদ্যায়ান্তু ভবিষ্যতি। অহ হারে ত্বা শূদ্র ইতি শূদ্রং সম্বোধ্য তস্যাঃ প্রবৃত্তেঃ। ন চৈষ শূদ্রশব্দঃ কদাচিদবয়বব্যুৎপত্ত্যাঽশূদ্রে বর্ণনীয়ঃ। অবয়বপ্রসিদ্ধিতঃ সমুদায়প্রসিদ্ধেরনপেক্ষতয়া বলীয়স্ত্বাৎ। তস্মাৎ যথাঽনধীয়ানস্যেষ্টৌ নিষাদস্থপতেরধিকারো বচনসামর্থ্যাদেবং সম্বর্গবিদ্যায়াং শূদ্রস্যাধিকারো ভবিষ্যতীতি প্রাপ্তম্ এবং প্রাপ্তে ব্রূমঃ।

ন শূদ্রস্যাধিকারো বেদাধ্যয়নাভাবাদিতি। অয়মভিসন্ধিঃ।—যদ্যপি স্বাধ্যায়োঽধ্যেতব্য ইত্যধ্যয়নবিধির্ন কিঞ্চিৎ কর্ম্মারভ্যাম্নাতঃ নাপ্যব্যভিচরিতক্রতুসম্বন্ধপদার্থগতঃ, ন হি জুহ্বাদিবৎ স্বাধ্যায়োঽব্যভিচরিতক্রতুসম্বন্ধঃ, তথাপি স্বাধ্যায়স্যাধ্যয়নসংস্কারবিধিরধ্যয়নস্যাপেক্ষিতোপায়তামবগময়ন্ কিং পিণ্ডপিতৃযজ্ঞবৎ স্বর্গং বা সুবর্ণং ভার্য্যমিতিবদার্থবাদিকং বা ফলং কল্পয়িত্বা বিনিয়োগভঙ্গেন স্বাধ্যায়েনাধীয়ীতেত্যেবমর্থঃ কল্প্যতাং, কিং বা পরম্পরয়াঽপ্যন্যতোঽপেক্ষিতমধিগম্য নির্ব্বৃণোত্বিতি বিশয়ে, ন দৃষ্টদ্বারেণ পরম্পরয়াঽপ্যন্যতোঽপেক্ষিতপ্রতিলম্ভে চ যথাশ্রুতবিনিয়োগোপপত্তৌ চ সম্ভবন্ত্যাং শ্রুতবিনিয়োগভঙ্গেনাধ্যয়নাদেবাশ্রুতা দৃষ্টফলকল্পনোচিতা। দৃষ্টশ্চ স্বাধ্যায়াধ্যয়নসংস্কারস্তেন হি পুরুষেণ সম্প্রাপ্যতে, প্রাপ্তশ্চ ফলবৎকর্ম্মব্রহ্মাববোধমভ্যুদয়নিঃশ্রেয়সপ্রয়োজনমুপজনয়তি, ন তু সুবর্ণধারণাদৌ দৃষ্টদ্বারেণ পরম্পরয়াপ্যন্যাপেক্ষিতং পুরুষস্য। অস্মাৎ বিপরিবৃত্য সাক্ষাদ্ধারণাদেব বিনিয়োগভঙ্গেন ফলং কল্প্যতে। যদা চাধ্যয়নসংস্কৃতেন স্বাধ্যায়েন

যজ্ঞে অধিকার নাই।" এই যেমন স্পষ্ট নিষেধ, বিদ্যা বিষয়ে এরূপ স্পষ্ট নিষেধ নাই; অর্থাৎ শূদ্রের বিদ্যায় অধিকার নাই, এরূপ নিষেধ কুত্রাপি দৃষ্ট বা শ্রুত হয়

কারণং শূদ্রস্যানগ্নিত্বং, ন তদ্বিদ্যাস্বধিকারস্যাপবাদকম্। ন-হ্যাবহনীয়াদিরহিতেন বিদ্যা বেদিতুং ন শক্যতে। ভবতি চ লিঙ্গং শূদ্রাধিকারস্যোপোদ্বলকম্। সম্বর্গবিদ্যায়াং হি জানশ্রুতিং পৌত্রায়ণং শুশ্রূষুং শূদ্রশব্দেন পরামৃশতি, "অহ হারেত্বা শূদ্র, তবৈব সহ গোভিরস্তু" ইতি। বিদুরপ্রভৃতয়শ্চ শূদ্রযোনিপ্রভবা অপি বিশিষ্টবিজ্ঞানসম্পন্নাঃ স্মর্য্যন্তে। তস্মাদধিক্রিয়তে শূদ্রো বিদ্যাস্বিত্যেবং প্রাপ্তে ব্রূমঃ।

ন শূদ্রস্যাধিকারো বেদাধ্যয়নাভাবাৎ। অধীতবেদো হি বিদিতবেদার্থো বেদার্থেষ্বধিক্রিয়তে, ন চ শূদ্রস্য বেদাধ্যয়নমস্তি,

---

ফলবৎ কর্ম্মব্রহ্মাববোধো ভাব্যমানো ঽভ্যুদয়নিঃশ্রেয়সপ্রয়োজন ইতি স্থাপিতং, তদা যস্যাধ্যয়নং তস্যৈব কর্ম্মব্রহ্মাববোধোঽভ্যুদয়নিঃশ্রেয়সপ্রয়োজনো নান্যস্য। যস্য চোপনয়নসংস্কারস্তস্যৈবাধ্যয়নং, স চ দ্বিজাতীনামেবেত্যুপনয়নাভাবেনাধ্যয়ন-সংস্কারাভাবাৎ পুস্তকাদিপঠিতস্বাধ্যায়জন্যোঽর্থাববোধঃ শূদ্রাণাং ন ফলায় কল্পত ইতি শাস্ত্রীয়সামর্থ্যাভাবান্ন শূদ্রো ব্রহ্মবিদ্যায়ামধিকৃত ইতি সিদ্ধম্। "যজ্ঞেঽনবকৢপ্তঃ" ইতি যজ্ঞগ্রহণমুপলক্ষণার্থম্। বিদ্যায়ামনবকৢপ্ত ইত্যপি দ্রষ্টব্যম্। সিদ্ধবদভিধানস্য ন্যায়পূর্ব্বকত্বান্ন্যায়স্য চোভয়ত্র সাম্যাৎ।

---

না। শূদ্রের অগ্নি-গ্রহণ না থাকা কর্ম্মাধিকার-নিবৃত্তির অন্যতম কারণ; কিন্তু সে কারণ বিদ্যাধিকার-নিবর্ত্তক নহে। তাহারা আহবনীয়াদি (অগ্নিহোত্র হোমের বিশেষ বিশেষ অগ্নি) নাই বলিয়া বিদ্যা লাভ করিতে পারিবে না, ব্রহ্মোপাসনা করিতে পারিবে না, এমন কথা বলিতে পার না। শ্রুতিতে শূদ্রাধিকার-বোধক কথাও আছে। অর্থাৎ ছান্দোগ্য ব্রাহ্মণোক্ত সম্বর্গবিদ্যা (উপাসনা-বিশেষ) প্রকরণে শূদ্র-শব্দের উল্লেখ আছে। যথা—"অরে শূদ্র, এই হার, গো ও রথ, এ সকল তোমারই থাকুক।" (*) মহাভারতাদি গ্রন্থেও শুনা যায়, শূদ্রযোনিপ্রভব বিদুর প্রভৃতি বিশিষ্ট জ্ঞানবিজ্ঞান-সম্পন্ন ছিলেন। এই সকল কারণে বা যুক্তিতে পাওয়া যায়, শূদ্রেরও বিদ্যাধিকার আছে। এই পূর্ব্বপক্ষের প্রতিপক্ষে আমরা বলিব শূদ্রের বিদ্যাধিকার নাই।

হেতু এই যে, তাহাদের বেদাধ্যয়ন নাই। [অধীত···ত্বাৎ] যে বেদ অধ্যয়ন করে, সে-ই বেদার্থ জানে, এবং যে বেদার্থ জানে সে-ই অনুষ্ঠানে অধিকারী হয়।

---

(*) জানশ্রুতি নামক জনৈক রাজা রৈক্ক-নামক ঋষির নিকট জ্ঞান বা বিদ্যা শিখিতে গিয়াছিলেন। তিনি ৬০০ গাভি ও নিষ্কযুক্ত রথ উপঢৌকন দিয়া বলিলেন, গুরো, আমায় জ্ঞান উপদেশ করুন। গুরু রৈক বিধুর (স্ত্রী-বিহীন) ছিলেন, তাই তিনি সমাগত জানশ্রুতিকে শূদ্র-সম্বোধন পূর্ব্বক বলিলেন, আমি গৃহস্থ নহি, এ সকল দ্রব্যে আমার প্রয়োজন কি? এক্ষণে

উপনয়নপূর্ব্বকত্বাদ্বেদাধ্যয়নস্য, উপনয়নস্য চ বর্ণত্রয়বিষয়ত্বাৎ। যত্ত্বর্থিত্বং, ন তদসতি সামর্থ্যেঽধিকারকারণং ভবতি। সামর্থ্যমপি ন লৌকিকং কেবলমধিকারকারণং ভবতি। শাস্ত্রীয়েঽর্থে শাস্ত্রীয়স্য সামর্থ্যস্যাপেক্ষিতত্বাৎ। শাস্ত্রীয়স্য চ সামর্থ্যস্যাধ্যয়ন-নিরাকরণেন নিরাকৃতত্বাৎ। যচ্চেদং শূদ্রো যজ্ঞেঽনবকৢপ্ত ইতি, তৎ ন্যায়পূর্ব্বকত্বাদ্বিদ্যায়ামপ্যনবকৢপ্তত্বং দ্যোতয়তি, ন্যায়স্য সাধারণত্বাৎ।

যৎ পুনঃ সম্বর্গবিদ্যায়াং শূদ্রশব্দশ্রবণং লিঙ্গং মন্যসে, ন তল্লিঙ্গং, ন্যায়াভাবাৎ। ন্যায়োক্তে হি লিঙ্গদর্শনং দ্যোতকং

দ্বিতীয়ং পূর্ব্বপক্ষমনুভাষতে।—"যৎ পুনঃ সম্বর্গবিদ্যায়াম্" ইতি। দূষয়তি।—"ন তল্লিঙ্গম্"। কুতঃ। "ন্যায়াভাবাৎ"। ন তাবচ্ছূদ্রঃ সম্বর্গবিদ্যায়াং সাক্ষাচ্চোদ্যতে, যথৈতয়া নিষাদস্থপতিং যাজয়েদিতি, নিষাদস্থপতিঃ, কিং ত্বর্থবাদগতোঽয়ং শূদ্রশব্দঃ। স চান্যতঃ সিদ্ধমর্থমবদ্যোতয়তি ন তু প্রাপয়তীত্যধ্বরমীমাংসকাঃ। অস্মাকং ত্বন্যপরাদপি বাক্যাদসতি বাধকে প্রমাণান্তরেণার্থোঽবগম্যমানো বিধিনা চাপেক্ষিতঃ স্বীক্রিয়ত এব। ন্যায়শ্চাস্মিন্নর্থে উক্তো বাধকঃ। ন চ বিধ্যপেক্ষাঽস্তি, দ্বিজাত্যধিকারপ্রতিলম্ভেন বিধেঃ পর্য্যবসানাৎ। বিধ্যুদ্দেশ-

শূদ্রের বেদাধ্যয়ন নাই, নাই কেন? তাহা বলিতেছি। পূর্ব্বে উপনয়ন, পরে বেদাধ্যয়ন। উপনয়ন-বিধি ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, এই তিন জাতিরই আছে, শূদ্রের নাই। [ যত্ত্বর্থিত্ব…কৃতত্বাৎ ] তাহাদের অর্থিত্ব অর্থাৎ মোক্ষকামনা আছে সত্য; কিন্তু সামর্থ্য না থাকায় তাহা অধিকারের কারণ নহে। লৌকিক সামর্থ্য ( শক্তি বা ক্ষমতা) অলৌকিক তত্ত্বে অধিকার জন্মাইতে পারে না। কেন-না, শাস্ত্রীয় বিষয়ের অধিকার শাস্ত্রীয় সামর্থ্যেরই অপেক্ষিত। শাস্ত্রীয় সামর্থ্য না থাকিলে শাস্ত্রীয় তত্ত্বে অধিকার জন্মে না। অধ্যয়ন নিষেধ থাকায় শূদ্রের শাস্ত্রীয় সামর্থ্য নিবারিত আছে। [যচ্চেদং…সাধারণত্বাৎ] শূদ্রের যজ্ঞাধিকার-নিষেধ যুক্তিপূর্ব্বক নিষেধ। সে যুক্তি বিদ্যাপক্ষেও সমান। যে যুক্তিতে যজ্ঞাধিকারের নিষেধ—সেই যুক্তিতেই বিদ্যাধিকারেরও নিষেধ।

[ যৎ…যোজয়িতুম্ ] সম্বর্গ-বিদ্যায় যে শূদ্র শব্দ আছে, তাহা শূদ্রাধিকার-দ্যোতক নহে। যুক্তিযুক্ত সূচক কথাই বোধক হয়, অযুক্ত কথা বোধক হয় না। সেখানে এমন কোন যুক্তি নাই যে, শূদ্র-শব্দকে জাতিশূদ্রপর অর্থ করিয়া শূদ্র-

বিবেচনা কর, রৈক্ক যখন জানশ্রুতিকে শূদ্র বলিয়া সম্বোধন করিলেন, তখন তিনি অবশ্যই শূদ্র। জানশ্রুতি যদি শূদ্রই হয়, আর শূদ্রের যদি অধিকার না থাকে, তাহা হইলে কি জন্য জানশ্রুতি রৈক্ক ঋষির নিকট জ্ঞানোপদেশ গ্রহণ করিতে যাইবেন? এই জন্যই বলি, রৈক্কোক্ত শূদ্র-শব্দ শূদ্রাধিকারের অনুমাপক।

ভবতি। ন চাত্র ন্যায়োঽস্তি। কামঞ্চায়ং শূদ্রশব্দঃ সম্বর্গবিদ্যায়ামেবৈকস্যাং শূদ্রমধিকুর্য্যাৎ তদ্বিষয়ত্বাৎ, ন সর্ব্বাসু বিদ্যাসু অর্থবাদস্থত্বাৎ, ন তু কচিদপ্যয়ং শূদ্রমধিকর্ত্তুমুৎসহতে। শক্যতে চায়ং শূদ্রশব্দোঽধিকৃতবিষয়ে যোজয়িতুম্। কথমিত্যু-

গতত্বে ত্বয়ং ন্যায়োঽপোদ্যতে বচনবলান্নিষাদস্থপতিবৎ, ন ত্বেষ বিধ্যুদ্দেশগত ইত্যুক্তম্। তস্মান্নার্থবাদমাত্রাচ্ছূদ্রাধিকারসিদ্ধিরিতি ভাবঃ। অপি চ, কিমর্থবাদবলাদ্বিদ্যামাত্রেঽধিকারঃ শূদ্রস্য কল্প্যতাং, সম্বর্গবিদ্যায়াং বা। ন তাবদ্বিদ্যামাত্র ইত্যাহ।—"কামং চায়ম্" ইতি। নহি সম্বর্গবিদ্যায়ামর্থবাদঃ শ্রুতো বিদ্যামাত্রেঽধিকারিণমুপনয়ত্যতিপ্রসঙ্গাৎ। অস্তু তর্হি সম্বর্গবিদ্যায়ামেব শূদ্রস্যাধিকার ইত্যত আহ।—"অর্থবাদস্থত্বাদি"তি। তৎ কিমেতচ্ছূদ্রপদং প্রমত্তগীতং, ন চৈতদ্ যুক্তং, তুল্যং হি সাম্প্রদায়িকমিত্যত আহ।—"শক্যতে চায়ং শূদ্রশব্দঃ" ইতি। এবং কিলাত্রোপাখ্যায়তে।—জানশ্রুতিঃ পৌত্রায়ণো বহুদায়ী শ্রদ্ধাদেয়ো বহুপাক্যঃ প্রিয়াতিথির্ব্বভূব। স চ তেষু গ্রামনগরশৃঙ্গাটকেষু বিবিধানামন্নপানানাং পূর্ণানতিথিভ্য আবসথান্ কারয়ামাস। সর্ব্বত এত্যোতেষ্বাবসথেষু মদান্নপানমর্থিন উপযোক্ষ্যন্ত ইতি। অথাস্য রাজ্ঞো দানশৌণ্ডস্য গুণগরিমসন্তোষিতাঃ সন্তো দেবর্ষয়ো হংসরূপমাস্থায় তদনুগ্রহায় তস্য নিদাঘসময়ে দোষায়াং হর্ম্ম্যতলস্থস্যোপরি মালামাবধ্যাজগ্মুঃ। তেষামগ্রেসরং হংসং সম্বোধ্য পৃষ্ঠতো ব্রজন্নেকতমো হংসঃ সাদ্ভুতমভ্যুবাচ। ভল্লাক্ষ ভল্লাক্ষ জানশ্রুতেরস্য পৌত্রায়ণস্য দ্যুনিশং দ্যুলোক আয়তং জ্যোতিস্তন্মা প্রসাঙ্ক্ষীর্ম্মৈতত্ত্বা ধাক্ষীদিতি। তমেবমুক্তবন্তমগ্রগামী হংসঃ প্রত্যুবাচ। কং বরমেনমেতৎ সন্তং সযুগ্বানমিব রৈক্কমাথ। অয়মর্থঃ। বর ইতি সোপহাসমবরমাহ। (উত্তরমাহ ইতি পাঠভেদঃ।) অথবা বরো বরাকোঽয়ং জানশ্রুতিঃ। কমিত্যাক্ষেপে, যস্মাদয়ং বরাকস্তস্মাৎ কমেনং কিম্ভূতমেতৎ সন্তং প্রাণিমাত্রং রৈক্কমিব সযুগ্বানমাথ। যুগ্বা গন্ত্রী শকটী, তয়া সহ বর্ত্তত ইতি সযুগ্বা রৈক্কস্তমিব কমেনং প্রাণিমাত্রং জানশ্রুতিমাথ। রৈক্কস্য হি জ্যোতিরসহ্যং, ন ত্বেতস্য প্রাণিমাত্রস্য। তস্য হি ভগবতঃ পুণ্যজ্ঞানসম্পন্নস্য রৈক্কস্য ব্রহ্মবিদো ধর্ম্মে ত্রৈলোক্যোদরবর্ত্তি-প্রাণভৃন্মাত্রধর্ম্মোঽন্তর্ভবতি, ন পুনা রৈক্কধর্ম্মকক্ষাৎ কস্যচিদ্ধর্ম্মোঽবগাহত ইতি। অথৈব হংসবচনাদাত্মনোঽত্যন্তনিকর্ষমুৎকর্ষকাষ্ঠাঞ্চ রৈক্কস্যোপশ্রুত্য বিষণ্ণমানসো জানশ্রুতিঃ কিতব ইবাক্ষপরাজিতঃ পৌনঃপুন্যেন নিঃশ্বসন্নুদ্বেলং কথমপি নিশীথমতিবাহয়াম্বভূব। ততো নিশান্তপিশুনমনিভৃত-

জাতির বিদ্যাধিকার স্থাপন করিবে? যদিও শূদ্র-শব্দ শূদ্রের সম্বর্গবিদ্যাধিকার-বোধক হয়, হউক, কিন্তু তাই বলিয়া সর্ব্ববিদ্যাধিকারের দ্যোতক হইবে না। ঐ শূদ্র-শব্দ বিধি-সমভিব্যাহৃত নহে, কেবল অর্থবাদ-মধ্যে পঠিত মাত্র; সুতরাং উহা অধিকারসূচক নহে। আবার ঐ শূদ্র-শব্দ অধিকারিবিষয়ে যোজিত হইতেও পারে। অর্থাৎ সে শূদ্র জাতিশূদ্র নহে, কোন এক শোকবিশিষ্ট অধিকারী (ব্রাহ্মণ, ক্ষত্রিয় অথবা বৈশ্য)। [কথং...কারাৎ] কেন? তাহা বলিতেছি। "হংসরূপী

চ্যতে। "কং বর এনমেতৎ সন্তং সযুগ্‌বানমিব রৈক্কমাত্থ" ইত্যস্মাদ্ধংসবাক্যাদাত্মনোঽনাদরং শ্রুতবতো জানশ্রুতেঃ পৌত্রায়ণস্য শুগুৎপেদে, তামৃষী রৈক্কঃ শূদ্রশব্দেনানেন সূচয়াম্বভূবাত্মনঃ পরোক্ষজ্ঞানস্য খ্যাপনায়েতি গম্যতে, জাতিশূদ্রস্যানধিকারাৎ।

কথং পুনঃ শূদ্রশব্দেন শুগুৎপন্না সূচ্যত ইতি, উচ্যতে। তদাদ্রবণাৎ। শুচমভিদুদ্রাব, শুচা বাভিদুদ্রুবে, শুচা বা

---

বন্দারুবৃন্দপ্রারব্ধস্তুতিসহস্রসম্বলিতং মঙ্গলতূর্য্যনির্ঘোষমাকর্ণ্য তল্পতলস্থ এব রাজৈক-পদে যন্তারমাহূয়াদিদেশ, রৈক্কাহ্বয়ং ব্রহ্মবিদমেকরতিং সযুগ্বানমতিবিবিক্তেষু তেষু বিপিননগনিকুঞ্জনদীপুলিনাদিপ্রদেশেষন্বিষ্য প্রবত্নতোঽস্মভ্যমাচক্ষ্বেতি। স চ তত্রান্বিষ্যন্ কচিদতিবিবিক্তে দেশে শকটস্যাধস্তাৎ পামানং কণ্ডূয়মানং ব্রাহ্মণায়নমদ্রাক্ষীৎ। দৃষ্ট্বা চ রৈক্কোঽয়ং ভবিতেতি প্রীতিভাবাদনুপবিশ্য সবিনয়মপ্রাক্ষীৎ ত্বমসি হে ভগবন্ সযুগ্বা রৈক্ক ইতি। তস্য চ রৈক্কভাবানুমতিঞ্চ তৈস্তৈরিঙ্গিতৈর্গার্হস্থ্যেচ্ছাং ধনায়াঞ্চোন্নীয় যন্তা রাজ্ঞে নিবেদয়ামাস। রাজা তু তং নিশম্য গবাং ষট্‌শতানি নিষ্কঞ্চ হারঞ্চাশ্বতরীরথঞ্চাদায় সত্বরং রৈক্কং প্রতিচক্রমে। গত্বা চাভ্যুবাদ, হে রৈক্ক গবাং ষট্‌শতানীমানি নিষ্কশ্চ হারশ্চায়মশ্বতরীরথ এতদাদৎস্ব, অনুশাধি মাং ভগবন্নিতি। অথৈবমুক্তবন্তং প্রতি সাটোপঞ্চ সস্পৃহঞ্চোবাচ রৈক্কঃ। অহ হারেত্বা শূদ্র তবৈব সহ গোভিরস্ত্বিতি। অহেতি নিপাতঃ সাটোপমামন্ত্রণে। হারেণ যুক্তা ইত্বা গন্ত্রী রথো হারেত্বা, গোভিঃ সহ তবৈবাস্তু, কিমেতন্মাত্রেণ মম ধনেনাকল্পবর্ত্তিনো গার্হস্থ্যস্য নির্ব্বাহানুপযোগিনেতি ভাবঃ। আহর ত্বেতি তু পাঠোঽনর্থকতয়া চ গোভিঃ সহেত্যত্র প্রতিসম্বন্ধ্যনুপাদানেন চাচার্য্যৈর্দূষিতঃ। তদস্যামাখ্যায়িকায়াং শক্যঃ শূদ্রশব্দেন জানশ্রুতীরাজন্যোঽপ্যবয়ববুৎপত্ত্যা বক্তুং। স হি রৈক্কঃ পরোক্ষজ্ঞতাং চিখ্যাপয়িষুরাত্মনো জানশ্রুতেঃ শূদ্রেতি শুচং সূচয়ামাস।

কথং পুনঃ শূদ্রশব্দেন শুগুৎপন্না সূচ্যত ইতি। উচ্যতে। "তদা দ্রবণাৎ" তদ্ব্যাচষ্টে "শুচমভিদুদ্রাব" জানশ্রুতিঃ, শুচং প্রাপ্তবানিত্যর্থঃ। "শুচা বা"

---

ঋষি জানশ্রুতিকে লক্ষ্য করিয়া বলিলেন—"এ কি শকটবিশিষ্ট রৈক্ক ঋষি? এ-ত তুচ্ছ অর্থাৎ বিদ্যাহীন?" এতদ্রূপ অনাদর-বাক্য শ্রবণে জানশ্রুতির শোক হইয়াছিল, রৈক্ক ঋষি জ্ঞানবলে সেই শোক জ্ঞাত হইয়া তাহা শূদ্র-সম্বোধন দ্বারা জানশ্রুতির নিকট প্রকাশ করিয়াছিলেন। শূদ্রজাতির বিদ্যাধিকার নিষিদ্ধ থাকায় উক্ত শূদ্র-শব্দের উক্ত অর্থ ই অনুমিত হয়।

[ কথং…মাখ্যায়িকায়াম্ ] জানশ্রুতির শোক হইয়াছিল, রৈক্ক ঋষি তাহা জানিতে পারিয়াছিলেন, জানিয়া তাহা শূদ্র-শব্দ উচ্চারণপূর্ব্বক জানশ্রুতিকে জানাইয়াছিলেন, এ তথ্য শূদ্রশব্দের ব্যুৎপত্তি ও প্রয়োগ-তাৎপর্য্যের দ্বারা জানা

রৈকমভিদুদ্রাবেতি শূদ্রাবয়বার্থসম্ভবাৎ, রূঢ়ার্থস্য চাসম্ভবাৎ। দৃশ্যতে চায়মর্থোঽস্যামাখ্যায়িকায়াম্॥ ১ । ৩ । ৩৪ ॥

## ক্ষত্রিয়ত্বগতেশ্চোত্তরত্র চৈত্ররথেন লিঙ্গাৎ॥ ১ । ৩ । ৩৫ ॥ *

ইতশ্চ ন জাতিশূদ্রো জানশ্রুতিঃ, যৎকারণং প্রকরণ-নিরূপণেন ক্ষত্রিয়ত্বমস্যোত্তরত্র চৈত্ররথেনাভিপ্রতারিণা ক্ষত্রিয়েণ সমভিব্যাহারাৎ লিঙ্গাদ্ গম্যতে। উত্তরত্র হি সম্বর্গবিদ্যাবাক্য-

জানশ্রুতিঃ "দুদ্রুবে" শুচা প্রাপ্ত ইত্যর্থঃ। অথবা শুচা রৈক্বং জানশ্রুতির্দ্রাব গত-বান্, তস্মাৎ তদাদ্রবণাদিতি তচ্ছব্দেন শুগ্বা জানশ্রুতির্ব্বা রৈক্বো বা পরামৃশ্যত ইত্যুক্তম্। ১ । ৩ । ৩৪

"ইতশ্চ ন জাতিশূদ্রো জানশ্রুতিঃ। যৎকারণং" প্রকরণনিরূপণে ক্রিয়-মাণে ক্ষত্রিয়ত্বমস্য জানশ্রুতেরবগম্যতে। চৈত্ররথেন লিঙ্গাদিতি ব্যাচক্ষাণঃ প্রকরণং নিরূপয়তি। "উত্তরত্র হি সম্বর্গবিদ্যা-বাক্যশেষে" চৈত্ররথেনাভি-

যায়। শূচ্+দ্রু+অ=শোকহেতু গমন, শোক প্রাপ্ত হওয়ায় অথবা শোকই (খেদই) রাজাকে রৈক্ক ঋষিব সমীপগামী করিয়াছিল। যে স্থলে অবয়বার্থের সম্ভাবনা থাকে, সে স্থলে রূঢ়ি-অর্থ পরিত্যাজ্য। এ কথা, বা এ তথ্য সেই আখ্যায়িকাতেই আছে। †। ১।৩।৩৪ ॥

জানশ্রুতি শূদ্র-জাতি নহে। কারণ এই যে, প্রকরণের পর্য্যালোচনা করিলে তাহার ক্ষত্রিয়ত্বই প্রতীত হয়, শূদ্রত্ব প্রতীত হয় না। বিশেষতঃ চিত্ররথ-বংশীয় অভিপ্রতারীনামক ক্ষত্রিয়ের সহিত পরিপঠিত হওয়ায় জানশ্রুতির

* উত্তরত্র পরস্মিন্ বাক্যে অর্থবাদরূপে চৈত্ররথেন অভিপ্রতারিনামকেন ক্ষত্রিয়েণ লিঙ্গাৎ সমভিব্যাহাররূপাৎ জানশ্রুতেঃ ক্ষত্রিয়ত্বাবগতেঃ ক্ষত্রিয়ত্বাবগমাৎ ন জাতিশূদ্রো জানশ্রুতিরিতি যোজনা।

আখ্যায়িকার শেষভাগে ভোজনপ্রসঙ্গে চিত্ররথবংশীয় অভিপ্রতারিনামক ক্ষত্রিয় ও জানশ্রুতি এক সঙ্গে কথিত হইয়াছেন। ইহাও জানশ্রুতির ক্ষত্রিয়ত্বের অনুমাপক অর্থাৎ বোধক।

† আখ্যায়িকাটী এইরূপ।—জানশ্রুতি-নামক রাজা গ্রীষ্মকালে একদা ছাদের উপর শয়ান ছিলেন। কতকগুলি ঋষি রাজার হিতকামনায় হংসরূপ ধারণপূর্ব্বক আকাশ-পথে সেই স্থানে আগমন করিলেন। পরে পশ্চাদবস্থিত হংস অগ্রগামী হংসকে বলিলেন, ভল্লাক্ষ, তুমি কি দেখিতেছ না? ইহার তেজ স্বর্গ পর্য্যন্ত গমন করিতেছে? তুমি ইহাকে লঙ্ঘন করিও না, করিলে দগ্ধ হইবে। সে বলিল, এ কি রৈক্ক? এর যখন বিদ্যা নাই, জ্ঞান নাই, উপাসনা নাই, তখন এ তুচ্ছ। রাজা ঐ কথা শুনিতে পাইলেন, শুনিয়া তাঁহার চিত্তে খেদ জন্মিল। অনন্তর তিনি বিদ্যার্থী বা জ্ঞানার্থী হইয়া রৈক্কের অন্বেষণার্থ লোক পাঠাইলেন। লোক ফিরিয়া আসিলে রাজা তৎসন্নিধানে শিষ্য হইতে গমন করিলেন। গমন করিলে, রাজা যে খেদপ্রাপ্ত হইয়া আসিয়াছেন, রৈক্ক তাহা জ্ঞানবলে জানিলেন এবং আপনার অভিজ্ঞতা দেখাইবার জন্য এ কথা (শূদ্র) বলিলেন। ইহার পরে অন্যান্য কথা আছে, তাহাতেও রাজার ক্ষত্রিয়ত্বই নিশ্চয় হয়।

শেষে চৈত্ররথিরভিপ্রতারী ক্ষত্রিয়ঃ সঙ্কীর্ত্ত্যতে। "অথ হ শৌনকঞ্চ কাপেয়মভিপ্রতারিণঞ্চ কাক্ষসেনিং সূদেন পরিবিষ্যমাণৌ ব্রহ্মচারী বিভিক্ষে" ইতি। চৈত্ররথিত্বং চাভিপ্রতারিণঃ কাপেয়যোগাদবগন্তব্যম্। কাপেয়যোগো হি চৈত্ররথস্যাবগতঃ।

"এতেন বৈ চৈত্ররথং কাপেয়া অযাজয়ন্" ইতি। সমানান্বয়যাজিনাঞ্চ প্রায়েণ সমানান্বয়া যাজকা ভবন্তি। "তস্মাচ্চৈত্ররথির্নামৈকঃ ক্ষত্রপতিরজায়ত" ইতি চ ক্ষত্রজাতিত্বাবগমাৎ ক্ষত্রিয়ত্বমস্যাবগন্তব্যম্। তেন ক্ষত্রিয়েণাভিপ্রতারিণা সহ সমানায়াং বিদ্যায়াং সঙ্কীর্ত্তনং জানশ্রুতেরপি ক্ষত্রিয়ত্বং সূচয়তি। সমানা-

প্রতারিণা নিশ্চিতক্ষত্রিয়ত্বেন সমানায়াং সম্বর্গবিদ্যায়াং সমভিব্যাহারাল্লিঙ্গাৎ সন্দিগ্ধক্ষত্রিয়ভাবো জানশ্রুতিঃ ক্ষত্রিয়ো নিশ্চীয়তে। "অথ হ শৌনকঞ্চ কাপেয়মভিপ্রতারিণঞ্চ কাক্ষসেনিং সূদেন পরিবিষ্যমাণৌ ব্রহ্মচারী বিভিক্ষে" ইতি প্রসিদ্ধযাজকত্বেন কাপেয়েনাভিপ্রতারিণো যোগঃ প্রতীয়তে। ব্রহ্মচারিভিক্ষয়া চাস্যাশূদ্রত্বমবগম্যতে। ন হি জাতু ব্রহ্মচারী শূদ্রান্নং ভিক্ষতে। যাজকেন চ কাপেয়েন যোগাৎ যাজ্যোঽভিপ্রতারী। ক্ষত্রিয়ত্বঞ্চাস্য চৈত্ররথিত্বাৎ। তস্মাচ্চৈত্ররথির্নামৈকঃ ক্ষত্রপতিরজায়তেতি বচনাৎ। চৈত্ররথিত্বঞ্চাস্য কাপেয়েন যাজকেন যোগাৎ।

"এতেন বৈ চিত্ররথং কাপেয়া অযাজয়ন্" ইতি ছন্দোগানাং দ্বিরাত্রে শ্রূয়তে। তেন চিত্ররথস্য যাজকাঃ কাপেয়াঃ। এষ চাভিপ্রতারী চিত্ররথাদন্যঃ সন্নেব কাপেয়ানাং যাজ্যো ভবতি, যদি চৈত্ররথিঃ স্যাৎ, সমানান্বয়ানাং হি প্রায়েণ সমানান্বয়া যাজকা ভবন্তি। তস্মাচ্চৈত্ররথিত্বাদভিপ্রতারী কাক্ষসেনিঃ ক্ষত্রিয়ঃ।

ক্ষত্রিয়ত্বই নিশ্চয় হয়। [ অথহ...গন্তব্যম্ ] যথা—সূদ ( পাচক ব্রাহ্মণ ) কপি-গোত্রীয় শৌনক ( পুরোহিত ) ও কক্ষসেন-পুত্র অভিপ্রতারী এই দুই জনকে পরিবেষণ করিতেছে, এমন সময়ে এক ব্রহ্মচারী আসিয়া ভিক্ষা প্রার্থনা করিল।" এই অভিপ্রতারী চৈত্ররথি অর্থাৎ চিত্ররথবংশীয়, ইহা কপি-গোত্র সম্পর্কের দ্বারা জানা যায়। এ সম্বন্ধে শাস্ত্র ও প্রসিদ্ধি উভয়ই আছে। যথা—"কপিগোত্রীয়েরা চিত্ররথ-বংশীয়দিগের যাজক অর্থাৎ পুরোহিত।"

অতএব চৈত্ররথি নামক ক্ষত্রপতি, তৎসম্বন্ধী অভিপ্রতারীও ক্ষত্রিয়। [ তেন...অধিকারঃ ] ক্ষত্রিয় অভি-প্রতারীর সহিত জানশ্রুতির এক সঙ্গে ভোজনের ও ব্রহ্মচারিভিক্ষার উল্লেখ থাকায় নিশ্চিত হয় যে, জানশ্রুতি ক্ষত্রিয়। সমান না হইলে একসঙ্গে উল্লেখ ও ভোজন হয় না। ব্রহ্মচারী শূদ্রান্ন ভিক্ষা করে না। অপিচ, জানশ্রুতি রৈক ঋষির অন্বেষণার্থ সূত ( সারথি ) প্রেরণ

